পড়িতে পড়িতে হাসির চক্ষু অশ্রুপূর্ণ হইয়া উঠিল —সে বইখানা বন্ধ করিয়া অঞ্চলে চোখ মুছিতে মুছিতে বলিল—"রাজা এইটুকু কেন বুঝলেন না যে, পরলোকের অপেক্ষায় আর তাঁকে থাকতে হবে না, —যে মুহূর্ত্তে রাণী তাঁর অনুতপ্ত হৃদয়ের অশ্রু নিবেদন ক'রে দিয়ে স্বামীর পদতলে লুটিয়ে পড়েছেন—সেই মুহূর্ত্তে এই লোকেই রাজার ইচ্ছা পূর্ণ হয়ে গেছে! সেই পুণ্যমুহূর্ত্তে শাপমুক্ত অহল্যাদেবীরই ন্যায় রাণী পাপতাপমুক্ত হয়ে গভীর পবিত্র প্রেমেই স্বামি বন্দনা করেছেন। আহা, এইটুকু রাজা যদি তখন বুঝতেন? কেন যে তা বুঝলেন না, আমার এমন দুঃখ হয়।"

এইরূপ ভাবিতে ভাবিতে সে জানালার ধারে আসিয়া দাঁড়াইল। দিনটা সকাল হইতে মেঘলা; —কিছু পূর্ব্বে অল্প একটু বৃষ্টি হইয়া গিয়াছে; তাহার পর সহসা চন্দ্রকিরণের মত স্নিগ্ধ ম্লান আধ ফোঁটা একটুখানি রৌদ্র জানালার মধ্য দিয়া ঘরখানা একবার চমকিত করিয়া তুলিয়া দুই চারি মিনিটের মধ্যেই আবার মেঘের কোলে লুকাইয়া পড়িল। হাসি উপরে দৃষ্টিপাত করিয়া দেখিল, তাহার নয়নবর্ত্তী ধূসরবর্ণ আকাশখানার উপরে কালো মেঘের ঢেউগুলা একটার পর একটা ভাসিয়া চলিতেছে। টেনিসনের বিষাদভরা কাব্যগাথাই যেন তাহারা গাহিতে গাহিতে চলিয়াছিল। সেই অভিনয়-গীতি শুনিতে শুনিতে সে আপন মনে বলিয়া উঠিল— "রাগ ধরে—কিন্তু মায়াও করে। ল্যান্সিলটকে আর্থার ভেবে নিয়েই রাণী প্রথমে তাকে ভালবেসে ছিলেন—

"Sir Lancelot went ambassador at first
To fetch her, and she watched him
from her window,
And she took him for the King
So foiled her fancy for him."

রাণীর অন্যায় আচরণে হাসি নিজের প্রাণের মধ্যে যখনই তীব্র জ্বালা অনুভব করে, তখনই এই কথাগুলি আওড়াইয়া মনকে মার্জ্জনা-স্নিগ্ধ করিতে চাহে; কিন্তু তবুও তা ঠিক পারে কই?

"না হয় ল্যান্সিলটকে রাণী রাজাই ভেবেছিলেন —না হয় ভুল ক'রে তাই ভালইবেসে ফেলেছিলেন তাকে,—কিন্তু এমনি কি ছাই সে ভালবাসা যে, বিয়ের পরেও সে জন্য স্বামীর প্রতি অবিশ্বাসী হ'তে হবে? আমাদের দেশের মেয়ে হ'লে কখনই এমনতর হ'ত না; আমি নিজের মন থেকেই এটা ঠিক বুঝতে পারি। শরদাকে কি আমি ভালবাসতুম না, না এখনো বাসিনে? অবশ্য এটা যদিও উপন্যাসের মারাত্মক প্রেম নয়—তাঁকে না পেয়ে আমার জীবনটা ব্যর্থও হয়ে যায় নি, আর চিরকুমারী-ব্রতও আমি গ্রহণ করি নি; তা নাই হোক, তা'র সঙ্গে বিয়ে হ'লে যে আমি সুখী হতুম—আর শুভদৃষ্টির সঙ্গে সঙ্গে এই সহজ বন্ধুত্বই যে দাম্পত্য-প্রেমে পরিণত হ'ত, এটা ত বেশ বুঝতে পারি। কিন্তু তবুও ত আমি কর্ত্তব্য ভুলতে পারি নি। শরদাকে বিদায় দিতে আমার মনে তখন খুবই কষ্ট হয়েছিল—তবুও ত মায়ের অমত জেনে শরদার ঐকান্তিক প্রার্থনাও গ্রাহ্য করতে পারলুম না? ভালই হয়েছে,—ভালই করেছি! তখন যদি অত শত না ভেবে লজ্জা-সরম খুইয়ে ইংরাজ মেয়ের মত গোঁ ধ'রে বসতুম যে, শরদাকে ছাড়া আমি আর কাউকে বিয়ে করব না, ওগো মা-বাবা, শরদার সঙ্গেই আমার বিয়ে দাও গো,—তা হ'লে আজ শরদার অবস্থাটাই বা কি রকম দাঁড়াত? এমন রাজকন্যা-লাভ ত তাঁর অদৃষ্টে ঘটতো না! ভাগ্যিস—ভাগ্যিস! কিন্তু শরদা এখানে থাকলে বোধ হয়, এ কথাটা ঘুরিয়ে আমার উপরেই ফেলতেন!"

গৃহটিকটিকিটা এই সময় টিক্ টিক্ করিয়া উঠিল। হাসি বলিল, "ঠিক ঠিক বল্লেই হ'ল কিনা অমনি ঠিক! রাজরাণী হই আগে, তখন সে কথা। আমি কিন্তু এখন একশবার বলব ভাগ্যিস—শরদা ভাগ্যিস!"

শরৎকুমারের সৌভাগ্য ভাবিয়া তাহার মনঃপ্রাণ আত্মপ্রসাদে ভরিয়া উঠিল। মেঘের চলাচল দেখিতে দেখিতে হাসিতে হাসিতে সে ভাবিল,— "ঔপন্যাসিকরা ব'লে থাকেন, প্রেম নাকি জীবনে একবারই জন্মায়, আর জন্মাবামাত্র সমুদ্রবিছার মত তার শত দাঁড়া দিয়ে প্রাণটাকে আষ্টেপৃষ্ঠে এমন আঁকড়ে ধরে যে, প্রাণ যায়, তবুও প্রেম যায় না। আমার কিন্তু কথাটা ঠিক মনে লাগে না—আমার মনে হয়, দাম্পত্যপ্রেম সম্বন্ধেই এ কথাটা ঠিক খাটে। স্বাতীনক্ষত্রের জলেই যেমন শুক্তিতে মুক্তার জন্ম— সেইরূপ বিবাহের—শুভদৃষ্টিপাতেই নরনারীর হৃদয়ে শুভ্র অটল প্রেমের প্রতিষ্ঠা। অন্ততঃ আমার ত এইরূপই ধারণা। তার আগে, ঐ মেঘগুলার মতই মানুষের প্রেম—তার জীবনপথে সঙ্গীর খোঁজে পথহারা হয়ে ঘুরে বেড়ায়। শরদা এতদিনে তাঁর মনের মানুষ পেয়েছেন, আর আমি? আমি সেই শুভক্ষণের অপেক্ষায় আছি।" সে গুণ্ গুণ্ করিয়া গান ধরিল—

"ওগো, মনের মত সেই ত হবে—
তুমি শুভক্ষণে যাহার পানে চাও?"

কবি ঠিক কথাই বলেছেন—এইটেই আসল সত্য! হাসি পিয়ানোর নিকট আসিয়া তাহার ঢাকনাটা খুলিয়া ফেলিল, নিকটে দাঁড়াইয়াই একবার ঠুংঠাং করিল, তাহার পর চৌপায়ার উপর বসিয়া অন্যমনে উদ্দেশ্যহীনভাবে সা রে গা মা স্বরলহরার উপর ধীরে ধীরে আঙুল চালাইয়া দিল। হঠাৎ একটা বেসুরো সুর তার কানে খট করিয়া উঠিল—সে হাত গুটাইয়া লইল; হাসিতে হাসিতে ভাবিল,—"সে দিনও অন্যমনে এই রকম একটা বেয়াড়া বেসুরো ভুল ক'রে বসেছিলুম! Guinevere যেমন ল্যান্সিলটকে ভেবেছিলেন রাজা, আমিও তেমনি রাজার ছায়ামূর্তিকে ভেবেছিলুম অনাদি দা।"

সে দিনকার দৃশ্য তাহার চোখের উপর ভাসিয়া উঠিল—স্নিগ্ধ অপরাহ্নে আলোকোজ্জ্বল কাননতলে সুগন্ধ-হিল্লোল ছুটিয়াছে, হ্রদবক্ষে মৃদুমনোহর কল্লোল তুলিয়া তরী ভাসিয়াছে—তাহারা দুই সখী তরীযাত্রী—হৃদয়ের লুকায়িত আবেগ খুলিয়া দিয়া গান ধরিয়াছে, নিজেদের সে প্রেমসঙ্গীতে নিজেরাই তন্ময়, মাতোয়ারা মনঃপ্রাণহারা। সহসা কোন্ প্রেমিক পথিকের কর্ণে সেই সঙ্গীতধ্বনি পৌঁছিল, তিনি উদ্‌ভ্রান্ত হইয়া এখানে আসিয়া দাঁড়াইলেন! আভা বলিল, তিনি রাজপুত্র—কুমার অনাদি-দা!—

হাসির স্বপ্নমোহাবেশ চূড়ান্ত সীমায় উঠিল, সে নেশায় বিভোর হইল। কিন্তু পরদিন অনাদিকে দেখিবার আশায় দেখিল এ কাহাকে! ইনি ত তাহার কল্পনার প্রেমিক রাজপুত্র নহেন—ইনি যে দেবশ্রী মহাপুরুষ! স্বপ্নের মোহ স্বপ্নে লীন হইয়া গেল—শ্রদ্ধা-ভক্তিভরে এই দেবপুরুষের চরণে সে প্রণতা হইল।

তাহার পর এই স্বপ্নের কথা আবার এক দিন তাহার মনে পড়িয়া গিয়াছিল—যে দিন সে প্রথম অনাদিকে প্রত্যক্ষ করিল। কিন্তু স্বপ্নের ঘোর কাটিয়া গেলে, স্বপ্নের কথা প্রায়ই হাসির বিষয় হইয়া পড়ে—হাসিও তখন সেই কথা মনে করিয়া গোপনে হাসিয়াছিল, আজও হাসিল। হাসিয়া ভাবিল, "অণুভাদির যেমন কথার শ্রী! একদম ছেলেমানুষ! ছোড়দার চেয়েও দেখায় ছোট! দেখলেই মনে বাৎসল্যের উদয় হয়, মধুরতার পক্ষে বেশ ছেলেটি কিন্তু ওর সঙ্গে আবার বিয়ে কি! যখনি মনে করি, হাসিতে দম ফেটে ওঠে। স্বামী যে হবে, তাকে একটু মান্য করতে হবে ত? এর প্রতি কোন দিন মান্যের ভাব ত মনে উদয় হয় নি—হবেও না।"

তার পর হাসি—হাসি থামাইয়া বলিল "যাগ্‌গে আর হাস্‌তে পারিনে—তবে এটা ঠিক,—আর যাকেই বিয়ে করি—এঁকে কখনও করব না।"

হাসি বাজাইয়া আবার গান ধরিল—

"ওগো মনের মত সেই ত হবে
তুমি শুভক্ষণে যাহার পানে চাও?"

একবারমাত্র এই দুই লাইন গাহিয়াই আবার সে থামিয়া ভাবিল—"আচ্ছা, রাজার প্রতি ত আমার শ্রদ্ধা-ভক্তির কিছুমাত্র অভাব নেই, কিন্তু তাঁকে ত আমি প্রেমের পূজা দিতে পারছিনে? তাঁকে দেখলেই বুদ্ধদেবের ভাবগম্ভীর মূর্তি আমার মনে প'ড়ে যায়। রাণী গুনিভিয়ার যে কথা বলেছিলেন, এক হিসাবে কিন্তু খুবই ঠিক,—মানুষ মানুষকেই চায়। তাই শেষ বিদায়-দিনে রাজার দেবমহত্ত্বের মধ্য থেকে আসল মানুষটি যখন রাণীর চোখে পড়লো—তখনই তাঁর মনের প্রেম-ফোয়ারা রাজার প্রতি উথলে উঠেছিল। কিন্তু হায়! তখন too late? রাণী যখন মনে মনে বল্লেন

Now I see what thou art,
Thou art the highest and most
humane too-

তখন রাজা চ'লে গেছেন; হয় ত বা আমারও সে শুভক্ষণ আসবে, কিন্তু কে জানে, আমারও পক্ষে সে সৌভাগ্য too late হবে কি না!"

ঘড়ি ঠুং ঠুং করিয়া দুইটা বাজিল, হাসি চমকিয়া সেই দিকে দৃষ্টিপাত করিল। এতক্ষণে আবার তাহার রাজকুমারীকে মনে পড়িয়া গেল; বলিয়া উঠিল, "কই, এলেন না ত তিনি এখনও? দু'টা যে বেজে গেল!" আবার তাহার চিন্তাস্রোত উজানে বহিল—"আচ্ছা, সবাই বলছে বিয়ে কর—বিয়ে কর! অমন রাজার রাণী হয়ে জীবন সার্থক কর। অমন স্বামিলাভ বহু পুণ্যেই স্ত্রীলোকের ভাগ্যে ঘটে। তা ঠিকই। কিন্তু আমার দিকটাই সবাই দেখছে—তাঁর দিক্ ত কেউ দেখে না। আমি যে তাঁর একবারেই যোগ্য নই। মা, দিদিমা যাই বলুন, তাঁর রাণী হবার মত না আছে আমার রূপ না আছে গুণ। হ'তে পারে না—তা হ'তে পারে না—মন বলছে—এ কাজটা ঠিক হবে না।" হাসি পিয়ানোর নিকট হইতে

উঠিয়া টেবিলের ধারে বসিয়া কাব্যগ্রন্থখানার পাতা খুলিয়া আর্থারের ছবি আর একবার দেখিল, তাহার পর বইখানা বন্ধ করিয়া আপন মনে বলিল—"সে দিন কিন্তু কি সুন্দরভাবেই তিনি আমার সঙ্গে কথা কচ্ছিলেন! তাঁকে আর সে দিন রাজা ব'লে মনে হচ্ছিল না। হব—আমি তাঁরই রাণী হব, চেষ্টা করব তাঁর মনের মত হ'তে, তাঁকে সুখী করতে—রাজারই রাণী হব আমি।"

গাড়ীর শব্দ হইল, সে উৎকর্ণ হইয়া সেই দিকে মনোনিবেশ করিল, মোটরের ভেঁপু বাজিয়া উঠিল—সঙ্গে সঙ্গে গাড়ীখানা যেন ভিতরেই প্রবেশ করিল, হাসি তাড়াতাড়ি গাড়ীবারান্দায় আসিয়া দাঁড়াইল।

---

## ত্রিংশ পরিচ্ছেদ

অনাদি মোটর হইতে নামিয়া দোতালার উপর উঠিতে না উঠিতে হাসি সিঁড়ির রেলিঙ্গের ধারে আসিয়া জিজ্ঞাসা করিল, "রাজকুমারী এলেন না যে, অনাদি-দা?"

সিঁড়ির শেষ ধাপটার উপরে চড়িয়া লইয়া অনাদি উত্তর করিল, "আস্‌তে পার্‌লেন না তিনি। তাই আমি তোমাদের নিতে এসেছি।"

বহুবচনবাচ্যে হাসি টীকা করিল "বাবাও যাবেন বুঝি?"

"হ্যা, তাঁরও ডাক পড়েছে।"

হাসি আশ্চর্য্য হইল না। কৃষ্ণলাল বাবু এক জন সুদক্ষ দাবাখেলোয়াড়। যেরূপ তন্ময়ভাবে তিনি ওঙ্কারতত্ত্ব লেখেন, খেলিতে বসিলে প্রায় সেইরূপই তদ্গতচিত্তে তিনি দাবার বোড়ে টেপেন। রাজা বাহাদুরেরও দাবাখেলার বেশ একটু সখ আছে—তিনি যে দিন মুখুয্যেবাড়ী আসেন, প্রায়ই এক হাত দাবা না খেলিয়া ফেরেন না। আর মাঝে মাঝে মুখুয্যেমহাশয়েরও এ জন্য রাজভবনে তলব পড়ে।

"আচ্ছা, অনাদি-দা, তুমি তবে বাবার ঘরে গিয়ে একটু বোসো, দু'মিনিটের মধ্যে আমি প্রস্তুত হয়ে আস্‌ছি।" এই বলিয়াই হাসি এমন তাড়াতাড়ি অদৃশ্য হইয়া গেল যে, অনাদির বিষণ্ণতা তাহার নজরেই পড়িল না।

কৃষ্ণলালের ঘরে গিয়া অনাদি দেখিল, তিনি মুদ্রিতনয়নে চৌকিতে বসিয়া আছেন। নিকটের টেবিলের উপর একরাশ খাতাপত্র, খাতাপত্রের উপর কলমটা গড়াগড়ি যাইতেছে, সম্ভবতঃ হাত হইতে সেটা পড়িয়া গিয়াছে; তিনি বাঁহাতের কনুই দিয়া কতকগুলা কাগজপত্র চাপিয়া ডানহাতখানা খোলা খাতার উপর রাখিয়া ধ্যানস্থ হইয়া ভাবিতেছেন—ওঙ্কার শব্দের নিগূঢ়তত্ত্ব। ঋষিগণ বিরাট্ বিশ্বব্রহ্মাণ্ডের যে প্রতিচ্ছায়া এই ক্ষুদ্র ওঙ্কারমন্ত্রের ধ্বনিতে প্রতিবিম্বিত করিয়া দেখাইয়াছেন, তাহারই উজ্জ্বল মহিমা হৃদয়-দর্পণে প্রতিভাত দেখিয়া লিখিতে বসিয়া তিনি লেখার কথা ভুলিয়া গিয়াছেন।

অনাদি একবার কাসিল, কোন ফল হইল না, জোরে জোরে দুই একবার পা নাড়িয়া চটিজুতার আওয়াজ করিল, তাহাও কৃষ্ণলালের কানে পৌঁছিল না, তিনি তখন এমনই ভাবভোর। কিন্তু অনাদিও ত বেশী বিলম্ব করিতে পারে না, সে তখন টেবিলের ইলেক্‌ট্রিক ঘণ্টাটা বাজাইয়া দিল। এ ঘণ্টাটি ছিল রাজাবাহাদুরের,—কৃষ্ণলাল একদিন ইহার তারিফ করায় রাজা তাঁহাকে এটি উপহার প্রদান করিয়াছেন। ঘরে আনিয়া পর্য্যন্ত কৃষ্ণলাল কিন্তু ইহার ব্যবহার করেন নাই। ভৃত্য শশীকে ডাকিবার সময় তাঁহার চিরাভ্যস্ত আদরবুলিগুলি কণ্ঠে আসিয়া বহির্গত হইবার জন্য এমনই লাফালাফি করে যে, তাহাদের শান্ত করিতে গিয়া হাতের কাছের ঘণ্টার কথা একেবারেই তিনি ভুলিয়া যান। ঘণ্টার মৃদুমধুর অবিশ্রান্ত আওয়াজে কৃষ্ণলালের এইবার ধ্যানভঙ্গ হইল। নিকটে অনাদিকে দেখিয়া, আহ্লাদে বিস্ময়ে তিনি বলিয়া উঠিলেন, "তুমি এসেছ, বাবা! কতক্ষণ—কতক্ষণ! ব'সো বাবা, বসো, খবর সব ভাল ত?"

অনাদি কোন ভণিতা না করিয়া একেবারেই বলিল, "খবর বড় ভাল নয়।"

কৃষ্ণলাল ব্যাকুলভাবে একবার ওঙ্কারধ্বনি করিলেন,—তাহার পর উঠিয়া দাঁড়াইয়া বলিলেন, "খবর ভাল নয়? কারো কি অসুখ-বিসুখ হয়েছে?"

"আজ্ঞে না—পুলিস এসেছে রাজবাহাদুরকে বন্দী ক'রে নিয়ে যেতে।"

"পুলিস এসেছে রাজাবাহাদুরকে বন্দী ক'রে নিয়ে যেতে?" ভীতিবিহ্বল কণ্ঠ হইতে এই প্রশ্ন উঠিল।

অনাদি বলিল—"আজ্ঞে হ্যা।" অতঃপর এ সম্বন্ধে যাহা কিছু তাহার বলিবার ছিল, সংক্ষেপে শেষ করিয়া বলিল, হাসিকে ও আপনাকে আমি নিতে এসেছি, তিনি আপনাদের সঙ্গে দেখা করতে চান।"

বৃদ্ধের গণ্ড বাহিয়া বড় বড় দুই ফোঁটা অশ্রু

নীচে পড়িল—তিনি ওঙ্কারধ্বনি করিয়া গদগদ কণ্ঠে বলিলেন—"চল বাবা চল, এখনি যাচ্ছি—হাসি কোথা? ডাকো তাকে?"

"সিঁড়িতে দেখা হয়েছে তাঁর সঙ্গে—তিনি কাপড় ছাড়তে গেলেন, আস্‌ছেন এখনি।"

"তাকে এ সব কথা বলেছ কি?"

"না—"

"কিন্তু বাড়ীর ভিতরেও একবার এ খবরটা ত জানানো দরকার। আমার ত, বাবা, মুখে কথা আস্‌ছে না। তুমি গিয়ে বরঞ্চ খবরটা দিয়ে হাসিকে নিয়ে এস—আমি ততক্ষণ গাড়ীতে গিয়েই বসছি।—"

এই সময় হেমচন্দ্রের আবির্ভাব হওয়াতে এ সমস্যা সহজেই সমাধান হইয়া গেল। কর্ত্তাবাবু বলিয়া উঠিলেন,—"এই যে হেম এসেছেন! হেম, তুমিই ভাই তা হ'লে গিয়ে এ খবরটা বাড়ীর ভিতরে জানিয়ে এস।"

হেম বলিল—"কি খবর?"

"ওঃ, তুমি যে এখনো শোন নি,—অনাদি বল বাবা, সব কথা হেমকে, আমি গাড়ীতে গিয়ে বসি।"

দুই এক কথায় অনাদি আসল খবর সবই হেমকে জানাইয়া দিল,—শুনিয়া হেম বাড়ীর ভিতরে চলিয়া গেল, হাসিও সাজসজ্জা করিয়া আসিয়া অনতিবিলম্বে অনাদির সহিত গাড়ীতে গিয়া উঠিল।

* * * *

হেম অন্তঃপুরে ঢুকিয়া প্রথমে গেল দিদিমার দালানে। সেখানে তাঁহাকে না পাইয়া হাসির মা'র মহলে আসিয়া গিন্নীর ভাঁড়ার ঘরের বারান্দায় মা দিদিমা দুই জনকেই দেখিতে পাইল। হাসির মা সেখানে বসিয়া তরকারী কুটিতেছিলেন, আর তাঁহার পাশে বসিয়া দিদিমা সন্দেশের ছানা মাখিতেছিলেন। হেম মস্তক নত করিয়া তাঁহাদের প্রণাম করিল। তাহাকে অসময়ে আসিতে দেখিয়া দিদিমা হাত গুটাইয়া বলিয়া উঠিলেন,—"এই যে হেমবাবু, কি খবর?" গৃহিণী বেগুণটা ফালি করিয়া লইয়া মুখ উঠাইয়া শাশুড়ীর প্রশ্নের উত্তর শুনিবার প্রত্যাশায় নীরবে হেমের মুখের দিকে চাহিলেন। হেম বলিল—"ভাল খবর নয়, মা।" উভয়েরই মুখ অজ্ঞাত বিপদ-চিন্তায় পরিম্লান হইয়া উঠিল। দিদিমা বলিয়া উঠিলেন,—"রাজকুমারীর ত কোন অসুখ করে নি? তিনি আজ এখনো এলেন না—তাই আগে থাকতেই আমার কেমন ভাবনা হচ্ছিল।"

হেম বলিল, "না, তা নয়; শারীরিক ভাল আছেন সকলে—"

"তবে?"

দিদিমার এই প্রশ্নে হেম কহিল—"রাজাবাহাদুর গ্রেপ্তার হয়েছেন।"

"রাজাবাহাদুর গ্রেপ্তার? কেন—কি জন্য?"

মা—দিদিমা—উভয়েই ব্যাকুলভাবে এই প্রশ্ন করিলেন।

হেম বলিল,—"অভিযোগ গুরুতর—রাজবিরুদ্ধে বিদ্রোহিতার ষড়যন্ত্রের Charge!"

দিদিমা শুনিয়া মুহ্যমান হইয়া পড়িলেন, হাসির মা গম্ভীরভাবে কহিলেন,—"আজকাল বিদ্রোহী হচ্ছে ত অনেকে! কেন বাপু এ সব কায করা? বেশ সুখে-স্বচ্ছন্দে রয়েছি আমরা,—কি যে সব খেয়াল।"

দিদিমা বলিলেন,—"কিন্তু রাজা ত আর এ কায করেন নি—এ যে মিথ্যে কথা!"

হেম বলিল, "হ্যাঁ, তা ঠিক, রাজা বিদ্রোহী নন নিশ্চয়ই—তবে তাঁর কতকগুলা অস্ত্রশস্ত্র বিদ্রোহী ছেলেদের আড্ডায় পাওয়া গেছে—তাতেই এতটা বিপদ।"

দিদিমা বলিলেন,—"রাজার হাতিয়ারশালা থেকে ছেলেরা যে অস্ত্র চুরী করেছে, এ কথা ত আমরাও শুনেছি, পুলিস কি তা জানে না?"

হেম একটু হাসিয়া বলিল—"কিন্তু প্রমাণ করতে হবে ত?"

মা বলিলেন,—"যদি ধর রাজা এরূপ প্রমাণ করতে না পারেন? তা হ'লে?"

"তা হ'লে দণ্ড পাবেন।"

"কিরূপ দণ্ড?"

"ঠিক বলতে পারিনে—যাবজ্জীবনের জন্য দ্বীপান্তরিত হবারই অধিক সম্ভাবনা! প্রাণদণ্ড হ'তেও আটক নেই।"

দিদিমা চক্ষু মুদ্রিত করিয়া কাতরস্বরে বলিয়া উঠিলেন,—"ভগবান্ রক্ষা কর—রক্ষা কর।"

হাসির মা'র হাত হইতে বেগুণের ফালিটা নীচে পড়িয়া গেল। তিনি একটা দীর্ঘনিঃশ্বাস ফেলিয়া নিস্তব্ধ হইয়া রহিলেন, একটু পরে, যুক্তকর মস্তকে স্পর্শ করিয়া বলিলেন,—"ভগবান্ আমাদের সময়ে রক্ষা করেছেন, সর্ব্বপ্রাণে তাঁকে নমস্কার করি। আচ্ছা, তিনি যাবজ্জীবনের জন্য দ্বীপান্তরিত হন যদি, তাঁর রাজ্য ধনসম্পদ কে পাবে? শুনেছি নাকি রাজবিদ্রোহীদের সম্পত্তি গভর্ণমেণ্ট বাজেয়াপ্ত করে?"

হেম বলিল,—"ইচ্ছা করলে তা' পারে বটে—তবে ওয়ারিস থাকলে গদিতে বসিয়ে সরকার রাজ্য চালান্।"

"তা হ'লে রাজকুমারীই রাজ্য পাবেন—তবু ভাল ?"

"নাও পেতে পারেন, সুজন রায় অনেক দিন থেকেই বলছে, এ রাজ্যের অধিকারী তারাই। ম্যাজিষ্ট্রেট শুনছি তার উপর খুব সদয়, সম্ভবতঃ গভর্ণমেণ্ট বিজনকেই গদিতে বসাবে।"

গৃহিণী স্থির হইয়া তাহার কথা শুনিলেন - শুনিয়া অধীরভাবে বলিয়া উঠিলেন,—চিরদিনই ত আমি বলছি—বিজন রায়ের সঙ্গে মেয়ের বিয়ে দাও, তা না—যত রাজ্যের আজগুবি ভাবনায় কর্ত্তা মেতে আছেন! হেমদা চেষ্টা করবে একটু, ভাই তুমি ?"

হেম বলিল,—"আরো কিছুদিন যাক্ না? রাজা ত মুক্তিলাভও করতে পারেন। আমার মনে হয়, তারই অধিক সম্ভাবনা।"

বলিয়া হেম চলিয়া গেল; দিদিমা ছানা ও চিনি সেইখানেই ফেলিয়া রাখিয়া নামজপ করিতে করিতে ঠাকুরঘরে ঢুকিলেন; গৃহিণী অমনোযোগ সত্ত্বেও তরকারী ছেদনে মনোনিবেশ করিলেন।

## একত্রিংশ পরিচ্ছেদ

হাসি গাড়ীতে উঠিয়া লক্ষ্য করিল, অনাদি বড় বিষণ্ণ, গম্ভীর। কৃষ্ণলাল চক্ষু মুদ্রিত করিয়াছিলেন, তাঁহার বিষণ্ণতা সে জন্য সে ধরিতে পারিল না। এরূপ ধ্যানাবস্থা তাঁহার পক্ষে কিছুই অস্বাভাবিক নহে, যখন তখন নিমীলিত নয়নে তাঁহাকে বসিয়া থাকিতে দেখা যায়। কিন্তু অনাদিকে মনে করিতে হাসিখুসী স্ফূর্ত্তিই হাসির মনে জাগিয়া উঠে—আজ তাহার অন্ধকার মুখ দেখিয়া হাসি বড়ই ভীত ও ভাবিত হইয়া পড়িল। বাড়ীর অন্য সকলের ন্যায় তাহারও প্রথমেই মনে হইল—হয় ত বা তবে রাজকুমারীর কোন অসুখ করিয়াছে; সেই জন্যই বা তিনি আসিতে পারেন নাই। ব্যাকুল মৃদুকণ্ঠে সে জিজ্ঞাসা করিল,—"রাজকুমারী ভাল আছেন ত, অনাদি-দা?" এতক্ষণ অন্য কাহারও এরূপ প্রশ্নে অনাদি অপ্রকৃতিস্থ হয় নাই—হাসির এই ব্যথাভরা ব্যাকুলতায় তাহার মনের প্রচ্ছন্ন বেদনা সহানুভূতি-চঞ্চল হইয়া উঠিল। অনাদি পড়' পড়' অশ্রু নয়নে ধরিয়া বাতায়নদ্বারে মুখ বাড়াইয়া দিল, তাহার পর সংযত হইয়া মুখ ফিরাইয়া কহিল—"না, হাসিদি, তিনি ভাল আছেন।"

"তবে—তবে?" হাসির হঠাৎ মনে হইল, হয় ত বা ঠাকুরমা মারা গিয়াছেন, কিন্তু সে কথা ত জিজ্ঞাসা করা যায় না। সে কেবল অনাদির অকথিত বেদনা মনের মধ্যে উপলব্ধি করিয়া অনির্দ্দিষ্ট আতঙ্কে নীরব হইয়া গেল, অনাদিও কোন উত্তর করিল না।

আকাশের মেঘগুলা তখন ঘনীভূত হইয়া দিনকে সন্ধ্যা করিয়া তুলিয়াছিল, অল্প অল্প বৃষ্টি পড়িতেছিল, কিন্তু বাতাস নাই, শীতও কম, আর্দ্রতায় চাপা শৈত্য মৃদুতর হইয়া পড়িয়াছিল, কিন্তু সহসা কেমন একটা কন্‌কনে শীতে হাসির হৃৎপিণ্ডে কম্পন উঠিল, মুখ বিবর্ণ হইয়া পড়িল। হাসির পিঠের স্খলিত শালখানা অনাদি তাহার গায়ে উঠাইয়া দিল। মোটর রাজবাড়ীর গাড়ীবারান্দায় লাগিবামাত্র এক জন হরকরা নমস্কারপূর্ব্বক নিবেদন করিল—রাজা-বাহাদুর এবং রাজকন্যা সঙ্গীত ঘরে আছেন।

রাজার বসিবার ঘরের পাশেই সঙ্গীত-গৃহ। সেই ঘরে মছলন্দ বিছানায় বসিয়া ভজন গাহিয়া পিতা-পুত্রী সুখ-দুঃখ-দাতা ভগবান্‌কেই ডাকিতেছিলেন। বিপদের সময় আমরা যেমন সর্ব্বান্তঃকরণে তাঁহার শরণাপন্ন হই, সুখের সময় তাহা পারি কই? তাই বুঝি প্রেম-লোলুপ হরি বিপদের মধ্য দিয়া ভক্তজনকে তাঁহার কাছে ডাকেন।

রাজা তানপুরা বাজাইয়া গান করিতেছিলেন—রাজকুমারী অবনতমস্তকে, করযোড়ে তাহা শুনিতে শুনিতে মাঝে মাঝে এক একটি কলিতে যোগদান করিতেছিলেন।

বহুক ঝটিকা ঝড়, কাঁপায়ে চেতনজড়
ভবের তরঙ্গে যেন না বিচলে এ হৃদয়।
ধরিয়া চরণ যাঁর বিচরি এ পারাবার
পুণ্য শক্তিমান তিনি পরম মঙ্গলময়!
দয়া কর—দয়া কর—দয়া কর দয়াময়!

রাজকুমারীর বুকফাটা করুণস্বর রাজার গম্ভীর কণ্ঠধ্বনির সহিত শেষ ছত্রে মিলিত হইল। রাজা দ্বিতীয় অংশ ধরিলেন—

ঘিরুক নিবিড় ঘন সংসারগগন;
ধ্রুবরূপে দীপ্ত যেন রহে প্রাণ-মন।
আশ্রয় অভয়দাতা হেলায় ঠেলিয়া বাধা
ভেলায় হইব পার তরঙ্গেতে।কবা ভয়!
দয়া কর, দয়া কর, দয়া কর দয়াময়!

উভয়ের এই মর্ম্মভেদী সম্মিলিত প্রার্থনায় ভগবান্ যদি তাঁহাদের প্রতি দয়াবর্ষণ না করেন- তবে তাঁহার—দয়াময় নামের সার্থকতা কোথায়?

গানটি শেষ করিয়া রাজা তানপুরা রাখিয়া দিলেন, কন্যাও অবনত মস্তক উন্নত করিয়া পিতার দিকে দৃষ্টিপাত করিল। জ্যোতির্ম্ময়ীর অন্তরের বেদনা, তাহার আননে কি প্রগাঢ় কালিমাচ্ছায়া প্রকটিত করিয়াছিল! রাজকন্যা ভাবিতেছিলেন, তিনিই প্রকৃতপক্ষে পিতার এই দুঃখ-কষ্টের মূল কারণ,—তাঁহার জন্যই পিতার এই লাঞ্ছনা—অপমান—কষ্টভোগ।

রাজা ভাবিতেছিলেন, নিজের সব কষ্ট তিনি সহিতে পারেন কিন্তু তাঁহার মাতাকন্যার কষ্ট যে তাঁহার পক্ষে অসহ্য। কি বলিয়া কি ভাষায় কন্যাকে সান্ত্বনা দান করিবেন, তিনি তাহা খুঁজিয়া পাইলেন না! তানপুরাটা আবার হাতে লইয়া কন্যাকে বলিলেন—"আজই আমি এই গানটি রচনা করেছি—শোন্ দেখি, রাণি—"

রাণী নীরব হইয়া রহিল—তিনি গাহিতে লাগিলেন—

ওহে প্রভু নিষ্ঠুর রাজন্,
যাহা কিছু ছিল মোর সুন্দর রতন—
পুণ্যপ্রীতি আশা, প্রেম, উজ্জ্বল বাসনা শুভ,
সব ত পূজার তব করেছি অর্পণ!
পারিনি পারিনি শুধু উপাড়িয়া দিতে,
ব্যথার শৈবাল যেটি ঘটেছিল চিতে,
একটু ত ভালো নয়, মলিন পঙ্কিলময়—
লাজে ভয়ে করেছিনু তাই সঙ্গোপন।
জেনেছ তা অন্তর্য্যামী রাজা।
তারি তরে এত দণ্ড এ দারুণ সাজা।
লও তবে তাও লও, হে রুদ্র প্রসন্ন হও,
আপনা নিঃশেষে করি আত্মনিবেদন।

অনাদির সহিত শঙ্কিত, সন্তর্পিত নিঃশব্দচরণে কৃষ্ণলাল যখন কন্যাকে লইয়া ভজনস্থলে আসিয়া দাঁড়াইলেন, তখন রাজা গানটি একবার শেষ করিয়া শেষ কলিটি ঘুরাইয়া ফিরাইয়া বার বার করিয়া গাহিতেছিলেন—

লও তবে সব লও, হে রুদ্র প্রসন্ন হও,
নিঃশেষে চরণে করি আত্মনিবেদন।

ইঁহাদের উভয়কেই সুস্থ শরীরে দেখিয়া হাসি অনেকটা আরাম বোধ করিল। কৃষ্ণলাল ও অনাদি মছলন্দের শেষ দিকে বসিলেন—হাসি রাজকন্যার কাছ ঘেঁসিয়া বসিল। রাজা গান শেষ করিয়া চোখ খুলিতেই হাসির প্রতি তাঁহার নজর পড়িল—তানপুরাটা তিনি নামাইয়া রাখিলেন, একটা শোকনীরবতায় সহসা যেন গৃহ পূর্ণ হইয়া উঠিল। একটু পরে কৃষ্ণলালের দিকে চাহিয়া রাজা বলিলেন, "কখন্ এলেন আপনারা?"

"এই—এই এখনি।"

"খবর শুনেছেন?"

"শুনেছি।"

হাসি রাজকন্যার দিকে চাহিয়া মৃদুকণ্ঠে বলিল, 'কি খবর? আমি ত কিছু জানিনে।"

রাজা তাহার দিকে দৃষ্টি ফিরাইয়া বলিলেন, "জান না হাসি? আমি আর রাজা নই!"

রাজা কি ঠাট্টা করিতেছেন না কি? কিন্তু ইহা ত ব্যঙ্গের স্বর নহে, হাসির বিস্ময়-কাতর দৃষ্টি নীরবে রাজাকে যে প্রশ্ন করিল—তাহার উত্তর-স্বরূপ তিনি কহিলেন, "এত দিন ছিলাম বটে রাজা, এখন সত্যই ভিখারীর চেয়েও দীনহীন আমি। ভিখারীরও যে অধিকার—যে স্বাধীনতা আছে, তাও নেই আমার—আমি বন্দী।"

এ কথার অর্থ হাসির হৃদয়ঙ্গম হইল না—কিন্তু অর্থ না বুঝিয়াও তাহার নয়ন অশ্রুপূর্ণ হইয়া উঠিল। রাজা কন্যাকে বলিলেন, "তুমি হাসিকে সব কথা খুলে বল—রাণি।" বলিয়াই রাজা উঠিয়া দাঁড়াইয়া কৃষ্ণলালকে বলিলেন, "ও ঘরে যাবেন—মুখুয্যে-মশাই? আপনার সঙ্গে একটু কথা আছে।"

রাজা কৃষ্ণলালকে সঙ্গে লইয়া পাশের ঘরে গিয়া বসিলেন, অনাদিও প্রসাদপুরে যাইবার বন্দোবস্ত করিতে চলিয়া গেল—শ্যামাচরণ রাজাদেশে অন্য কাযে গিয়াছিলেন।

সকলে চলিয়া গেলে—হাসি অধীরভাবে জিজ্ঞাসা করিল, "কি হয়েছে, রাজকুমারি?"

রাজকন্যা ধীরকণ্ঠে উত্তর করিলেন, "বাবা বিদ্রোহের অপরাধে অভিযুক্ত হয়েছেন। পুলিস তাঁকে গ্রেপ্তার ক'রে নিয়ে যেতে এসেছে।"

"সত্যই তবে রাজা বাহাদুর বন্দী?"

অব্যক্ত যন্ত্রণায় হাসির বাক্‌রোধ হইয়া গেল। সেদিনকার কথায় হাসি রাজার মনে কিরূপ কষ্ট দিয়াছে, আজ তাহা সে বুঝিল, এত দুঃখ-কষ্টের মধ্যেও রাজা তাই প্রচ্ছন্ন ব্যঙ্গে সেই কথারই উল্লেখ করিলেন। হাসি রাজকন্যার কোলে মুখ লুকাইয়া কাঁদিতে কাঁদিতে কাতর প্রার্থনায় মনে মনে কহিল,

"হে ভগবান্ অন্তর্য্যামী পুরুষ, এ কি করিলে তুমি? তুমি ত জান আমার প্রাণের কথা! আমার মনের ত্রিসীমানায় ত কোন অভিশাপকল্পনা ছিল না, আমার সর্ব্বস্ব লইয়া সেই অবোধ বাক্যকে নিরর্থক করিয়া দাও, প্রভু, তোমার বজ্রদণ্ড আমার উপর ফেলিয়া ইঁহাদিগকে রক্ষা কর প্রভু!" তাহার হৃদয়ের চঞ্চল প্রেম আজি যেন সহসা স্থিরতা লাভ করিল।

রাজকন্যা তাহার মাথায় হাত বুলাইয়া বলিলেন, "অধীর হয়ো না, হাসি, বাবা নির্দ্দোষ; যদি সংসারে ন্যায়-সত্যের জয় এতটুকুও থাকে, তবে তিনি মুক্ত হবেনই।"

রাজকন্যার সংযম দেখিয়া হাসি অবাক্ হইয়া গেল, অনেকটা প্রশান্ত হইয়া সে উঠিয়া বসিল। রাজকন্যা বলিলেন, "দোষী আসলে আমি। কার্য্যতঃ না হ'লেও মনে মনে অনেক দিন থেকেই আমি বিদ্রোহী—রাজপক্ষের অন্যায় শাসনে মর্ম্মে মর্ম্মে আমি আহত। এর প্রতীকারচেষ্টায় দোষ হয়ে থাকে ত দোষ সম্পূর্ণভাবে আমারই। আমার কার্য্যোদ্ধার জন্যই বাবাকে তাঁর কল্পনার রাজ্য থেকে টেনে এনে আমি পাশে বসিয়েছি। কিন্তু কিছুই হ'ল না, হাসি, দেশের মঙ্গল বা বিশ্বের মঙ্গল কিছুই আমা হ'তে হোল না, হাসি, কেবল পিতৃঘাতকের কায করলুম। সকলই তাঁর ইচ্ছা। হয় ত বা এরও ফল আছে, সুফল আছে, এই অমঙ্গলের পশ্চাতে হয় ত কল্যাণ দাঁড়িয়ে আছে—সন্তান যেমন ভূমিষ্ঠ হবার আগে মাতৃগর্ভে অপেক্ষা করে, সেই রকম। হোক্, তাঁর ইচ্ছাই পূর্ণ হোক্!"

রাজকন্যা নীরব হইয়া রহিলেন, তাঁহার বিশ্বাস-বলে হাসির দুর্ব্বল হৃদয়ও সবল হইয়া উঠিল। রাজকুমারী আবার বলিলেন, "আমার কি ইচ্ছা হয় জান ভাই, হাসি?"

উৎসুকদৃষ্টিতে হাসি তাঁহার দিকে চাহিয়া রহিল; রাজকন্যা বলিলেন, "পুরাণে পড়া যায়, দেবতারা বলিলাভে সন্তুষ্ট হয়ে মঙ্গলবর দান করতেন, এখনও সেই বিশ্বাসে লোকে কালীর কাছে বলিদানের মানত করে। এ কথাটায় আমার কিন্তু কোন দিন প্রত্যয় জন্মায় নি। এর গূঢ় তাৎপর্য্যই আমি ভেবে নিতুম। বলি অর্থে দুষ্কৃতিরই বলিদান বুঝেছি। কিন্তু আজ সহজভাবেই এ কথাটা বিশ্বাস করতে ইচ্ছা হচ্চে আমার। ভগবান্ যদি দেশমঙ্গলে আমাকে বলি গ্রহণ করেন—তবে আমার জীবন সার্থক - ধন্য হয়। হে ভগবান, মঙ্গল কর—কল্যাণ কর, পিতা মুক্ত হোন, দেশ মুক্ত হোক—আর—আর—"

শরৎকুমারের নাম তাঁহার জিহ্বাগ্রে আসিয়া থামিয়া পড়িল, তিনি ত অন্তর্দেবতারই মত তাহার হৃদয়ে অধিষ্ঠিত মুখে আর তাহার কথা কি বলিবেন। তিনি মনে মনেই তাঁহার মঙ্গল প্রার্থনা করিয়া আবার বলিলেন—"ভারতভূমি কর্ম্মে এক হোক, ধর্ম্মে দৃঢ় হোক্, বিশ্বসংসারে ন্যায় সাম্যের প্রতিষ্ঠা হোক্, বলি গ্রহণ কর প্রভু আমাকে, আমার জীবন সুখ-শান্তি সর্ব্বস্ব তোমাকে সমর্পণ করি—আমার প্রার্থনা সফল কর প্রভু, এই মঙ্গল বর দান কর।" বলিয়া তিনি যখন থামিলেন, তখন তাঁহার গলা জড়াইয়া অশ্রুপূর্ণ নেত্রে হাসি বলিল, "অমন ক'রে বলো না রাজ-কুমারি—বল বল, অমন ক'রে বলির কথা ভাববে না তুমি?"

রাজকুমারী একটু বিষণ্ণ হাসি হাসিয়া তাহাকে বুকের কাছে টানিয়া লইয়া বলিলেন, "তোমার যখন কষ্ট হয়, তখন অমন ক'রে আর বলব না হাসি।"

আজ আর রাজকন্যা একবারও তাকে মা বলিয়া সম্বোধন করিলেন না, তিনি বুঝিয়াছেন, রাজার সহিত হাসির বিবাহ আর এখন সম্ভবপর নহে। হাসির কিন্তু এই আদরের ডাক আজ শুনিতে বড়ই ইচ্ছা করিতেছিল। হাসি রাজকন্যার গলা ছাড়িয়া দিয়া জিজ্ঞাসা করিল, "এখন কোথায় নিয়ে যাবে তাঁকে?"

রাজকন্যা বলিলেন "প্রসাদপুরে।"

"সেখানেই কি রাখবে?"

"বিচার শেষ হওয়া পর্য্যন্ত বোধ হয় সেখানেই রাখবে, তাহার পর যদি মুক্তিলাভ করেন ত ভাল—নইলে—"

হাসি নীরবে চাহিয়া রহিল—রাজকন্যা একটু থামিয়া দম লইয়া বলিলেন, "দ্বীপান্তরে পাঠাতে পারে।"

প্রাণদণ্ডের কথাটা রাজকন্যা মুখে আনিতে পারিলেন না; তাঁহার মনের বল—সাহস এখানে কুলাইল না। হাসি তাহার প্রতিধ্বনির মত বলিল, "দ্বীপান্তরে? কোথায় সে কোন্ দেশ? আমরাও সঙ্গে যেতে পারব ত?" হাসি দ্বীপান্তর সম্বন্ধে এমনি অজ্ঞ।

রাজকন্যা কোন উত্তর করিলেন না-এ প্রশ্ন তাঁহার কানে পৌঁছিল কি না, তাহাও ঠিক বোঝা গেল না। তিনি তখন স্তিমিত নেত্রে গুণ গুণ করিয়া স্তোত্র গান ধরিয়াছেন—

তুঁহি একমেবাদ্বিতীয়ং সত্য সুন্দর শিব।
দেহ করুণা—কর করুণা বিভো।

তুমি, অরূপ অপরূপ, সচ্চিদানন্দরূপ!
তব প্রেমরূপে ভরা—নিখিল ভব।
তুমি রুদ্র, ভয়ঙ্কর, দণ্ডপতি।
হও শঙ্কর, সুখকর, তুষ্টমতি।
দেহ কর্ম্মে পুণ্য, কর ধর্ম্মে ধন্য,
আয়বন্দিত হোক নিশিদিন!

---

## দ্বাত্রিংশ পরিচ্ছেদ

কৃষ্ণলালকে অন্য ঘরে লইয়া গিয়া রাজা তাঁহাকে বলিলেন, "আপনারা হাসির বিবাহের জন্য বড় ব্যস্ত হয়েছেন—না?"

কৃষ্ণলাল হাতের উপর হাত রাখিয়া তাহা রগ্‌ড়াইতে সুরু করিয়া উত্তর করিলেন—"হ্যাঁ, গিন্নার কাছ থেকে এ জন্য তাড়া খেতে হয় বই কি?"

রাজার গম্ভীর মুখেও বেশ একটু হাসি ফুটিয়া উঠিল; কিন্তু মুহূর্ত্তমধ্যে সে হাসি চাপিয়া লইয়া ধীরভাবেই তিনি বলিলেন, "অনাদিকে কি পছন্দ হয় আপনার?

"অনাদি? হ্যাঁ—হ্যাঁ, বেশ ত ছেলেটি?"

"তাকে জামাই করতে বোধ হয় আপনার গৃহিণীর অমত হবে না? আমার আত্মীয় ব'লে বল্‌ছি মনে করবেন না, কিন্তু সে খুবই ভাল ছেলে;—রাজী আছেন কি আপনি?"

"আপনি—আপনি, এই তুমি বাবা যা বলবে, তাতেই আমি রাজী। আর গিন্নীর কথা যদি বল, তিনি ত এ কথা শুন্‌লে একেবারে নেচে উঠবেন। রাজবংশের প্রতি তাঁর টানটা কিছু অসম্ভব রকমের।"

"বেশ, তা হ'লে আপনি বরঞ্চ এখনি মোটারে ক'রে বাড়ী যান, গিয়ে হাসির মা ও দিদিমাকে এখানে নিয়ে আসুন, আমার ইচ্ছে, আমি চ'লে যাবার আগে, আজই সন্ধ্যায় এ বিবাহটা এখানেই দিয়ে যাই। পুলিস ত আর আমাকে এখন আপনার বাড়ী যেতে দেবে না! নইলে বর সঙ্গে নিয়ে সেখানেই যাওয়া যেত।"

বিস্ময়ে কৃষ্ণলালের হাত রগড়ানো বন্ধ হইয়া গেল, তিনি হাত দু'খানা খুলিয়া চৌকীর মাথায় রাখিয়া বিস্ফারিত নেত্রে রাজার দিকে চাহিলেন। উভয়ে দাঁড়াইয়াই কথা কহিতেছিলেন। রাজা বলিলেন,—"আপনারা রাজী হবেন মনে ক'রে নিয়ে এ বিবাহের আয়োজন আমি এক রকম সবই প্রায় ঠিক ক'রে ফেলেছি।" কৃষ্ণলালের সংশয় দূর হইল, কিন্তু বিস্ময় ঘুচিল না। তিনি সমানই বিস্ফারিত নেত্রে কহিলেন—"আজকেরই এই সন্ধ্যায়? তুমি চ'লে যাবার আগে?"

"হ্যাঁ মুখুয্যে মশায়, আমার তাই ইচ্ছে।"

"তোমার তাই ইচ্ছে? কিন্তু—কিন্তু বড় অসময় যে! আর মেয়েও ত বড় হয়ে উঠেছে;—তাকেও ত একবার জিজ্ঞাসা কর্‌তে হবে?"

"মেয়ে ত এখানেই আছে; জিজ্ঞাসা করুন না। তাকে একবার জিজ্ঞাসা করা দরকার বই কি? তবে বাপ-মার মত আছে জানলে হাসির ত এতে অমতের কোনই কারণ দেখিনে। বিশেষ আমার ত মনে হয়—অনাদিকে হাসি পসন্দই করে। বেশ, আপনি যান, সব কথা তাকে ব'লে সঙ্গে ক'রে নিয়ে আসুন, আমিও তাকে বুঝিয়ে বলি।"

কৃষ্ণলাল চলিয়া গেলেন, তখনি প্রায় শ্যামাচরণ আসিয়া দেখা দিলেন। রাজা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—"সব ঠিক ত?"

উত্তর হইল—"আর সবই ঠিক, কেবল পুরোহিত মশায় ১০টা রাতের আগে এখানে এসে পৌঁছতে পারবেন কি না সন্দেহ।"

"কিন্তু ততক্ষণ অপেক্ষা কর্‌বার সময় আমার ত নেই। সাড়ে ৮টার সময় প্রসাদপুরের প্রথম ট্রেণ এখান থেকে ছাড়ে—শেষ ট্রেণ পর্য্যন্ত পুলিস কি আর আমাকে এখানে রাখবে?" শ্যামাচরণ একটু ইতস্ততঃ করিয়া ব'ললেন,—"যদি অনুজ্ঞা করেন, আমিই পৌরোহিত্য করব—সে জন্য বিবাহ বন্ধ থাক্‌বে না।" রাজা বলিয়া উঠিলেন—"না, আমিই পৌরোহিত্য করব। অনাদি কোথা?"

"অনাদি? তাকে ত এইমাত্র ব্যাঙ্কে পাঠালুম গহনার বাক্স আন্‌তে।"

মুক্তার মালা চুরী গিয়া পর্য্যন্ত গহনার বাক্স রাজা ব্যাঙ্কেই রাখিয়া দিয়াছেন। রাজা বিরক্তির স্বরে বলিলেন "তাকে পাঠালেন কেন? কখন্ ফিরবে সে?"

"আমাকে যদি আপনি বিবাহের আয়োজন করতে হুকুম দেবার সময় বল্‌তেন যে, বিবাহের প্রধান ব্যক্তি আপনার মনে অনাদি—তা হ'লে কি আর এ রকম গোলযোগ হয়? আমি ভেবেছিলাম—"

রাজার বিরক্তি ক্রোধে পরিণত হইল—তিনি বেশ একটু কড়া সুরেই বলিলেন,—"আপনার যেমন বুদ্ধি! চলেছি মৃত্যুর পথে, এ সময় একটা বালিকার আঁচলে গিরে দিয়ে বিধবা করার জন্য তাঁকে ঘরে বেঁধে রেখে যাব! কেমন ক'রে যে এ কথা আপনার মনে এল, এইটেই আমার আশ্চর্য্য লাগছে।"

শ্যামাচরণ মাথা হেঁট করিলেন, রাজা বলিলেন, "আমি দালানে যাচ্ছি, মুখুয্যেমশায়কে বলুন গিয়ে; তিনি যেন হাসিকে নিয়ে দালানেই আসেন। আর অনাদি ফিরলেই তাকেও দালানে আনবেন। আপনি যেন অন্য কোন কথা এখন অনাদিকে কিছু বল্‌বেন না, যা বলার আমিই তাকে বলব।"

বিচিত্র স্তম্ভাবলী-সুশোভিত মর্ম্মর-প্রস্তরময় ঠাকুর-দালান বিদ্যুতালোকে সমুজ্জ্বল। সম্মুখে উচ্চ বেদীর পশ্চাদ্বর্ত্তী দেয়ালের ভিতরে কারুকার্য্য ক্ষোদিত ক্ষুদ্র প্রকোষ্ঠে, তন্মধ্যে প্রসাদপুরের রাজ-বিগ্রহ শ্যামসুন্দর এবং রাধারাণী—বিরাজিত। বেদীর নীচের দিকে গালিচাবিস্তৃত প্রস্তর-মেজিয়ার উপর সম্প্রদানের প্রয়োজনীয় দ্রব্যাদি, বর-কন্যার আসন, ফুলমাল্য শোভিত ভগবানের প্রতিনিধি-স্বরূপ সাক্ষি-শিলা শালিগ্রাম বিগ্রহ এবং আশে পাশে মাল্য চন্দনের থালা, বসন ভূষণের থালা প্রভৃতি সমস্তই যথানিয়মে রক্ষিত।

কৃষ্ণলালের সহিত হাসি এই দালানেই আসিয়া উপস্থিত হইল। হাসির প্রাণ তখনো রাজার বিপদ-চিন্তায় দুঃখ-প্রপীড়িত। অশ্রুপূর্ণ নয়নে সে রাজাকে কহিল, "ডেকেছেন আপনি?"

হাসির বিষাদ-গম্ভীর মুখ দেখিয়া রাজা আর তৎক্ষণাৎ তাহার বিবাহের কথা তুলিতে সাহস পাইলেন না, শুধু বলিলেন—"হাসি?"

হাসি উত্তর করিলেন, "আজ্ঞা করুন?"

"মুখুয্যেমশায়ের কাছে সব কথা শুনেছ বোধ হয়!"

"ক্ষমা কর্ব্বেন রাজা বাহাদুর! আপনি ফিরে আসুন আগে, তখন ও সব কথা ভাবার সময় আসবে।"

"আমি ফিরে আস্‌ব? তার ত কোন আশা দেখছিনে হাসি?"

রাজা বিষাদ-মলিন ক্ষীণ হাসি হাসিলেন। হাসির অশ্রু শুকাইয়া গেল। রাজকন্যা এই একটু-খানি আগে তাহাকে যে কথা বলিয়াছিলেন—সে কথা তাহার মনের পাতে আটার মত আঁটিয়া গিয়াছিল। সে সতেজ বিশ্বাসে বলিয়া উঠিল, "যদি অমঙ্গল উদ্দেশ্যেই সৃষ্টি না হয়ে থাকে—ভগবান্ যদি প্রকৃতই মঙ্গল সত্য হন—তবে নিশ্চয়ই অচিরাৎ আপনি মুক্তিলাভ করবেন। মিথ্যার বল সয়তানের বল, সে বল ক্ষণস্থায়ী—সত্যের বলই স্থায়ী পরম বল। এতে আপনি সংশয় করছেন কেন? আপনি যে শীঘ্র মুক্তিলাভ করবেন, আমার তাতে কিছুমাত্র সংশয় নেই।"

রাজা এতদিনে হাসিকে একটি সুন্দর হাসি বলিয়াই জানিতেন; তাহার সেই তরল চঞ্চল মাধুরীর মধ্যে এমন গভীর গাম্ভীর্য্য দেখিয়া তিনি বিস্ময়ে নীরব হইয়া পড়িলেন, মনে মনে ভাবিলেন, এ বাক্য কি দেবতার আশীর্ব্বাদ অথবা দুঃখীজনের প্রতি শুধু মমতার সান্ত্বনা!

হাসি রাজার নিকট হইতে একটু সরিয়া গিয়া দালানে প্রতিষ্ঠিত যুগল দেবতার প্রতি করযোড় হইয়া সর্ব্বান্তঃকরণে একবার প্রার্থনা করিল। তাহার পর পুনরায় রাজার কাছে আসিয়া তাঁহাকে প্রণি-পাতপূর্ব্বক উঠিয়া দাঁড়াইয়া তিনি কিছু বলিবার পূর্ব্বেই দালান পার হইয়া গেল। হাসির পিতা বরাবরই কিছুদূরে দাঁড়াইয়াছিলেন, ধীরে ধীরে ওঁ শব্দ উচ্চারণ করিতে করিতে তিনিও তাঁহার সহবর্ত্তী হইলেন।

একাকী দাঁড়াইয়া রাজার কেবল মনে হইতে লাগিল, উহা কি দেবতার আশীর্ব্বাদ—না শুধুই সান্ত্বনাবাক্য। তাঁহার অন্তর্দেশ—হইতে একটি সুদীর্ঘ নিশ্বাস উথলিয়া উঠিল—সুখে বা দুঃখে সংশয়ে বা বিশ্বাসে, আশায় বা নিরাশায় কে বলিবে!

---

## ত্রয়স্ত্রিংশ পরিচ্ছেদ

ওষ্ঠাধর আকর্ণ বিস্তারপূর্ব্বক সুজন রায় খন্‌খনে হাসি হাসিলেন। হিংসা-পরিতৃপ্তির কি মহানন্দ! যে ভাগ্যবান্, একমাত্র সেই ব্যক্তিই এই সুখ লাভ করে! অতুলেশ্বরকে গ্রেপ্তার করিয়া আনিতে পুলিস কলিকাতায় গিয়াছে; হাতে কড়ি, পায়ে বেড়ি লাগাইয়া খুনী নারকীর মত তাঁহাকে যখন আদালতের কাঠগড়ায় আনিয়া দাঁড় করাইবে, তখন? সেই অপরিমিত সুখ ওরে মন, সইতে পারবি ত তুই? বাছার আমার সেই গর্ব্বদীপ্ত চাঁদপানা মুখখানায় রাহুগ্রাসে অমাবস্যার আঁধি লাগিয়ে দিয়েছে! পূর্ণ গ্রহণ রে পূর্ণ গ্রহণ! দেখবামাত্র মন রে, তোর জীবনের সমস্ত পাপ, তাপ, জ্বালা, মুহূর্ত্তে খণ্ডিত হয়ে যাবে। ওঃ সে কি পরমানন্দ! বল রে মন, জয় জয় সুজন রায়ের জয়।

শয়ন-গৃহের পার্শ্বের যে কুঠরীতে গাদি গাদি রসিদপত্র চারি দেয়াল আচ্ছন্ন করিয়া কড়িকাঠ স্পর্শ করিয়াছে, রাত্রিকালে সেই ঘরের মধ্যে একখানা ইজিচেয়ারে বসিয়া সুজন রায় স্থিরমরূপে তাঁহার

নব সৌভাগ্যের কথা ভাবিতেছিলেন। ভাবিতে ভাবিতে হাসিটা যখন একটু কমিয়া আসিল, শয়নগৃহে আসিয়া তখন খাটের মশারিটা তুলিয়া ধরিয়া গৃহিণীকে একটা ঠেলা দিয়া বলিলেন - "ওগো, শুনছ?" গৃহিণী ঘুমের ঘোরেই রাগ করিয়া বলিলেন —"জ্বালাতন করো না বল্‌ছি, ঘুমোতে হয় ঘুমোও —নইলে উঠে যাও।"

গৃহিণীর মনের ধারণা, প্রভুটি তাঁর শয্যাপার্শ্বেই আছেন। সুজন রায় বুঝিলেন, এ আনন্দের ভাগীদার—তাঁহার মনটিকে ছাড়া দ্বিতীয় কাহাকেও আর পাইবেন না তিনি,—একাকীই তাঁহাকে ইহার সমস্ত ভার বহন করিতে হইবে।

ঘড়ীতে ঢং ঢং করিয়া দুইটা বাজিল,—তিনি মশারিটা ফেলিয়া দিয়া ভৃত্য ভোঁদার তল্লাসে দালানে আসিয়া দাঁড়াইলেন। কম্বলাবৃত ভোঁদা তখন ভূমিতলে মশারিশূন্য মাদুরে শুইয়া প্রভুর ডাক-হাক এবং মশার দংশন ভুলিয়া দিব্য আয়েসে নাক ডাকাইতেছিল। পায়ের ঠেলায় তাহার সুখনিদ্রা ভঙ্গ করিয়া সুজন রায় কহিলেন, অনেক "ঘুমিয়েছিস্—ওঠ বেটা এখন, এক ছিলিম তামাক দে।" ভোঁদার এখানে শুইবার উদ্দেশ্যই ছিল তাহাই। সে চোখ রগড়াইতে রগড়াইতে উঠিয়া দালানের এক কোণে রক্ষিত সরঞ্জামাদি হইতে অবিলম্বে এক ছিলিম তামাক সাজিয়া হুঁকাটি বাবুজীর হস্তে দিয়াই একবার অন্য রাত্রিকার মত এখান হইতে বিদায় গ্রহণ করিল। হুঁকার ঘড়ঘড়ানি এবং কাসির খক্‌খকানিতে অতঃপর রাত্রির নিস্তব্ধতা বিচলিত করিয়া তুলিয়া রায় মহাশয় কতকটা সংযতচিত্ত হইয়া ভাবিলেন—"না, আদালতে তাকে দেখতে যাওয়া হবে না; লোকে নিন্দা করবে। আমলাদের মুখের কথাতেই তার অন্ধকার চেহারাখানা আমার চোখে চাঁদের মতই ফুটে উঠবে! দরকার কি সেখানে যাবার, ভাল দেখাবে না—সেটা ভাল দেখাবে না—বুঝলি ত ও মন, সেটা ভাল দেখাবে না।"

তিনটা বাজিল, কলিকার আগুনটুকুও প্রায় নিঃশেষ হইয়া আসিল—তিনি এইবার 'পদ্মনাভ'কে স্মরণ করিয়া খাটে উঠিলেন। বিছানায় বসিয়া ভাবিলেন —"এখন থেকে রায়-বংশের প্রধান হ'লেম ত আমরাই, অখণ্ড রাজ্যের বিরাট অধিনায়ক ত আমরাই!" অপর্য্যাপ্ত আনন্দে তাঁহার হৃদয়খানা ফাটিয়া উঠিতে চাহিল--তিনি আবার গৃহিণীকে ডাকিলেন—"শোন না গো,—ম্যাজিষ্ট্রেট স্পষ্ট ক'রে ব'লে গেছেন,—বিজনকেই তিনি গদিতে বসাবেন—তোমার ছেলে রাজা হবে—ওগো রাজা হবে—শুনছ ত?" গৃহিণী কোন উত্তর করিলেন না; তাঁহাকে ঠেলিয়া উঠাইতে আর সাহস হইল না। রায় মহাশয় তখন পাশ ফিরিয়া চোখ বুজিলেন—নয়ন মুদ্রিত রহিল—কিন্তু অধরোষ্ঠ আবার হাস্যরেখায় বিস্ফারিত হইয়া উঠিল—"হায় রে অতুল, বাছা আমার! এত দিন যে অহঙ্কারে মাটীতে তোর পা পড়ত না! আমার ছেলেকেও তাই কন্যাদানে অস্বীকৃত হয়েছিলি তখন! এইবার পথে এস বাবা! তোমার মেয়ে যতই সুন্দরী হোক্ না কেন—আমার পুত্রবধূ হবার যোগ্য নয়—নয়—নয়! কে চায় মেয়েকে তোর—কে পোঁছে!"

এইরূপ সুখকল্পনায় সুজন রায় বিনিদ্র রাত্রি যাপন করিলেন। কিন্তু সয়তানের এত আনন্দ দর্পহারীর প্রাণে বাজিল, তাঁহার মহাসুপ্তি ভঙ্গ হইল।

পরদিন সুজন রায় সংবাদ পাইলেন, অতুলেশ্বর জেলবন্দী হয়েন নাই, জামীনমুক্ত হইয়া বিচারশেষ পর্য্যন্ত আপাততঃ প্রসাদপুর-প্রাসাদেই আটক রহিলেন। আরও শুনিলেন যে, বিলাতেও তাঁহার পক্ষ হইতে আবেদনপত্র গিয়াছে। ক্রাউডেন সাহেব পার্লামেন্টের এক জন মেম্বর—হয়কে নয় করিতে তাঁহার কতক্ষণ। তাঁহার চেষ্টায় রাজ-বিরুদ্ধের সমস্ত প্রমাণ হয় ত বা অপ্রমাণ হইয়া পড়িবে—ফলে রাজা যিনি, তিনি রাজা, আর ভিখারী যে, সে ভিখারীই থাকিয়া যাইবে। তবুও দুরাশার আশা বুকে আঁটিয়া তিনি সুসংবাদের জন্য অপেক্ষা করিয়া রহিলেন। চামুণ্ডা-মন্দিরে ঘন ঘন পাঁটা, মহিষ বলি এবং গৃহে হোম-স্বস্ত্যয়ন প্রভৃতি নিয়মিত চলিতে লাগিল। তবু কিন্তু ভাগ্যদেবী প্রসন্ন হইলেন না, প্রায় আড়াই বৎসর অপেক্ষার পর, রাজা জানিবার পূর্ব্বেই মনরো সাহেবের পত্রে তিনি জানিলেন, ক্রাউডেন সাহেবের চেষ্টার ফল ধরিয়াছে। মনরো সাহেবের বিরুদ্ধ-চেষ্টা ব্যর্থ করিয়া খুব সম্ভব রাজা শীঘ্রই মুক্তিলাভ করিবেন। সুজনের আশা-ভরসা, বজ্রদণ্ডে যেন চূরমার হইয়া গেল, বিপদের সময় আবার তাঁহার মনে পড়িল রাজকন্যাকে। এই অকূল পাথারে তিনিই একমাত্র তাঁহাদের আশা-তরণী। তাঁহার সহিত যদি পুত্রের বিবাহ দিতে পারেন, তবেই সব দিক রক্ষা পায়। কিন্তু অতুলেশ্বর যেরূপ একগুঁয়ে লোক—প্রেমারার তাড়ায় যদি তাহাকে বশে আনিতে পারেন ত পারিলেন, নহিলে এ আশাও তাঁহার বৃথা। এই উদ্দেশ্য মনে ধরিয়া সুজন রায়

অবিলম্বে একদিন রাজমাতার সহিত দেখা করিতে গেলেন।

আজ রাজকন্যার জন্মদিন, উৎসব সমারোহ কিছু নাই। রাজা কেবল প্রাতঃকালে কন্যার শিরশ্চুম্বনপূর্ব্বক সাশ্রুনয়নে বলিলেন, "সুখী হও বৎসে!" রাজকন্যাও কাঁদিতে কাঁদিতে পিতাকে নীরবে প্রণিপাত করিয়া উঠিলেন। ইহার পর আরতি পূজার সময় রাজা সপরিবারে এবং ভৃত্যাদি-বর্গের সহিত দেবমন্দিরে গিয়া কন্যার উদ্দেশ্যে সমবেত মঙ্গল-প্রার্থনা করিলেন এবং দ্বিপ্রহর আরতিকালে আর একবার মহারাণী—রাজকন্যাকে সেখানে লইয়া গিয়া পূজা ও ভোগ-শেষে প্রসাদান্ন তাহার মুখে দিয়া প্রিয়তমা নাতিনীর জন্মোৎসবপর্ব্ব শেষ করিলেন।

আরতি পূজার পর পুত্রপৌত্রীকে খাওয়াইয়া স্নানাহ্নিক-শেষে রাজমাতা যখন উপরে উঠিলেন, তখন বেলা প্রায় তিনটা। ঠাকুর-ঘরের পাচক অল্প আগে প্রসাদান্ন আনিয়া তাঁহার গৃহে রাখিয়া গিয়াছে; জ্যোতির্ম্ময়ী ঠাকুরমার আগমন-প্রতীক্ষায় ঘরে আসিয়া বসিয়াছে। রাজকুমারীর জোর-জবরদস্তী অনুরোধে ঠাকুরমার দিনান্তে একবার করিয়া অন্ন গ্রহণ করিতেই হয়। মহারাণী গৃহ-দালানে আসিয়া রেলিংয়ের নিকট ঊর্দ্ধমুখী হইয়া দাঁড়াইয়া, জপমালা মাথায় ঠেকাইয়া আজ প্রথমেই নলিনীর মঙ্গলকামনায় সূর্য্যপ্রণাম করিলেন। তাহার পর পুত্রের মঙ্গল-ভিক্ষা করিয়া, মালাগাছি দেওয়ালের যথাস্থানে টাঙ্গাইয়া রাখিয়া, আহারস্থানে যাইবার মানসে সবে মাত্র পা বাড়াইয়াছেন—এমন সময়—নন্দী দাসী খবর দিল—"রায় মশয় দেখা করতে আইছেন—গো মহারাণি মা।"

ঠাকুরমা দালানে আসিতেই জ্যোতির্ম্ময়ী গৃহের বাহিরে আসিয়াছিল। এই খবর শুনিয়া সে বলিয়া উঠিল—"বাইরেই তাঁকে কিছুক্ষণ বসতে ব'লে দাও নন্দী। ঠাকুরমা, লক্ষ্মীমা, তুমি শীগ্‌গির খেয়ে নেও, বেলা প'ড়ে গেছে, খেয়ে তাঁকে খবর পাঠালেই হবে।"

ঠাকুরমা বলিলেন—"সেটা ভাল হবে না রাজা" —(মহারাণী নাতনীকে আদর করিয়া যখন তখন রাজা বলিয়া ডাকেন) "সুজন এসেছেন,—দেখা শেষ ক'রেই খাব এখন, এতই কি খাবার তাড়া?"

কিন্তু উভয়ের বিবাদ নিষ্পত্তি হইতে না হইতে সুজন রায় স্বয়ং দালানে আসিয়া দেখা দিলেন। জ্যোতির্ম্ময়ী বিরক্তভাবে গৃহমধ্যে লুকাইয়া পড়িল—তাঁহাকে সমাদৃত করিবার অভিপ্রায়ে রাজমাতা অগ্রসর হইয়া নিকটে দাঁড়াইলেন।

অভিজাতমহত্বে মহারাণীর হৃদয় পূর্ণ। তিনি ধর্ম্মশীলা, উদার এবং সরল প্রকৃতি। সুজন রায় মিত্র নহেন, জানিয়াও তিনি তৎপ্রতি মন্দভাব পোষণ করিতেন না। সুজনের মনে যাহাই থাকুক—বাহ্যিক আত্মীয়তার অভাব তিনি কোন দিন দেখান নাই সুখে-দুঃখে সময়ে-অসময়ে খোঁজ-খবর লইতে আসিয়াছেন। সুতরাং এই বিপদের দিনে তাঁহার আগমন মহারাণী সহজ ভাবেই গ্রহণ করিলেন; এবং মনে মনে ইহাতে সন্তুষ্টও হইলেন। সুজন রায় তাঁহাকে প্রণাম করিয়া সেই দেবীতুল্য ম্লানমূর্ত্তির দিকে চাহিয়া—কি বলিবেন, ভাষা খুঁজিয়া পাইলেন না। মহারাণী হস্তোত্তোলনে আশীর্ব্বাদপূর্ব্বক তাঁহাকে কহিলেন—"ভাল আছ ত ঠাকুরপো?"

মনে সয়তানের ভাব, মুখে সুজন রায় উত্তর করিলেন—"আর ভাল বৌঠান—বেঁচে আছি, এই-মাত্র। মনে কি আর সুখ আছে, মহারাণি!"

এই সহানুভূতিবাক্যে মহারাণীর রুদ্ধ অশ্রু উথলিয়া উঠিতে চাহিল; অঞ্চলে নয়ন মুছিয়া যথাসাধ্য সংযতভাবে তিনি কহিলেন—"এস ভাই, ঘরে গিয়ে বসবে এস।" অন্তঃপুরের অভ্যর্থনাগৃহে তিনি তাঁহাকে লইয়া গেলেন।

বলা বাহুল্য, এই গৃহ বহুমূল্য আসবাবদ্রব্যাদিতে রাজোচিত সজ্জায় সজ্জিত। স্বদেশী-বিদেশী ভদ্রমহিলাগণ অন্তঃপুরে আসিয়া এই ঘরেই বসেন। কিন্তু এই আড়ম্বরপূর্ণ কোমল আস্তরণমণ্ডিত কৌচ-চৌকির এক প্রান্তে গরুড়বাহন একখানি যে ক্ষুদ্র কাষ্ঠাসন—তাহাই মহারাণীর উপবেশনস্থল।—পূর্ব্বেই বলা হইয়াছে, স্বামীর মৃত্যুর পর হইতে মহারাণী কোমল শয্যা ত্যাগ করিয়াছেন।

উভয়ে এই কক্ষে প্রবেশ করিবার পর সুজন রায় অশ্রু-আনতমুখী রাজমাতার হাত ধরিয়া তাঁহাকে উক্ত আসনে বসাইয়া নিজে নিকটের মখমলচৌকি একখানায় বসিয়া বলিলেন—"কেঁদো না বৌঠান, কেঁদো না; তোমার এ ভাইটি যতক্ষণ আছে, ততক্ষণ কোন ভয়-ভাবনা নেই, ধনপ্রাণ দিয়ে আমি অতুলকে উদ্ধারের চেষ্টা করছি; ভেবো না।"

সেই আশ্বাসবাণীতে রাজমাতার সম্পূর্ণ বিশ্বাস জন্মিল কি না কে জানে, তবে অকূলপাথারে ভাসিলে মজ্জমান ব্যক্তি কুটাখণ্ডকেও আশ্রয়রূপে গ্রহণ করিতে চায়।

তিনি সুজনের প্রতি কৃতজ্ঞ দৃষ্টিপাত করিয়া

বলিলেন—"মঙ্গল হোক, দাদা, তোমার মঙ্গল হোক।"

সুজন বলিলেন—"তোমার আশীর্ব্বাদ মাথায় ধরি মহারাণি—তবে কি জান; এ সময় আমার নিজের মঙ্গল-অমঙ্গলের চিন্তা আমি একেবারেই ভুলে গেছি। আমি কেবল ভাবছি এ বিপদ্ থেকে তোমাদের উদ্ধার করব কি ক'রে? আচ্ছা, বৌ-ঠাকরুণ, একটা কথা জিজ্ঞাসা করি—মেয়েটার কি করছ তোমরা? এ সময় তার একটা হিল্লে করলে ভাল হ'ত না?"

মহারাণী বলিলেন—"তা হ'ত বই কি?"

"তবে হচ্ছে না কেন? তোমরা আমাকে পর, শত্রু যাই ভাব—আমি ত তোমাদের ভাবনা মন থেকে তাড়াতে পারিনে। আমি ত ছেলে দিতে রাজী আছি তোমাদের; বিয়েটা দিলেই ত হয়।"

"আমার আর তাতে অনিচ্ছা কি ভাই! কিন্তু এ সময় ত অতুলকে ও কথা বলা যায় না।"

"কেন যায় না, তা ত আমি বুঝতে পারিনে। মেয়ে বড় হ'লে তাকে সৎপাত্রস্থ করা ত পিতার কর্ত্তব্য! আসল কথা—অতুল ভাবছে—শত্রুর ছেলেকে মেয়ে দেবো কি ক'রে? স্পষ্ট কথা দিদি—সুজন রায় স্পষ্টবাদী লোক। আবে! শত্রুই যদি হব—তবে তোর বিপদে তোর অপমানে আমার প্রাণ জ্বলে কেন? বিষয়ের অংশীদার হ'লে বিষয়-আশয় নিয়ে অমন ঝগড়াঝাঁটি হয়েই থাকে; কিন্তু তাতে কি মনের আত্মীয়তা নষ্ট হয়? আমি বৌঠান সরলপ্রকৃতির লোক, ও রকম শত্রুভাব আমার মনে ঠাঁই পায় না।"

বলিয়া সুজন রায় থামিলেন; রাজমাতাও ভাবিয়া পাইলেন না, এ কথার কি উত্তর দিবেন। গৃহ নীরবতামগ্ন হইল। কিছু পরে সুজন বিষভরা খন্‌খনে হাসি একটু হাসিয়া আবার কহিলেন—"আমি যদি সত্যই অতুলের শত্রু হতুম তা হ'লে কি আজ সে রক্ষা পেতো?" বলিয়া পকেট হইতে সেই জাল চেকখানা বাহির করিয়া তাঁহাকে দেখাইয়া বলিলেন, "এই যে কাগজখানা দেখছ; এ হচ্ছে—দশটি হাজার টাকার একখানি চেক; অতুল বিদ্রোহী ছেলেদের এখানি দিয়েছিলেন, কোন গতিকে এখানা আমার হাতে এসে পড়েছে। কি ক'রে যে আমি পেলাম, সে কথা তোমাকে ব'লে কোন লাভ নেই, অতুলকে পরে বলব; এখন এখানা আমি যদি কোর্টে দাখিল করি, তা হ'লে কি হয় ভাব ত! বাবাজী যে বিদ্রোহীদের পিঠ থাবড়াচ্ছিলেন, এ থেকে সেটা স্পষ্টই প্রমাণ হয়ে যায়!"

মহারাণী সভয় আগ্রহে বলিয়া উঠিলেন—"ছিঁড়ে ফেল ঠাকুরপো—এখনই ছেঁড়ো ওখানা।"

"ফেলবই ত! আমি শুধু এখানা দেখাতে এনেছি তোমাকে। অতুলকেও একবার দেখাব, না দেখলে ত সে বিশ্বাস করবে না, বুঝবে না ত আমি তার শত্রু কি মিত্র!"

মহারাণী আবার আকুলস্বরে অনুরোধ করিয়া বলিলেন—"বুঝবে, অতুল বুঝবে, ছেঁড় তুমি ভাই কাগজখানা—"

সুজন মহারাণীর অনুরোধে বিচলিত না হইয়া কাগজখানা বেশ বাগাইয়া ধরিয়া বলিলেন—"এক-বার কাণ্ডটা দেখ অতুলের, দশটি হাজারের চেক দিয়েছে কি না বিদ্রোহী ছেলেদের! একেবারে সর্ব্বনেশে প্রমাণ।"

মহারাণীর মাথা দেয়ালে ঝুঁকিয়া ঠক্ করিয়া উঠিল। তিনি মুদ্রিত-নয়নে অর্দ্ধ-অচেতনভাবে বলিয়া উঠিলেন—"শ্যামসুন্দর, হরি হে, এ কি কাণ্ড তোমার! কি খেলা এ খেলছ তুমি আবার আমাদের নিয়ে!"

সুজন রায় উঠিয়া তাঁহার মাথা তুলিয়া ধরিবামাত্র তিনি নিজেই পুনরায় ঠিক হইয়া বসিলেন। সুজনের নিষ্ঠুর কটাক্ষে তাঁহার অশ্রু স্তম্ভিত হইয়া পড়িল। কোমল বাক্যে নয়নব্যক্ত সেই কঠোরতা চাপিতে চেষ্টা করিয়া সুজন বলিলেন—"ভয় নেই মহারাণি আমি, তোমাদের শত্রু নই। তবে এটা ত বোঝ, বেশী রগড়ালে ভাল জিনিষও মন্দ হয়ে ওঠে। বিশ্বাসেই বিশ্বাস আনে, আমি যে তোমাদের জন্য এত করছি, সেটা তোমাদেরও ত বোঝা চাই।"

"বুঝছি ঠাকুরপো, বুঝছি—রক্ষা কর ভাই তুমি।"

"বুঝছ কোথা? মেয়ে দেবার বেলা বলছ—'তা হবে না'। এতে কি মন বেগড়ায় না? স্পষ্ট কথা আমার মহারাণি, সুজন রায় স্পষ্টবাদী লোক। আমাকে মিত্র ভাব, তোমাদের কোন বিপদ নেই—নইলে মানুষ ত আমি—রাগের মাথায় যদি কিছু ক'রে ফেলি, তখন কিন্তু দুষো না আমাকে। চল্লুম এখন—একবার ভেবে-চিন্তে দেখো। অতুলকেও সব ব'লে যাই।"

রায় বাহাদুর চলিয়া গেলেন, মহারাণী অকূল-চিন্তায় মুহ্যমান হইয়া বসিয়া রহিলেন। রাজকন্যা আসিয়া ডাকিলেন—"ঠাকুরমা।"

রাজমাতা চমকিয়া উঠিলেন। জ্যোতির্ম্ময়ী কাছে আসিয়া হাত ধরিয়া টানিয়া বলিলেন—"চল ঠাকুরমা—খেতে চল, বেলা প'ড়ে গেছে একেবারে—আর দেরী করলে চলবে না।"

রাজমাতা উঠিয়া রাজকন্যার কাঁধে ভর দিয়া দাঁড়াইয়া কহিলেন—"খাব না, রাজা, খাব না এখন, নিয়ে চল আমাকে শ্যামসুন্দরের কাছে, তাঁর পদতলে হত্যা দেব, তিনি আমাকে নিন—নয় অতুলকে বাঁচান।" বলিতে বলিতে মহারাণী ভূমিতলে কার্পেটের উপরই শুইয়া পড়িলেন। রাজকন্যা কাছে বসিয়া মাথায় হাত বুলাইতে বুলাইতে বলিলেন, "কি হয়েছে ঠাকুরমা—নতুন কিছু কি রায়-খুড়ো ব'লে গেলেন?"

অতুলেশ্বর সুজনকে রায়-খুড়ো বলেন, তাই জ্যোতির্ম্ময়ীও তাঁহাকে সেই নামে ডাকেন।

"বলবে আর কি? অতুল যে চেক বিদ্রোহী ছেলেদের দিয়েছিলেন, সেই চেক তার হাতে এসেছে, সেটা দেখালেন। এ চেক আদালতে যদি দাখিল করেন তিনি, তবে আর কোন কথাই মানবে না সরকার।"

এ কথায় অবিশ্বাস করিবার কিছু ছিল না; রাজকন্যার মুখ পাংশুবর্ণ হইয়া উঠিল। একটুখানি দম লইয়া তিনি বলিলেন, "রায়-খুড়ো কি সত্যিসত্যি সে চেক কোর্টে দাখিল করবেন? এতদূর সর্ব্বনাশ কি তিনি আমাদের করতে পারেন?"

যাহার অন্তঃকরণ মহৎ—সে এইরূপ করিয়াই ভাবে।

মহারাণী বলিলেন, "বলেছে ত সুজন—তা করবে না—তবে—"

"তবে কি?"

"বন্ধুতার বদলে তিনি বন্ধুতা চান।"

"সে কথা ত বলাই বাহুল্য, এ উপকার কি আমরা কখনো ভুলতে পারব?"

"আরে পাগলি, তিনি চান তোকে তাঁর পুত্রবধূ করতে; তা নইলে—"

রাজমাতার আর কথা ফুটিল না; রাজকন্যাও নিস্পন্দ নির্ব্বাক্ হইয়া গেলেন, সুজনের সর্ত্ত বুঝিতে পারিলেন।

কিছু পরে উঠিয়া জ্যোতির্ম্ময়ী জানালার কাছে গিয়া দাঁড়াইলেন, ঊর্দ্ধমুখ হইয়া মনে মনে কহিলেন—"হে নির্ম্মম নিষ্ঠুর বিধাতা, ঐটুকু পারি নি শুধু; নিজের কণ্ঠ তোমার খাঁড়ার তলে বাড়িয়ে ধরেছি, তবু ঐটুকু পারি নি প্রভু, ঐটুকু পারি নি। আমার ভালবাসার দেবতাকে মন থেকে ছিন্ন ক'রে তোমার চরণে বলি দিতে পারি নি। তুমি কিন্তু নিষ্ঠুর হরি—তাই চাও, তোমার ইচ্ছাই পূর্ণ হোক; পরীক্ষা শেষ কর, যাহা অসম্ভব, তাহাই সম্ভব হোক, আমার হৃদয়প্রাণের পরিপূর্ণ সম্পদ অখণ্ড প্রেম খণ্ড খণ্ড ক'রে তোমার চরণে সমর্পণ করি—এ বলি তোমার গ্রহণীয় হোক্।"

ফিরিয়া আসিয়া ঠাকুরমাকে বলিল—"ঠাকুরমা, ভেবো না তুমি, ওঠো, কিছু খেয়ে নেবে চল, যা বলছ তুমি, তাই হবে।"

ঠাকুরমা বিস্ময়ে উঠিয়া বসিলেন। রাজকন্যা বলিলেন, "এখনও সম্ভবতঃ রায় বাহাদুর খাবার ঘরেই আছেন—আমি যাই—আর দেরী করব না। আমার যা বলবার, তাঁকেই বলব। তুমি চল, প্রসাদ মুখে দাও একটু।"

রাজমাতার বুক ফাটিয়া উঠিল, রাজকুমারীর মনের বেদনা তিনি নিজের মনে অনুভব করিলেন, কাতর দৃষ্টিতে তাহার মুখের দিকে চাহিয়া বলিলেন—"উঠছি, রাজা, উঠছি, তুই যা, আমি উঠছি।"

রাজকন্যা চলিয়া গেলেন, রাজমাতা মন্দিরে গিয়া শ্যামসুন্দরের পদতলে ধন্না দিয়া পড়িলেন।

---

## চতুস্ত্রিংশ পরিচ্ছেদ

"নানি গো, নানি, শোন্ গো নানি; নানায়ে আজ আনতে যাচ্ছি মোরা তোর তরে।"

বয়সভারে অবনতপৃষ্ঠ হইয়াও এক জন বৃদ্ধা লাঠি হাতে বেশ জোরে জোরেই পথ চলিতেছিল। রাস্তার দুষ্ট ছোকরা দুই জন বুড়ীর এই হাস্যকর সামর্থ্যে কৌতুকপীড়িত হইয়া উক্তরূপ সম্ভাষণবাক্যে অভিনন্দিত করিতে করিতে কভু বা তাহার নিকটে, কভু বা হাসিয়া বুড়ীর উদ্যত লাঠির বজ্রকোপ হইতে কিছু দূরে হটিয়া দাঁড়াইতেছিল। এইরূপ আন্তর্জ্জাতিক বাধা-বিঘ্নসত্ত্বেও বুড়ীর গতি এবং ছেলেদের ব্যঙ্গোক্তি কিন্তু বেশ অবিরামগতিতেই চলিয়াছিল।

ক্রমশঃ এই রহস্যালাপ গড়াইয়া আসিল প্রসাদপুর-প্রাসাদসন্নিহিত রাজপথে। তখন বেলা দুইটা। পথে বড় একটা লোকচলাচল নাই। এক জন চুড়িওয়ালা এই কৌতুকদৃশ্যের মধ্যে আসিয়া পড়িয়া ডাক-হাক বন্ধ করিয়া দিয়া এইখানেই দাঁড়াইয়া গেল। রাস্তার অপর পার্শ্বের এক জন গাড়োয়ান এই দিকে দৃষ্টিপাত করিয়া হাসিয়া গরুর ল্যাজ মলিতে

মলিতে 'চল রে বেটা চল' বলিয়া গাড়ী হাঁকাইয়া দিল। ছেলেরা বুড়ীর বাক্যবাণ এবং লগুড়শক্তিকে একই সঙ্গে নিঃশক্তি ব্যর্থ করিয়া দিয়া একটু দূরে সরিয়া গিয়া হাঁকিল—"নানি গো নানি, এত রাগ কেন গো নানি, নানারে আনি হাজির করিব মোরা এখুনি।"

রাজা তখন বারান্দায় একাকী বসিয়া ছিলেন, গোলযোগ শুনিয়া রেলিঙের নিকটে আসিয়া দাঁড়াইলেন। উক্তরূপ ব্যঙ্গাভিনয় দেখিয়া তাঁহার ওষ্ঠাধরে করুণ হাসির রেখাপাত হইল। দুর্ব্বলে সবলে চিরদিনই এইরূপ নিষ্ঠুর অভিনয় চলিয়া আসিতেছে। বিধাতার করুণ নীতি প্রকৃতির এই নিষ্ঠুর শক্তিকে অতিক্রম করিয়া কোনও দিন সর্ব্বেসর্ব্বা হইতে পারিবে কি না, কে জানে।

রাজা একবার গেটের দিকে চাহিয়া দেখিলেন, তাঁহার দ্বারপাল কেহ ত এই গোলযোগ নিবারণের চেষ্টা করিতেছে না! তাঁহার মনের কথা মনেই মিলাইয়া পড়িবার পূর্ব্বেই এক জন প্রহরী ছেলেদের তাড়াইয়া আসিল। কারণ, বুড়ী অনন্যগতি হইয়া রাজদ্বারে আসিয়া প্রহরীর আশ্রয় ভিক্ষা করিয়াছিল। রাজা দেখিলেন, সে প্রহরী রাজদ্বারপাল নহে, পুলিস পাহারাওয়ালা। সে লাঠি বাগাইয়া ডাক-হাঁক করিতেই ছেলেরা এবার হাসিতে হাসিতে অদৃশ্য হইয়া পড়িল। বুড়ী কিছুক্ষণ দ্বারে দাঁড়াইয়া, একটু দম লইয়া, নিশ্চিন্ত আরাম আবার পথযাত্রা করিল। পুলিসকে দেখিয়া রাজার মনে পড়িয়া গেল, তিনি বন্দী। এত দিন স্বরাজ্যে বন্দী ছিলেন, এখন স্বগৃহে বন্দী। রাজা বারান্দার অন্যপার্শ্বে আসিয়া দাঁড়াইলেন।

পরিষ্কার দিন, শুভ্র মেঘস্তরে সজ্জিত নীলাম্বরতলে ডানা বিছাইয়া দিয়া দুই একটি চিল পাতার মত ভাসিতেছে, আশেপাশে দুই একটি ক্ষুদ্র চাতক পক্ষ আস্ফালন করিয়া পতঙ্গের আকারে উড়িতেছে, দিগন্তের ধার দিয়া বকের সার উড়িয়া গেল, কাকগুলা আম-কাঁঠালগাছের আগায় বসিয়া কা কা ডাক ছাড়িতেছিল, নিভৃত কাননকুঞ্জে গাছের আড়ালে লুকাইয়া ছোট একটি পাখী সুন্দর শিশ ধরিয়াছিল, হঠাৎ শিশ বন্ধ করিয়া উড়িয়া আসিয়া রাজার সম্মুখবর্ত্তী প্রস্তরমূর্ত্তিটির মাথার উপর বসিল, পাথরের একটি শুভ্রাসনের উপর আনতমুখী উক্ত সুগঠিতা মূর্ত্তি পা ঝুলাইয়া বসিয়া, দুইটি ক্ষুদ্র হরিণ-শিশুর গাত্রে দুই হাত রাখিয়া সস্নেহ-দৃষ্টিতে তাহাদিগকে দেখিতেছে। একটি শাবক তাহার কোলের উপর শয়ান, অন্যটি মূর্ত্তির অঙ্কে পা মুড়িয়া দিয়া তাহার দিকে উর্দ্ধমুখ হইয়া আছে, যেন বলিতেছে, আমাকে কোলে উঠাইয়া লও। কোন নিপুণ স্বদেশী ভাস্কর রাজকন্যাকে আদর্শ করিয়া স্নেহময়ী এই শকুন্তলামূর্ত্তি গড়িয়াছিলেন। রাজা ইহার দিকে চাহিয়া কন্যার কথাই ভাবিতে লাগিলেন। মাথার উপর শাণিত অস্ত্র দোদুল্যমান, কখন্ খসিয়া পড়িয়া তাঁহাকে ভূপাতিত করিবে, তাহার ঠিক নাই। তৎপূর্ব্বে কন্যার বিবাহ হইয়া গেলেই তিনি নিশ্চিন্ত হইতে পারিতেন। কিন্তু শরৎকুমার ত এখন জেলে, বিচারশেষে তাহার ভাগ্যে কি আছে, কে জানে। অথচ ডাক্তার তাঁহাদের জীবনের সহিত এত দূর জড়িত যে, অন্য কাহাকেও জামাতা করিবার কথা তিনি মনেই আনিতে পারেন না। অনুষ্ঠানপূর্ব্বক না হউক, প্রকৃতপক্ষে জ্যোতির্ম্ময়ী শরৎকুমারেরই বাগ্‌দত্তা, কন্যাও যে তৎপ্রতি অনুরাগিণী, ইহাতেও তাঁহার মনে সন্দেহ নাই। হাসিকেও তাঁহার মনে পড়িল। কিন্তু হাসির ত পিতা-মাতা আছেন। অনাদির সহিত সহজেই তাহার বিবাহও হইতে পারিবে। কিন্তু জ্যোতির্ম্ময়ীকে দেখিবার তিনি ছাড়া আর যে কেহই নাই।

হঠাৎ তাঁহার চিন্তাভঙ্গ হইল। শুনিলেন—"ভাল আছ ত বাবা!" চমকিয়া ফিরিয়া দাঁড়াইয়া দেখিলেন, যাঁহার সংস্রবে তিনি একবারেই আসিতে চাহেন না, সেই ব্যক্তিই তাঁহার সম্মুখে দণ্ডায়মান। কৈ, কেহ ত তাঁহাকে সুজন রায়ের আগমনসংবাদ জানাইয়া যায় নাই। আবার মনে পড়িয়া গেল, তিনি বন্দী, তাঁহার ভৃত্যেরাও পুলিসের হুকুমবরদার। সুজন সম্ভবতঃ পুলিসের সম্মতিক্রমেই এখানে চলিয়া আসিয়াছেন, তাঁহাকে জানান্ দিবার প্রয়োজনই বোধ করেন নাই। কিন্তু তাঁহার মনের এই বিরক্তিভাব তাঁহার ভদ্রতা-সৌজন্যের মধ্যে লুকাইয়া পড়িল। মনে মনেই মনকে সবল কশাঘাত করিয়া, সহজ প্রশান্তভাবেই সুজনকে নমস্কার করিয়া কহিলেন, "এই যে খুড়া মশায়, কি মনে ক'রে? বসতে আজ্ঞে হোক।"

"বসছি বাবা; তুমিও বোসো, এই দেখতে এলুম তোমাকে।"

দুই জনে রেলিঙের নিকটবর্ত্তী দুইখানা চৌকিতে উপবিষ্ট হইলেন। সুজন রায় বসিয়া রাজার দিকে বেশ ভাল করিয়া নজর দিলেন। চেহারাখানা একটু যেন রোগা রোগা, কিন্তু এখনও মূর্ত্তি দিয়া তেজ যেন ঠিকরিয়া পড়িতেছে।

রায় বাহাদুর বড়ই মুসড়িয়া গেলেন। কিছু পরে বলিলেন—"এখনকার ম্যাজিষ্ট্রেট সাহেব কিছু ঠাণ্ডা-মেজাজের লোক, এখানে তাই তবু তোমাকে থাকতে দিয়েছে। হাকিম যে বিচার করতে আস্‌ছে, সে না কি বড় কড়া, শুনে পর্য্যন্ত ভাবনায় অস্থির হয়ে পড়েছি।"

অতুলেশ্বর মনে মনে হাসিয়া গম্ভীর মুখে বলিলেন—"অত ভাবনা করবেন না, খুড়ো।"

"বল্লেই কি বাবা মন প্রবোধ মানে? তোমার খুড়ীমা ত আহার-নিদ্রা ত্যাগ করেছেন। আস্‌তে চাচ্ছিলেন আজ তিনি, আমি বল্লুম, আগে নিজে গিয়ে একবার দেখে আসি।"

"আনলেন না কেন তাঁকে? তিনি এলে খুব খুসীই হতুম।

রাজা সত্য কথাই কহিলেন। উত্তরে সুজন বলিলেন, "হ্যাঁ, তা আনব এবার। কিন্তু আসবেই বা কখন্? তিনি ঠাকুরঘরে ত সারাদিন ধন্না দিয়েই প'ড়ে আছেন। বিচিত্র লীলা ভগবানের, রাজাকেও তিনি ফকীর বানাচ্ছেন—আর ফকীরকেও রাজমুকুট পরাচ্ছেন।"

সহানুভূতি প্রকাশ করিতে গিয়া তাঁহার বাক্যের মধ্য দিয়া আনন্দ লীলায়িত হইয়া উঠিল; কৌতুক-দৃষ্টিতে তাহা দেখিয়া রাজা বলিলেন—"এবার চামুণ্ডা-পূজায় কত বলি দিলেন খুড়া মশায়?"

সুজন ইহার অর্থ বুঝিলেন; কিন্তু না দমিয়া অন্য অর্থে কথাটা ঘুরাইয়া লইয়া বলিলেন—"এ বিপদের সময় বলি দেব না ত কখন্ আর দেব? শাস্ত্র যে মানে, বলির মাহাত্ম্যও তাকে মানতে হয়। আজকালকার ছেলেদের মতিগতি সব উল্টো—কিন্তু তাতে কি সংসারে সুখবৃদ্ধি হচ্ছে?"

অতুলেশ্বরও এ বাক্যবাণ সহজেই পরিপাক করিয়া লইয়া কহিলেন, "ঠিক বলেছেন খুড়ো। জীবনটা ভুলের মধ্যেই কাটলো, যদি সময় পাওয়া যায়, তা হ'লে আপনার পথ ধ'রেই চলতে শিখব।"

সুজন রায় জিভ কাটিয়া বলিয়া উঠিলেন—"ও কি কথা বলিস? অমন কথা মুখে আনিস্ নে, তোর এ খুড়ো যতক্ষণ আছে, ততক্ষণ তোদের বিন্দুবিসর্গ চিন্তা নাস্তি। তুই ভাবিস, আমি তোর শত্রু,—বিষয়ের অংশীদার হ'লে সময় সময় শত্রুতা করতে হয় বৈ কি, কিন্তু এখন যে তোর অপমানে রায়বংশের অপমান, এ অপমান ত আমার প্রাণে সহ্য হচ্ছে না। এই কথা আমি মহারাণীকেও বলছিলুম, আর তোমাকেও বলছি।"

"এ সময় তাঁর দেখা পেলেন?"

"কেন পাব না? আমি কি বেগানা লোক না কি? তিনি আমার কাছে মেয়েটার জন্য কত দুঃখই করলেন। তাঁর ভারী ইচ্ছে, আমি পুত্রবধূ করি তাকে। আমিও ত এতে আপত্তির কোন কারণ দেখিনে, তুমি বল্লেই দিনক্ষণ একটা ঠিক হয়ে যায়।"

রাজার মনে এ কথায় বেশ বড় রকম একটা ক্রোধের তরঙ্গ উঠিল—কিন্তু সবলে তাহা চাপিয়া লইয়া বলিলেন—"জামাই ত আমার ঠিকই আছে, শরৎকুমার এলেই বিয়ে হয়ে যাবে।"

সুজন রায়ও ক্রোধে জ্বলিয়া উঠিলেন এবং ক্রুদ্ধ-ভাবেই বলিলেন "সে হতভাগাটা ত জেলে পচছে, প্রসাদপুরের রাজার মেয়ের ভাগ্যে শেষে এই বর!"

"চিরদিন ত আর সে জেলে থাকবে না।"

"জেলে না থাকে—আণ্ডামানে যাবে। আমি কি না জেনেছি সে খবর?"

"আচ্ছা, বিচার ত শেষ হয়ে যাক্। তখন সে বিষয় ভাববার সময় আসবে।"

সুজন আর আত্মসংবরণ করিতে পারিলেন না বলিয়া উঠিলেন—"অধঃপাতে যা তবে। আমি ভাল কথা বল্লেও মন্দ হয়—শত্রু কি না আমি! আচ্ছা বেশ, তাই হোক; আমার মিত্রতা উপেক্ষা করলি, শত্রুতাটা কি রকম, তাই দেখে নে এবার! তোমার জীবনের কলকাঠি বাবা হাতে নিয়ে তবে এখানে এসেছি।" বলিয়া চেকখানা দেখাইয়া বলিলেন—"এই চেক তুমি যাদের দিয়েছিলে, তারা আমার কাছেই এনেছিল—ভাঙ্গাবার জন্যে, এ চেক আমি এখনও দাখিল করি নি কোর্টে। বুঝলে ত?"

সুজনের হাতে এ চেক দেখিয়া রাজা প্রথমটা বিস্মিত হইলেন; মুহূর্ত্তে সে বিস্ময় সন্দেহে মিলিত হইল;—তাঁহার বিরুদ্ধে এই যে সব ষড়যন্ত্র, তাহা রায় খুড়োরই কাণ্ড নয় ত? তিনি একটু চড়া স্বরে কহিলেন—"বেশ, চেক কোর্টে দাখিলই করবেন—তার জন্য আমি ভীত নই; জাল চেক আপনার বিরুদ্ধেই প্রমাণ দাঁড়াবে।"

রায় খুড়ো অগ্নিশর্ম্মা হইয়া উঠিলেন; রোষ-আস্ফালিত স্বরে কহিলেন, "জাল চেক বটে? তুমি বল্লেই ত হবে না। ঝুটো কি সাচ্চা, জহুরী লোকেই সেটা বিচার করবে। জজ, ম্যাজিষ্ট্রেট সবাই এই মুটোর মধ্যে, বুঝেছ যাদুধন?"

রাজা বুঝিলেন, সুজন যাহা বলিতেছেন—তাহা ফাঁকা আওয়াজ মাত্র নহে;—এই জাল নোটই

সম্ভবতঃ তাঁহার চেষ্টায় রাজপক্ষে বিরুদ্ধ প্রমাণ হইয়া দাঁড়াইবে। কিন্তু অতুলেশ্বর ভীরু কাপুরুষ নহেন, এ ভয় তাঁহাকে কাবু করিতে পারিল না। কেবল যত্নবদ্ধ ধৈর্য্যবাঁধ তাঁহার ধ্বসিয়া গেল। উঠিয়া দাঁড়াইয়া ক্রুদ্ধস্বরেই তিনি কহিলেন—"বেশ, আপনার যা ইচ্ছা, তাই করবেন। আমি সহস্রবার মৃত্যু বরণ করতে প্রস্তুত, তবু কন্যাপণে আত্মরক্ষা করব না।"

সুজন 'মোরিয়া' হইয়া উঠিলেন, দাঁড়াইয়া উঠিয়া গালি দিলেন—"অধঃপাতে যাও;—অধঃপাতে যাও; আমার পায়ে ধ'রে এক দিন যদি দয়া ভিক্ষা করতে না হয়, তবে আমার নাম সুজন রায় নয়।" বলিয়া তিনি চলিয়া গেলেন—রাজা পুনরায় চৌকিতে বসিলেন।

বাহিরে সিঁড়ির নিকট আসিয়া সুজন রায় দেখিলেন, জ্যোতির্ম্ময়ী দেওয়ালে ঠেস দিয়া পাষাণ-মূর্ত্তির মত স্তব্ধভাবে দাঁড়াইয়া আছেন। তিনি সবিস্ময়ে দাঁড়াইয়া কহিলেন, "রাজকুমারী জ্যোতি-র্ম্ময়ি—তুই মা!"

জ্যোতির্ম্ময়ী পাষাণমূর্ত্তির ন্যায়ই স্তব্ধ নিশ্চল হইয়া রহিলেন,—কোন উত্তর করিলেন না। তিনি আবার কহিলেন—"দেখ মা, তোর জন্যই এই বিবাদ-বিসংবাদ, চিরকালই মেয়েদের জন্য সংসার জ'লে পুড়ে ছারখার হয়ে উঠেছে, সীতার জন্য সোনার লঙ্কা ছারখার; তিলোত্তমার জন্য শুম্ভ-নিশুম্ভের মৃত্যু, পদ্মিনীর জন্য চিতোর আক্রমণ—এ সব ত জানিস তুই। এখন তুমি যদি মা জননি, আমার পুত্রবধূ হ'তে রাজি হও ত সব বিপদ খণ্ডে যায়—তোমার বাবা রক্ষা পান, তোমাদের ধনসম্পদ রাজ্য সব বজায় থাকে। বল মা তুমি, তোমার একটা কথার উপরই সব নির্ভর করছে।"

হঠাৎ পাষাণমূর্ত্তি নড়িয়া উঠিল, তাহার ওষ্ঠাধর ঈষৎ বিভিন্ন হইল, কি যেন সে বলিতে গিয়া আবার নির্ব্বাক্ হইয়া পড়িল।

সুজন রায় আবার বলিলেন—"ভেবে দেখ মা, তুমি ইচ্ছা করলেই সব দিক্ রক্ষা হয়।"

বালিকার কথা ফুটিল, তিনি বলিলেন—"ভেবেছি।"

"কি ভেবেছ? হবে মা জননি, তুমি আমার পুত্রবধূ?

ধীরে ধীরে যন্ত্রচালিত কণ্ঠ হইতে বাক্যস্ফুট হইল, "হব।"

আনন্দ-বিস্ময়ে সুজন রায় নিস্তব্ধ হইয়া গেলেন। অধরোষ্ঠে হাসি বিস্ফারিত হইয়া মিলাইয়া পড়িল—তিনি গম্ভীরস্বরে কহিলেন—"সত্যি বলছিস্ মা?"

জ্যোতির্ম্ময়ী এবার দৃঢ়স্বরে উত্তর করিলেন—সত্যই বলছি। আপনার কাছে পিতার বিরুদ্ধ প্রমাণ কি আছে—যদি আমাকে দেন—তবে—"

"কি করবে তুমি?"

"ছিঁড়ে ফেলব।"

সুজন রায় মুখে যতই আস্ফালন করুন, এই চেক কোর্টে দাখিল করিলে তাঁহার পক্ষেও ক্ষতিজনক হইতে পারে—এ ভয়টুকুও তাঁহার মনে ছিল। তিনি সহজেই চেকখানা জ্যোতির্ম্ময়ীর হাতে দিয়া কহিলেন—"এই নেও মা—আমি ছিঁড়ে ফেলতুম—না হয় তুমিই ছেঁড়ো। আর একবার বল মা, আমার পুত্রবধূ হবে তুমি?"

জ্যোতির্ম্ময়ী একটু বিরক্তির স্বরে কহিলেন, "একশবার এক কথা বলার ত দরকার নেই।"

"কিন্তু ইতোমধ্যে যদি শরৎকুমার এসে পড়ে?"

শবের মত বিবর্ণ, প্রাণস্পন্দহীন চক্ষু দুইটা জ্যোতির্ম্ময়ীর সহসা জ্বলিয়া উঠিল। সতেজে মর্ম্মাহতা নারী কহিলেন—"তার নাম এর মধ্যে আনেন কেন? আমি কথা দিয়েছি, বস্—সেইটে মেনে নিন।"

সুজন রায় অবাক্ হইয়া গেলেন। কি তেজ-স্বিনী অথচ সরলপ্রকৃতি রমণী! এইরূপ নারীর সান্নিধ্যে ইতঃপূর্ব্বে কোন দিন সুজন রায় আসেন নাই—এ জাতীয় জীবের মর্ম্মরহস্য ভেদ করা তাঁহার পক্ষে অসম্ভব, তবে জ্যোতির্ম্ময়ী যে বাক্যদান করিলেন, তাহা যে লঙ্ঘন করিবেন না, সেটুকু তিনি ঠিক বুঝিলেন।

আনন্দের আতিশয্যে দুই হাত তুলিয়া আশীর্ব্বাদ করিয়া তিনি বলিলেন, "সর্ব্বমঙ্গলা মা আমার প্রসন্ন হয়েছেন, আর কোন ভয়ভাবনা নেই। রায়বংশের ঘরে ঘরে এত দিনে মিলনের বাতী জ্বল্‌লো। আমি মা এখন যাই, এ খবরটা তোর বাবাকে তুই জানাস, মা। আমি বাড়ী গিয়ে অনুষ্ঠানের আয়োজন করি গে।"

## পঞ্চত্রিংশ পরিচ্ছেদ

সুজন রায় চলিয়া গেলেন, দুঃস্বপ্ন-সঙ্কুল নিদ্রা-বিঘোর হইতে জ্যোতির্ম্ময়ী সহসা যেন জাগিয়া

উঠিলেন। কিন্তু চেতনালাভ করিয়াও তাঁহার মোহাবিষ্ট উদ্‌ভ্রান্ত চিত্ত তখনো পূর্ণমাত্রায় প্রকৃতিস্থ হইতে পারিল না। চেকখানা বামহস্তে সবলে মুষ্টিবদ্ধ করিয়া ধরিয়া ঘুমের ঘোরেই যেন তিনি দ্রুত অবতরণে বাগানে আসিয়া পৌঁছিলেন।

মাহ ভাদ্র; ভাদ্রের চতুর্দ্দশ দিবসে জ্যোতির্ম্ময়ী জন্মগ্রহণ করিয়াছিলেন,—সে দিন জন্মাষ্টমী ছিল; কিন্তু এবার তাহার কিছু পূর্ব্বেই তিথি প্রতিপদে জ্যোতির্ম্ময়ী উনবিংশ বৎসর বয়ঃক্রম পূর্ণ করিলেন।

রাজা বন্দী হওয়া পর্য্যন্ত কন্যার জন্মদিনের সমারোহ-পর্ব্ব যে উঠিয়া গিয়াছে, তাহা পাঠক জানেন। লোকসমাগম এ সময় একেবারেই থামিয়া গিয়াছে। একমাত্র কৃষ্ণলাল কেবল বিনা নিমন্ত্রণেও হাসিকে লইয়া এ দিনে আসিয়া দেখা দেন এবং আন্তরিক সখ্যালাপে এ হেন দুঃসময়েও ইঁহাদিগকে প্রফুল্ল করিয়া তোলেন। এবারও অনাদি পূর্ব্বাহ্নে তাঁহাদের আনিতে গিয়াছে; কিন্তু ট্রেণ ফেল্ করিয়া সকালে তাঁহারা আসিতে পারেন নাই, সম্ভবতঃ সন্ধ্যায় আসিয়া পৌঁছিবেন।

শ্রাবণে এবার অতিরিক্ত বর্ষা হইয়া গিয়াছে। তাই বুঝি কচিৎ কোনও দিন রৌদ্র-বৃষ্টির ক্ষণিক অভিনয়-খেলা ছাড়া "মাহ ভাদরের" এই আধাআধি সময় পর্য্যন্ত "ভরা ভাদরের" কোন লক্ষণ দেখা যায় নাই। অনেক দিন পরে হঠাৎ কিন্তু আজ শেষ বেলায় আকাশে কালো মেঘের এমনি ঘোরঘটা লাগিয়া গেল যে, মনে হইতে লাগিল, এখনই যেন ধরাতল রসাতলে যাইবে। কড়াক্কড় মেঘগর্জ্জনে, ঘনঘন বিদ্যুৎস্ফুরণে, প্রলয়দেবের তাণ্ডব নৃত্য সূচিত হইল। কিন্তু দেবী পার্ব্বতী মনে মনে ইহাতে প্রমাদ গণিলেন, দেবচরণে অভিমান অশ্রুবিন্দু ঢালিয়া অচিরাৎ তাঁহার রুদ্রভাব নির্ব্বাপিত করিয়া দিলেন। ফলে ক্ষণকাল সজোরে বৃষ্টিধারা নামিয়াই অবিলম্বে আকাশ বর্ষণক্লান্ত হইল। মেঘান্ধকার তবু কিন্তু যথাশীঘ্র ঘুচিল না। ধীরে বিচ্ছিন্ন জলদমালার মধ্যেই লুকাইয়া সূর্য্যদেব অস্তগমন করিলেন। কনক-আভারঞ্জনবিহীন এই ম্রিয়মাণ অপরাহ্নে তাহারই যেন সচেতন প্রতিমূর্ত্তির ন্যায় জ্যোতির্ম্ময়ী বাগানে লতামণ্ডপতলে আসিয়া দাঁড়াইলেন।

রাজা বন্দী হওয়া অবধি বাগানের আর তেমন সেবা-যত্ন নাই, অযত্ন-রক্ষিতা লতাবল্লী তবু ফুলহীনা নহে। বালিকা তলদেশে আসিয়া দাঁড়াইবামাত্র দুই চারিটি ফুল খসিয়া পড়িয়া স্বাগত আদরে তাঁহার অঙ্গ চুম্বনান্তে পদতলে লুটাইয়া পড়িল। এই দুঃখের সময়ও রাজকন্যা ফুলসখাদের এই আদর অভ্যর্থনা অগ্রাহ্য করিলেন না। মাটী হইতে তুলিয়া সেগুলিকে তাঁহার শিথিল কবরীভুক্ত করিয়া লইয়া মণ্ডপদ্বারে রক্ষিত চীনা কারিকরের নিপুণ হস্তনির্ম্মিত কৃত্রিম কাণ্ডাসনে বসিয়া শূন্যনয়নে সম্মুখবর্ত্তী সোমানদীর দিকে চাহিয়া রহিলেন।

বর্ষার ভরা নদীর জলে তখন আকাশ ভাঙ্গিয়া পড়িয়াছিল। তরঙ্গোৎক্ষিপ্ত শ্বেতকণা-লহরী মেঘের কালো বর্ণ অঙ্গে মাখিয়া বাগানের পাড়ে ধাক্কা দিতেছিল। উদ্যান-প্রান্তে পরিচ্ছিন্ন সসীম জলতরঙ্গের উপর অসীম পারাবারের একটি মহাদৃশ্য জ্যোতির্ম্ময়ীর নেত্রপথে ভাসিয়া উঠিয়াছিল,—একখানি ডুবোডুবো ক্ষুদ্র তরণী উঠিয়া পড়িয়া এই পারাবার বাহিয়া উধাও হইয়া চলিতেছিল। কোথায় ইহার গতি? ইহার চালকই বা কে?

বর্ত্তমানের দিকে চাহিয়া বালিকার মন তখন অতীতে মগ্ন হইল। তাঁহার বিশ্বাস-বুদ্ধিহারা জীবনতরীও এক দিন এমনই ডুবো-ডুবো হইয়াছিল। যে যাদুকর নাবিক তাঁহার মায়কাঠির স্পর্শে অচেতন, সেই জড়কেও মুহূর্ত্তে জ্ঞানে প্রেমে পরিপূর্ণ মানবরূপ দান করিয়াছিলেন—তাঁহার সহিত জ্যোতির্ম্ময়ীর জীবন ত আজি সম্বন্ধবিচ্ছিন্ন? সম্বন্ধ বিচ্ছিন্ন? কিন্তু তবু ত তাঁহাকে তিনি স্মৃতি-বিচ্ছিন্ন করিতে পারিতেছেন না! হৃদয়ের সে স্মৃতি কাহিনী উৎসের মতই উঠিয়া আকাশ-বাতাস যে ছাইয়া ফেলিয়াছে! সে দিন যে জীবনের একটি মহা পর্ব্বদিন! কেমন করিয়া জ্যোতির্ম্ময়ী সে দিনটি ভুলিবেন? সন্ন্যাসীর সহিত বাদানুবাদে তাঁহার চিত্ত যখন সংশয়দোলায় অধীর, অস্থির, তখন যাহার প্রেমোজ্জ্বল ধ্রুবদৃষ্টি, আনন্দময় স্পর্শ বালিকার সেই উদ্বেলিত উদ্‌ভ্রান্ত চিত্তে মঙ্গল বিশ্বাস ঢালিয়া দিয়াছিল, তাহাকে ভুলিবেন কি করিয়া? পরবর্ত্তী কত না সুগভীর দুঃখনৈরাশ্য সেই স্মৃতির প্রভাবে সহনীয় হইয়াছে। আজিও প্রাতঃকালে সে দৃষ্টির অরুণ রেখাপাত তাঁহার হৃদয়াকাশে কত না আনন্দ-মধুর উষালোক রচনা করিয়াছিল। সে ত শুধু মুহূর্ত্ত পূর্ব্বের কথা; আর এখন? সে স্মৃতি শুধু আলোক-দাবানলের বিস্তৃত ঝলক!

বালিকা উর্দ্ধমুখী হইয়া মুদ্রিত নয়নে একমনে ভগবৎ-কৃপা প্রার্থনা করিতে লাগিলেন। অনভিজ্ঞ বাল-জীবনে নিরাশা অবিশ্বাস দৃঢ়মূল হইতে পারে না। সে প্রার্থনায় তাঁহার মনপ্রাণ পুনরায় আশাবিশ্বাসপূত হইয়া উঠিল; নয়ন খুলিয়া তিনি

তখন স্তব্ধ বিস্ময়ে দেখিলেন—আকাশের মেঘজাল একেবারেই কাটিয়া গিয়াছে, দিগ্‌বিদিক দিব্যালোক-পূর্ণ। এই আলোকচিত্রের দর্শনে বালিকার হৃদয়ে সহসা প্রফুল্লতার স্পন্দন উঠিল। ইহা কি বিধাতৃ-পুরুষের কৃপা-ইঙ্গিত নহে? কাটিবে কাটিবে—তাঁহার করুণায় এমনই করিয়া তাঁহাদেরও বিপদ-মেঘ কাটিয়া যাইবে। এতক্ষণ পরে মুষ্টি খুলিয়া চেকখানা তিনি পড়িয়া দেখিলেন। সুজন রায় মিথ্যা বলেন নাই, সত্যই এ দশ হাজারের চেক, বিদ্রোহী দলের নেতার নামে রাজা বাহাদুরের দান।

জ্যোতির্ম্ময়ী চেকখানা ছিঁড়িয়া খণ্ড খণ্ড করিয়া মাটীতে ফেলিয়া দিলেন; তাহার পর মুক্তির নিশ্বাস ত্যাগ করিয়া আবার মনে মনে বলিলেন, "ধন্য তুমি বিপদ্‌হারি! ধন্য তুমি দয়াময়! ধন্য তোমার প্রেম-করুণা!"

একটা অপূর্ব্ব আত্মপ্রসাদে তাঁহার প্রাণ, মন, আত্মা ভরিয়া গেল, কি নিদারুণ ত্যাগপণে বালিকা যে ভগবানের প্রসন্নতা লাভ করিয়াছেন, সে কথা তাঁহার মনে আসিল না; কোনরূপ আক্ষেপদুঃখে তাঁহার দান-মহিমা ম্লানিম্লান হইল না, জ্যোতির্ম্ময়ী কৃতার্থ-ম্মন্য, আনন্দ-পরিতৃপ্ত হৃদয়ে গুণ গুণ করিয়া গান ধরিলেন—

"তোমার মহিমা অনন্ত অসীমা ;
ধন্য ধন্য তুমি হে দয়াময়!
জয় জয় তব জয়!
তোমার প্রসাদ-জ্যোতি—
অতি মধুর ধ্রুব স্মৃতি
বিপদ দুঃখ ভীতি, সব তাহে লীন হয়!
জয় জয় তব জয়!"

কখন্ যে দিবসের শেষ আলোকটুকু সন্ধ্যার অন্ধকারে আত্মসমর্পণ করিল, কখন্ যে কৃষ্ণ প্রতি-পদের চোর চাঁদ গাছের উর্দ্ধে উঠিয়া পড়িয়া অন্ধকারের প্রাণে স্বকীয় আলোক-রাজ্যের প্রতিষ্ঠা স্থাপন করিল,—সঙ্গীত-বিঘোর, ধ্যানমগ্ন জ্যোতির্ম্ময়ীর উন্মীলিত নেত্রেও তাহার সজ্ঞান প্রতিবিম্ব পড়িল না। গানের সুরে সুরে বালিকা তখন বিশ্ব-বীণার প্রীতি-ঝঙ্কাররব শুনিতেছিলেন, বাহিরের আলোকের সহিত অন্তরালোকের অবিচ্ছেদ্য মিলন-সুখ অনুভব করিতেছিলেন। সহসা সঙ্গীতের সে পরমোচ্ছ্বাস স্তব্ধ, শিহরিত করিয়া তুলিয়া অদূর হইতে কে ডাকিল —"রাজকুমারি!" এ কাহার কণ্ঠধ্বনি? এবং পরমুহূর্ত্তেই তাঁহার চক্ষুতারকায় বিভাসিত হইয়া উঠিল এ কাহার মূর্ত্তি? এ যে ডাক্তারদা!

শরৎকুমার নিকটে আসিয়া পরিপূর্ণ আনন্দ আগ্রহে তাঁহার দিকে হস্ত প্রসারিত করিয়া দিলেন। কিন্তু কৈ, রাজকন্যা ত প্রতিদানে এত দিনের পর তাঁহার আগমনে আনন্দপ্রকাশপূর্ব্বক স্বাগত-সমাদরে তাঁহার হস্তে হস্তার্পণ করিলেন না? শরৎ-কুমারের প্রসারিত শূন্য হস্ত নৈরাশ্য-ব্যথায় ধীরে ধীরে অবনত হইয়া পড়িল,—অশ্রুভারাক্রান্ত জলদ-খণ্ডের ন্যায় মুহূর্ত্ত পূর্ব্বেই প্রফুল্লমূর্ত্তি বিষণ্ণম্লান হইয়া উঠিল। কিন্তু কিছু পরেই মেঘের মতই আবার—সহানুভূতি করে তাঁহার মনের সে অভিমান-অন্ধকার বিদূরিত হইল। তাঁহার মন বলিল, জ্যোতির্ম্ময়ী যে এখন মর্ম্মপীড়িত, এখন ত তাঁহার আনন্দ প্রকাশের সময় নহে। তিনি আশ্বস্তচিত্তে তখন কহিলেন—

রাজকুমারি! সুসংবাদ এনেছি—রাজা বাহাদুর মুক্তিলাভ করেছেন।"

রাজকন্যার বিবর্ণ মুখকান্তি সহসা উজ্জ্বল হইয়া উঠিল; সংশয়পূরিত বিস্ময়ানন্দে শরৎকুমারের প্রতিধ্বনির মতই তিনি কহিলেন,—"মুক্তিলাভ করেছেন?"

উত্তর হইল,—"হাঁ রাজকন্যা।

তথাপি এত বড় সু-খবরে রাজকুমারী যেন পূর্ণ ভাবে আস্থা-স্থাপন করিতে পারিলেন না, বিশ্বাসে সংশয় ঢালিয়া আবার তিনি কহিলেন,—"সত্য বলছেন ডাক্তারদা, কি ক'রে জানলেন? কোথায় পেলেন এ খবর?"

শরৎকুমার একটু মিষ্টমধুর হাসিয়া উত্তর করিলেন, —"সন্দেহের কোনই কারণ নেই রাজকুমারি! প্রিভি কাউন্সিলে আমাদের জয় হয়েছে,—ম্যাজি-ষ্ট্রেটের নিকট তার এসেছে।"

কৃতজ্ঞতা-উচ্ছ্বাসে জ্যোতির্ম্ময়ীর হৃদয়নিভৃতে আবার ধ্বনিত হইল, "ধন্য তুমি দয়াময়! ধন্য তোমার প্রেম-করুণা!"

কিছুক্ষণ উভয়ে স্তব্ধ হইয়া রহিলেন, পরে জ্যোতির্ম্ময়ী সহসা বলিয়া উঠিলেন—"শুনেছিলুম, আপনিও বন্দী হয়েছেন, কিন্তু মুক্তির খবর ত কৈ পাই নি, বুঝতেন যদি—কতটা—" রাজকুমারী এই-খানেই থামিয়া গেলেন তাঁহার মনে পড়িয়া গেল—তিনি অন্যের বাগ্‌দত্তা।

শরৎকুমার আনন্দ-আর্দ্রস্বরে কহিলেন—"এত কাছে থেকেও এত দিন যে এক লাইনও চিঠি পাঠাতে পারিনি,—এতে কি আমারও কম কষ্ট গেছে—

রাজকন্যা? আমিও সবে মাত্র আজকেই মুক্তি লাভ করেছি—"

"আজকেই—কেবল আজকেই?" রাজকন্যার এই আনন্দ-ঔৎসুক্যপূর্ণ প্রশ্নের উত্তরে ডাক্তার বলিলেন,—হ্যাঁ রাজকন্যে, আজকেই। আর সঙ্গে সঙ্গেই সদাশয় ম্যাজিষ্ট্রেটের কৃপায় এই সুসংবাদের বার্ত্তাবহ হয়ে এসেছি।"

"বাবাকে অবশ্য এ খবরটা জানিয়ে এসেছেন?"

"না, আমি আগে এইখানেই এসেছি।"

রাজকন্যা অধীরভাবে বলিয়া উঠিলেন—"তিনি তবে এখনও এ খবর জানেন না? বেশ ত আপনি? চলুন চলুন, এখনই তাঁর কাছে যাই।"

রাজকন্যা উঠিয়া দাঁড়াইলেন,—শরৎকুমার আবার একটু হাসিয়া বলিলেন,—"চলুন, যাচ্ছি, কিন্তু এতক্ষণে তিনি এ খবর পেয়েছেন—"

"কে দিলে? কি ক'রে পেলেন?"

"আমার সঙ্গে একই ট্রেণে এলেন, আমাদের দেশপূজ্য গোবিন্দজী। রাজা বাহাদুরের সঙ্গে দেখা করতেই তিনি এসেছেন। তাঁর মারফৎ রাজাকে খবর পাঠিয়ে আমি আপনার কাছে এলুম।"

রাজকন্যা আহ্লাদে বলিয়া উঠিলেন, "মহাত্মাজী এসেছেন? কত দিন থেকে যে তাঁকে দেখার ইচ্ছে করছি। চলুন তবে—চলুন চলুন—"

দুষ্ট চাঁদ অবসর বুঝিয়া এই সময় তাঁহাদের প্রতি সম্মোহন বাণ ছুড়িল—রাজকন্যা শরৎকুমারের প্রেম-দীপ্ত মুখের দিকে চাহিয়া সপ্তপদী-গমনের এক পদ যেন বাড়াইয়া দিলেন। শরৎকুমার তাঁহার হাত ধরিয়া পুনরায় বেঞ্চে বসাইয়া, সানুনয়ে কহিলেন—"একটুখানি অপেক্ষা করুন; শুধু আর একটি মিনিট বসুন; একটা কথা আছে।"

রাজকন্যা পলকহীন, পূর্ণ কটাক্ষে তাঁহার দিকে চাহিয়া নীরবে যেন জিজ্ঞাসা করিলেন—"কি কথা?" উত্তর পাইলেন,"এই সু-খবরের পুরস্কার রাজকুমারি? আমাকে নিষ্কাম বার্ত্তাবহ মনে করবেন না। এই শুভদিনে আমি পুরস্কার-প্রার্থী।"

## ষট্‌ত্রিংশ পরিচ্ছেদ

শরৎকুমারের কথা রাজকন্যার কানে ভাল করিয়া পৌছিতে না পৌছিতে তাঁহার মাথা ঘুরিয়া উঠিল; তিনি কাষ্ঠাসনের এক পাশের হাতাখানা দুই হাতে ধরিরা ঘূর্ণ্যমাণ মস্তক তাহার উপর রক্ষা করিলেন। শরৎকুমার ব্যস্তভাবে এক হাতে তাঁহার মাথা ধরিয়া রাখিয়া—অন্য হাতে পকেট হইতে রুমাল বাহির করিয়া তাঁহাকে বীজন করিতে লাগিলেন। কিন্তু বালিকা প্রকৃতপক্ষে দুর্ব্বল-প্রকৃতি নহেন, তাঁহার ক্ষণিকের এই দুর্ব্বলতা-অবসাদ ক্ষণিকের মধ্যেই তিরোহিত হইল। শরৎকুমারের হাতের ভর হইতে মাথা সরাইয়া লইয়া বেঞ্চের উপর তিনি আবার সোজা হইয়াই বসিলেন; ডাক্তারের প্রেমপূর্ণ উৎকণ্ঠা-ব্যাকুল মুখের দিকে চাহিয়া, দৃষ্টিতে প্রেমিকার আবেগ, স্বরে নিরাশার ক্ষুব্ধ ব্যথা প্রকাশ করিয়া বলিলেন—"ডাক্তারদা, আমি অন্যের বাগ্‌দত্তা।"

শরৎকুমার এতক্ষণে বুঝিলেন, রাজকন্যা কেন তাঁহার আগমনে হর্ষ প্রকাশ করেন নাই। 'তিনি বন্দী বলিয়া রাজা কি তবে অন্য পাত্র মনোনীত করিয়াছেন?' এই ভাবিয়া তীব্র যাতনায় ডাক্তার নির্ব্বাক্ হইয়া পড়িলেন, কিছু পরে শুষ্ক কণ্ঠে জিজ্ঞাসা করিলেন—"কে সে?"

"উত্তর হইল—"বিজন রায়।"

"বিজন রায়!" ডাক্তারের নৈরাশ্য-বেদনা অবজ্ঞা-ঘৃণাভারে যেন নিষ্পেষিত হইয়া উঠিল। তিনি অসংযত আবেগে কহিলেন—"রাজা বাহাদুর কি জানেন না—যে, বিজন—"

তাঁহাকে কথা শেষ করিতে না দিয়াই জ্যোতির্ম্ময়ী বলিলেন, "না, বাবা এ বিষয়ের কিছুই জানেন না, আমি নিজেই রায় বাহাদুরকে কথা দিয়েছি।"

"নিজে, আপনি নিজে!" যদি আকাশ-খণ্ড তদ্দণ্ডে সহসা শরৎকুমারের মাথার উপর খসিয়া পড়িত, তাহা হইলেও তিনি বুঝি এত ব্যথিত—এত বিস্মিত হইতেন না।

রাজকন্যা আবার বলিলেন, "হ্যা, আমি নিজে, তা হ'লে বাবা বিপন্মুক্ত হবেন, এই বিশ্বাসে। যে চেক তিনি বিদ্রোহীদের দিয়েছিলেন—সে চেক রায়-খুড়োর হাতে এসে পড়েছিল—"

কিন্তু সে যে জাল চেক!"

"বুঝি নি তা। কিন্তু কথা দিয়ে ত আর ফেরান যায় না।"

"সত্যই কি মনে করেন, আপনি সে কথায় বাঁধা পড়েছেন?"

"মনে করি বৈ কি। সে ত আমার মুখের কথা নয়—ধর্ম্মতঃ শপথ।"

"ফাঁকি দিয়ে তারা যে শপথ আদায় ক'রে নিয়েছে, ভুল বুঝে—ভুল বুঝে যে তাদের তুমি কথা

দিয়েছ—সে মিথ্যা প্রবঞ্চনা কখনই তোমাকে বাঁধতে পারবে না,—ধর্ম্মতঃ তুমি আমারই।"

শরৎকুমার তাঁহাকে এই প্রথম তুমি বলিয়া সম্বোধন করিলেন; কেবল তাহাই নহে, এতক্ষণ তিনি রাজকন্যার সম্মুখে দাঁড়াইয়া কথা কহিতেছিলেন, এইবার পার্শ্বে আসিয়া বসিয়া, তাঁহার ঘর্ম্মাক্ত হাতখানি আপনার দুই হাতের মধ্যে গ্রহণ করিলেন। রাজকন্যা কোন প্রতিবাদ করিলেন না। তাঁহার হাতের শিরাবিশিরা স্পর্শের মধ্য দিয়া যে ভাব, যে ভাষা অব্যক্তভাবে আত্মপ্রকাশ করিতেছিল—স্বরে তাহাই পরিস্ফুটভাবে ব্যক্ত করিয়া ডাক্তার তখন কহিলেন—"না রাজকুমারি, তুমি আর কাহারও নও—ধর্ম্মতঃ তুমি আমারই। অনেক দিন থেকে আমারই তুমি বাগদত্তা, তোমাকে আমার কছে থেকে কেহই কেড়ে নিতে পারবে না।"

ইহার উত্তরে রাজকুমারীর নয়ন হইতে অশ্রুবিন্দু পড়িয়া তাঁহার হস্ত সিক্ত করিতে লাগিল। ডাক্তারের ইচ্ছা হইতেছিল, সাদর-চুম্বনে সে অশ্রু তিনি মুছাইয়া দেন, কিন্তু সে অধিকার এখনও ত তিনি পান নাই। আত্মসংবরণ করিয়া অবনত দৃষ্টি রাজকন্যার হাতের উপর রাখিয়া তিনি বলিলেন—

"মনে পড়ে কি রাজকন্যা, সে দিনের কথা, যে দিন তুমি আমাকে মালা পরিয়ে দিয়েছিলে? সেই মালাটির ভিতর দিয়ে তোমার হৃদয়খানিই কি আমাকে দান কর নি তখন—বল দেখি?"

আজ শরৎকুমার প্রেম-প্রকাশে বালকের ন্যায় সলজ্জ নহেন, আজ তিনি সাহসী, মুক্তকণ্ঠ, বিশ্বস্ত প্রেমিক।

রাজকুমারী নীরব হইয়া রহিলেন, সলজ্জ অনুরাগে তাঁহার মুখ আরক্তিম হইয়া উঠিল। শরৎকুমার একটু ঝুঁকিয়া তাঁহার মুখের দিকে চাহিয়া বলিলেন—"মূর্খ আমি! সে দিন আমার সৌভাগ্য আমি বুঝতে পারি নি। বুঝলুম যখন—তখন খুবই অসময়, আর তখন থেকেই আমরা দূরে দূরে। কিন্তু স্থানকালের দূরত্ব কি তোমা হ'তে আমাকে কোন দিন বিচ্ছিন্ন করতে পেরেছে—না পারবে? এই কয় বৎসরের অন্ধকার কারাগার তোমারই স্মৃতির আশালোকে রঙীন হয়ে ছিল না কি? আর আজ এত দিন পরে আমি যখন ফিরে এসে তোমার কাছে দাঁড়িয়েছি, এই সুখের দিনে, শুভক্ষণে, তুমি কি আমা হ'তে দূরে স'রে যাবে? অসম্ভব! অসম্ভব!"

সহসা এইখানে শরৎকুমারের বাক্যরোধ হইয়া গেল। তাঁহার অন্তর্লীন গুপ্ত নিরাশা আশার অন্তরাল হইতে ব্যঙ্গের-স্বরে সহসা বলিয়া উঠিল—সংসারে অসম্ভব যা—তাও ত অনেক সময় সম্ভব হয়েই দাঁড়ায়!"

শরৎকুমার তখন হতাশভাবে রাজকন্যার হাতখানি সবলে দুই হাতের মধ্যে চাপিয়া ধরিলেন, তাহার পর মুহূর্ত্তকাল স্তব্ধ থাকিয়া নবশক্তি সঞ্চয়পূর্ব্বক বলিলেন—"আমি কি ভুল কথা বলছি, প্রলাপ বক্‌ছি রাজকুমারি? বল, তুমিই বল? সে দিন মাণিক-প্রাসাদে লতাকুঞ্জ-ভবনে আমাকে বিদায় দেবার কালে নীরব ভাষায় তুমি কি বল নি—যে, তুমি আমারই? আমি কি তোমাকে ভুল বুঝেছিলাম হৃদয়েশ্বরি? কখনই না, হ'তে পারে না তা। দাবী তাদের নয়, দাবী আমারই। তোমার একটি জন্মদিনে মাল্যদানে আমাকে মনে মনে পতিরূপে বরণ ক'রে নিয়েছিলে তুমি, আর তোমার আজকের জন্মদিনে আমি প্রকাশ্যভাবেই তোমাকে ভাবী পত্নী ব'লে বরণ ক'রে নেব, এই আশা ক'রে তোমার কাছে ভিক্ষা-নত হয়ে দাঁড়িয়েছি। দাও সে ভিক্ষা, সে অধিকার আমাকে, বল তুমি আমারই।"

এতক্ষণ পরে শরৎকুমারের হাতের মধ্য হইতে ধীরে ধীরে হাত ছাড়াইয়া লইয়া রাজকন্যা বলিলেন—"তাতে কি আমাদের কর্ত্তব্যভঙ্গ হবে না? প্রেমের চেয়ে কি ধর্ম্মের কর্ত্তব্য আরও বড় নয় ডাক্তারদা! সমস্ত মহাপুরুষেরা তাঁদের কার্য্যে আমাদের যে এই শিক্ষা দিয়েছেন—ও দিচ্ছেন। বল দাও ডাক্তারদা, কর্ত্তব্যপালনে আমাকে বল দাও।"

শরৎকুমার উঠিয়া দাঁড়াইয়া উত্তরে দৃঢ়স্বরে বলিলেন—"বিশ্বাস কর রাজকুমারি—প্রাণান্ত হ'লেও তোমার কর্ত্তব্য-পথের বাধা আমি হব না। কিন্তু আমি ত মনে করিনে যে, ফাঁকিতে প'ড়ে তুমি যে কথা দিয়েছ—তা পালন করা তোমার কর্ত্তব্য।"

জ্যোতির্ম্ময়ী বলিলেন—"কুরুগণ ফাঁকি দিয়েই পাণ্ডবদের পাশায় হারিয়ে কথা নিয়েছিল—তবু ত পাণ্ডবেরা বনগমনে দ্বিধা করেন নি? আমার মনকে ত বোঝাতে পারছিনে—ভুল শপথ ব'লে আমি স'রে পড়তে পারি। একমাত্র উপায় আমি দেখছি, যাঁদের কাছে আমি শপথে বাঁধা—তাঁরা যদি দয়া ক'রে আমাকে মুক্তি দেন।"

"না যদি দেন—তা হ'লে?"

"তা হ'লে ভগবান্ যা করেন! তাঁর ইচ্ছাই তা হ'লে মেনে নেব! আমি ত আসলে কথা দিয়েছি তাঁকেই। আমার সর্ব্বস্ব পণে তাঁর কাছ থেকেই

পিতার মুক্তি ভিক্ষা করেছি। খুড়দাদা উপলক্ষ মাত্র।"

ভগবান্ যে সত্যই লঘুপাপে বালিকাকে গুরুদণ্ড দিবেন, ইহা শরৎকুমার কিছুতেই মনে করিতে পারিলেন না; তিনি আশ্বস্ত চিত্তে কহিলেন—"সেই কথাই ঠিক। ভগবান্ তোমার মনের সংশয় মোচন করবেন নিশ্চয়ই। তোমার পিতা এ ক্ষেত্রে তাঁরই প্রতিনিধি,—আমার অনুরোধ রক্ষা কর, আমাকে কথা দাও, এ সম্বন্ধে তিনি তোমার পক্ষে যে কর্ত্তব্য স্থির করবেন, তাই তুমি ভগবানের আদেশ ব'লে মেনে নেবে। রাজাবাহাদুর যে তোমার কর্ত্তব্য-পালনে বিরোধী হবেন না—এ বিশ্বাস কর ত?"

জ্যোতির্ম্ময়ী একটু ভাবিয়া বলিলেন—"বেশ, তাই হোক্। কিন্তু—কিন্তু আমি ত তাঁকে সব কথা খুলে বলতে পারব না—আমি যে কি রকমে কতদূর বাঁধা পড়েছি, তাও ত ঠিক বোঝাতে পারব না, এ ছাড়া বিপক্ষের প্রতি তিনি এমনই শ্রদ্ধাহীন যে, খাঁটি পক্ষপাতশূন্য বিচার এ ক্ষেত্রে তাঁর পক্ষে সম্ভবপর না-ও হ'তে পারে।"

ডাক্তার একটুখানি থামিয়া বলিলেন—"তা হ'লে মহাত্মাজীকেও এখানে আনি? তিনি ত দিব্যদর্শক,—তাঁর বিচার ত নির্ভুল হবে? রাজাবাহাদুরের মুক্তি-পত্রখানা আমার কাছে আছে; সেখানা তাঁকে দিয়ে দুজনকেই আমি সঙ্গে ক'রে আনছি। আর তাঁরা যদি অনুমতি দেন ত এইখানেই আমাদের ভাগ্য-বন্ধন হয়ে যাবে।" বলিয়া শরৎকুমার রাজকুমারীর হাতখানি আর একবার হাতের মধ্যে ধরিলেন। তাহার পর তাঁহাকে ছাড়িয়া দ্রুতপদে সেখান হইতে চলিয়া গেলেন।

## সপ্তত্রিংশ পরিচ্ছেদ

ডাক্তার চলিয়া যাইবার পর মুহূর্ত্তকাল জ্যোতির্ম্ময়ী স্তম্ভিতভাবে বসিয়া রহিলেন। আজিকার ঘটনাবলী তরঙ্গ-স্রোতের মত তাঁহার মনের উপর দিয়া অবিশ্রান্তবেগে চলিয়া যাইতে লাগিল। সহসা তাঁহার মনে হইল, রাজাকে ডাক্তার এখানে ডাকিয়া আনিতে গেলেন, ইহা ত ঠিক হইল না,—তাঁহারই ত এখনই পিতার নিকট যাওয়া উচিত ছিল! তিনি শরৎকুমারের অনুসরণ উদ্দেশ্যে তাড়াতাড়ি উঠিয়া কিছু দূর অগ্রসর হইলেন, কিন্তু যথাসাধ্য দূরে দৃষ্টিপাত করিয়াও তাঁহাকে আর দেখিতে পাইলেন না, বুঝিলেন, তিনি বহুদূরে চলিয়া গিয়াছেন; হয় ত বা এতক্ষণে প্রাসাদেই পৌঁছিয়া থাকিবেন। একাকীই জ্যোতির্ম্ময়ী তখন কানন-পথে দ্রুত চলিতে লাগিলেন। হঠাৎ যেন পাতার উপরে সাবধানে ন্যস্ত—পদশব্দ শুনিতে পাইলেন। পশ্চাতে মুখ ফিরাইয়া অদূরে বনমধ্যে একটা ছায়ামূর্ত্তি লক্ষ্য করিলেন,—তখন পিস্তলের আওয়াজ উঠিল; মুহূর্ত্তে জ্যোতির্ম্ময়ী ভূমি-লুণ্ঠিত হইয়া পড়িলেন।

তিনি পড়িয়া যাইবামাত্র এক ব্যক্তি নিকটে আসিয়া তাঁহার পার্শ্বদেশ অধিকার করিয়া বসিল। পথিপার্শ্বের গাছপালার আড়াল হইতে চাঁদের আলো তখন কাননের এই অংশে কুহেলি-মলিনতা ঢালিয়া দিয়াছিল। খুনী সেই অস্পষ্ট আলোকে ভূপতিত মুমূর্ষুর প্রতি ঝুঁকিয়া তাঁহাকে নিরীক্ষণ করিয়া দেখিয়া বলিয়া উঠিল,—"এ কি! এ ত ডাক্তার নয়। ইনি যে রাজকন্যা! হায় হায়! এ কি করলেম! কি হ'ল এ?"

তিনি মৃত কি তখনও জীবিত, তাহা বুঝিবার জন্য অজ্ঞান রাজকন্যাকে সে একবার নাড়া দিল। রাজকুমারী চোখ খুলিলেন; পাশে লোক দেখিয়া ভাবিলেন,—শরৎকুমার বুঝি! কিন্তু বিজন যখন আহ্লাদের স্বরে বলিয়া উঠিল, "বেঁচে আছেন,—এখনও বেঁচে আছেন ইনি," তখন তাঁহার ভুল ভাঙ্গিল,—জিজ্ঞাসা করিলেন—"কে তুমি?"

উত্তর হইল—"চিন্‌তে পারছ না আমাকে? আমি যে বিজন রায়! আমায়ই যে তুমি বাগ্‌দত্তা! স্বেচ্ছাতেই যে আমার পত্নী হ'তে স্বীকৃত হয়েছ তুমি। আর নিজের হাতে আমি তোমাকে বধ করলুম! উঃ, কি জ্বালা! হা ভগবান্, এ পাপের প্রায়শ্চিত্ত কি কিছু আছে।" রাজকুমারী তখনও পূর্ণ জ্ঞান ফিরিয়া পান নাই। প্রকৃত ব্যাপার ঠিক বুঝিতে পারিলেন না, একবার উঠিবার চেষ্টা করিলেন; কিন্তু দেহে বেদনা অনুভব করিয়া আবার নিস্পন্দ হইয়া গেলেন। ক্ষতস্থান হইতে রক্তস্রাব নির্গত হইতে লাগিল,—জ্যাকেট ফুঁড়িয়া তাঁহার বাঁ দিক্‌টা সমস্তই রক্তময় হইয়া উঠিল। বিজনের মাথায় একখানা উড়ানি পাগড়ীর মত করিয়া বাঁধা ছিল। সেখানা মাথা হইতে খুলিয়া, জ্যোতির্ম্ময়ীর বাহু ও বক্ষের মধ্যস্থিত রক্তাক্ত অংশ তাহা দ্বারা চাপিয়া ধরিয়া পাগলের মত বলিল, "কি করলেম, হায়, এ কি হোল? যে পিস্তল ছুঁড়লেম ডাক্তারের উদ্দেশে—কার বুকে গিয়ে হায় রে—তার গুলী বিঁধলো?"

রাজকুমারী আর একবার উঠিতে চেষ্টা করিলেন,

তাঁহার চেষ্টায় বাধা দিয়া বিজন ব্যাকুল স্বরে আবার বলিল—"উঠো না, উঠো না,—রক্তে যে সব ভেসে গেল,—নিবারণ করব কি ক'রে? কি উপায়! ডাক্তার? কোথায় গেলে তুমি? এস এস,—বাঁচাও, বাঁচাও, মেরেছি আমি,—আমাদের দুজনেরই যে প্রাণ হ'তে প্রিয়, নিষ্ঠুর পিশাচের মত আমি তাকে মেরেছি; দেবতার মত তুমি এসে তাকে প্রাণ দান কর। হায়! কি করলেম, এ কি হোল!"

রাজকন্যা এবার চোখ খুলিয়া সজ্ঞান ধীর দৃষ্টিতে তাহাকে দেখিয়া বলিলেন, "তুমি বিজন দা! দুঃখ কেন ভাই! বেশ করেছ তুমি! আমি ভাবছিলুম, তোমার কাছে মুক্তি ভিক্ষা নেব। তুমি আমার সে প্রার্থনা না জেনে, না শুনে অযাচিতভাবেই নিজে এসে আমাকে মুক্তি দিলে, আমি অন্তরের সঙ্গেই তোমাকে ধন্যবাদ দিচ্ছি।"

"ধন্যবাদ! ঠাট্টা—উপহাস? বল বল, যা তোমার প্রাণ চায়, তাই বল। হায় হায়! এর চেয়ে যদি আমার বুকে ছুরি বসিয়ে দিতে? তা ত পারবে না তুমি,—তুমি যে দেবা—আর আমি যে পিশাচ! যে হাতে তোমাকে মেরেছি, সেই হাতে নিজের বুকে ছুরি বসিয়ে এ পাপের প্রায়শ্চিত্ত করব—যদি প্রায়শ্চিত্ত হয় তাতে?"

বলিতে বলিতে বিজন উঠিয়া দাঁড়াইয়া চকিত হস্তে বুকের পকেট হইতে পিস্তল বাহির করিল।

রাজকন্যা মুমূর্ষু অবস্থাতেও আদেশব্যঞ্জক ধীর-স্বরে কহিলেন—"থামো বিজনদা, থামো!"

বিজনের হাত নামিয়া পড়িল।

"পিস্তল ফেলে দাও, দূরে নদীর জলে।"

বিজন পিস্তল ছুড়িয়া দূরে ফেলিয়া দিল।

রাজকন্যা অতঃপর আদেশ করিলেন—

"বসো আমার পাশে!"

সে মুঢ়ের ন্যায় তাঁহার পাশে বসিল, পূর্ব্বের ন্যায় রক্ত থামাইবার ইচ্ছায় বাহুমূলে কাপড় চাপিয়া ধরিল। রাজকন্যা বলিলেন—"আমার একটি অনুরোধ আছে বিজনদা -"

"বল বল কি অনুরোধ? আগুনে যদি ঝাঁপ দিতে বল ত পতিপ্রাণা সতীর মত প্রফুল্ল মুখে চিতা-ভস্ম হব।"

"না বিজনদা, আমি তোমার মৃত্যু চাইনে; বাঁচতে হবে তোমাকে,—আমি তোমার জীবন ভিক্ষা করছি—কাজ আছে আমার—"

"আমাকে বাঁচতে বলছ তুমি—পলে পলে মৃত্যু-দণ্ডের ব্যবস্থা এ হতভাগ্যের প্রতি! তাই যদি তোমার ইচ্ছা হয় ত তাই হোক্। এ ঘৃণ্য জীবন তোমার কি কাজে লাগবে বল?"

রাজকন্যা মৃদুস্বরে বলিলেন, "পাপ থেকেও ভগবান্ পুণ্য ফুটিয়ে তোলেন,—তোমরা যে পথে চলেছ, সে পথ যে মুক্তির পথ নয়—"

"বুঝেছি রাজকন্যা, তা বুঝেছি, সর্ব্বস্ব খুইয়ে—সে সত্য বুঝেছি।"

"কিন্তু নিজে বুঝলেই ত চলবে না, পরহিতার্থে এই সত্য তোমাকে প্রচার করতে হবে। মহৎ না হয়ে যে মহৎ কার্য্য সাধিত করা যায় না; যে গুরুর কাছে তোমরা বিপরীত শিক্ষা পেয়েছ, তাঁকেও এই সত্য বোঝাতে চেষ্টা কর। যাও, তুমি যাও, কেউ এখানে আসার আগেই তুমি চ'লে যাও—এই আমার প্রাণান্তিক অনুরোধ।"

রাজকন্যা আবার নির্জ্জীব ভাব ধারণ করিলেন। তাঁহাকে কথা কহিতে দেখিয়া বিজন কথঞ্চিৎ আশান্বিত হইয়া উঠিয়াছিল- এই নীরবতায় আবার উদ্বেগ-পূর্ণ চিত্তে উন্মাদের মত কহিল—

"যাচ্ছি আমি, এখনই যাচ্ছি,—তোমার আদেশ জগতের সর্ব্বত্র প্রচার করতে যাচ্ছি,—একটু অপেক্ষা কর, ডাক্তার আসুন, দেখে যাই,—তাঁর হাতে তোমাকে সঁপে দিয়ে যাই; তিনি বাঁচিয়ে তুলুন তোমাকে, আমি চ'লে যাই, ঐ যে—ঐ—ঐ ডাক্তার! এস, এস, শীগ্গির—উঃ, এত দেরী।" অদূরে ডাক্তারের মূর্ত্তিচ্ছায়া পরিদৃষ্ট হইল।

## অষ্টাত্রিংশ পরিচ্ছেদ

শরৎকুমার রাজকন্যার নিকট হইতে আসিয়া দেখিলেন, রাজা একাকী বারান্দায় বিচরণ করিতেছেন—নবাগত অতিথি তখন সান্ধ্য উপাসনার জন্য ভজন-গৃহে গিয়াছিলেন। শরৎকুমারকে আসিতে দেখিয়াই অগ্রসর হইয়া দাঁড়াইয়া সানন্দে তিনি বলিয়া উঠিলেন, "এই যে ডাক্তার, এস এস!" শরৎকুমারও প্রফুল্লমুখে নিকটে আসিয়া মুক্তিপত্রখানা তাঁহার হাতে দিয়া চরণ-স্পর্শপূর্ব্বক প্রণিপাত করিলেন। পরোয়ানাখানা পাশের চৌকিটার উপর ফেলিয়া, দুই হস্তে আনত শরৎকুমারকে তুলিয়া রাজা তাহাকে আলিঙ্গনপাশে বদ্ধ করিলেন। কিন্তু কোলাকুলিতেও তাঁহার সাদর-অভ্যর্থনা শেষ হইল না। অতঃপর তাঁহার পিঠ থাবড়াইয়া, আর্দ্রস্বরে পিতৃ-হৃদয়ের পরিপূর্ণ স্নেহ প্রকাশ করিয়া বলিলেন

—"অন্ধকার রাত্রিতে তুমি সূর্য্য-লোকের বারতা এনেছ, কিরূপে তোমাকে অভ্যর্থনা করব, কি দিয়ে তোমাকে পুরস্কৃত করব, তা ত বুঝতে পারছিনে? কোথায় এ সময় রাণী?"

উত্তর হইল—"তিনি বাগানে।"

"দেখা হয়েছে তোমাদের?"

শরৎকুমার স্ত্রীলোকের ন্যায়ই সলজ্জভাবে উত্তর করিলেন—"মহাত্মাজীকে বার্ত্তাবহ ক'রে পাঠিয়ে আমি ভাবলুম—"

রাজা হাসিয়া বলিলেন—"কৈফিয়তের ত দরকার নেই। তাকে তুমি সু-খবরটা তাড়াতাড়ি দিতে গেছ—সে ত ভাল কথা; কিন্তু রাণী তোমার সঙ্গে এল না কেন,—আমি সেই কথাই বলছি।"

শরৎকুমার জানিয়াছেন, রাজকন্যার প্রতিশ্রুতির বিষয় রাজা কিছুই জানেন না, এই জন্য সে কথা এখানে এখন তুলিতে অনিচ্ছুক হইয়া তিনি কহিলেন,—"আপনাকেই আমি সেখানে নিয়ে যেতে এসেছি।"

রাজা হাসিলেন; ভাবিলেন, এ মন্দ প্ল্যান নয়! উপন্যাসের নায়ক-রূপে শরৎকুমার আজ যে বিজন-সুন্দর কাননতলে তাঁহার প্রাণের গোপন কথা রাণীর কানে তুলিয়াছেন সেই কাননদৃশ্যের মধ্যে রাজাকেও তিনি এ কথা বলিয়া তাঁহার অনুরাগের প্রকাশমাহাত্ম্য বুঝি বা সম্পূর্ণ করিতে চান। অথবা কে জানে, রাজকন্যাই যদি বা—শরৎকুমারের মনোভাব জানার পর তাঁহার সহিত একত্রে পিতার নিকট আসিতে লজ্জা বোধ করিয়া থাকেন!

রাজা হাসিয়া বলিলেন—"বুঝেছি, বুঝেছি,—আর বলতে হবে না। আমার মনেও বহুদিন থেকে যে আশা-বাসনা জাগছে, ঘরের আলোর চেয়ে চাঁদের আলোতেই তার প্রকাশ ভাল হবে। চল ডাক্তার, আজ এই শুভ রাত্রিতে তোমাদের অঙ্গুরী-বিনিময় হোক্। বিবাহের অনুষ্ঠান-পর্ব্ব এর পর যথাসময়ে শীঘ্রই সমাধা করব। আংটী আছে তোমার হাতে?"

শরৎকুমার লজ্জিতভাবে মৃদুস্বরে বলিলেন—"আপনার দত্ত আংটীটি পুলিস খুলে নিয়েছিল—এখনও ফেরত পাই নি। আমার আছে একগাছি মালা।"

রাজা সহাস্যে বলিলেন—"সে ত আরো ভালো। কোথায় তোমার মালা? গলায় দেখছিনে ত।"

"আনছি আমি"—বলিয়া তিনি পাশের ঘরে চলিয়া গেলেন। পাঠক জানেন, রাজভবনে এ তাঁহারই ঘর। ঘরে গিয়া একটি বাক্স খুলিয়া তন্মধ্যে বস্ত্রের নিম্নে সযত্নে রক্ষিত ফুলমাল্য হস্তে গ্রহণ করিলেন এবং তৎসঙ্গে গ্রথিত হাসি-দত্ত ফুলটি তাহা হইতে ছিঁড়িয়া ফেলিয়া মালাগাছি আনিয়া রাজাকে দিলেন। রাজা মালাটি হাতে লইয়া অবাক্ হইয়া গেলেন, কয়েক বৎসর পূর্ব্বে রাজকন্যা যে জয়মাল্য তাঁহাকে পরাইয়া দিয়াছিলেন, ইহা ত সেই মালা! আশ্চর্য্য! মালাগাছি শুকাইয়া গিয়াছে, তথাপি ইহার ফুলদল সূত্রবিচ্ছিন্ন হইয়া পড়ে নাই! রাজা সেই শুষ্কমালা ডাক্তারকে ফিরাইয়া দিয়া গম্ভীরভাবেই বলিলেন—"এর চেয়ে পবিত্রতর, উৎকৃষ্টতর প্রেমোপহার আর কিছু হ'তে পারে না। যাও ডাক্তার, তুমি এগিয়ে চল, আমি মহারাণীকে মুক্তির সংবাদ দিয়ে এখনি তোমাদের কাছে গিয়ে পড়ছি।"

ডাক্তার বলিলেন—"মহাত্মাজীকেও আনবেন।"

রাজা সহর্ষে উত্তর করিলেন—"বেশ বেশ, আমিও সেই কথা ভাবছিলাম। তাঁর আশীর্ব্বাদে এ মিলন-রাত্রি পুণ্যজ্যোতির্ম্ময় হয়ে উঠবে।"

শরৎকুমার চলিয়া যাইবার পর রাজা ক্ষণকাল জ্যোৎস্না-প্লাবিত কাননের দিকে নিস্তব্ধে চাহিয়া রহিলেন। এই আনন্দ-দিনে বড় বেশী করিয়া তাঁহার মনে পড়িতে লাগিল হাসিকে। কিন্তু মর্ম্মোত্থিত গোপন দীর্ঘনিশ্বাস মর্ম্মনিভৃতেই চাপিয়া ধরিয়া, তিনি তখনি মহারাণীর নিকট যাত্রা করিলেন। তখনও মন্দিরে আরতি-ঘণ্টা বাজিতেছিল, রাজা বন্দী হওয়া অবধি মহারাণীর সন্ধ্যাপূজা শেষ হইতে অনেক রাত্রি হইয়া পড়ে। বারান্দার সোপানাবলী উত্তীর্ণ হইয়া তাঁহার হঠাৎ বোধোদয় হইল যে, এ সময় ত তিনি মাতৃদর্শন পাইবেন না। আবার তিনি উপরে উঠিলেন—কিন্তু তখনও গোবিন্দজী ভজনগৃহ হইতে ফেরেন নাই। তাঁহার জন্য কিছুক্ষণ তাঁহাকে অপেক্ষা করিয়া থাকিতে হইল। তিনি বারান্দায় ফিরিবার পর তাঁহাকে সঙ্গে লইয়া রাজা কাননাভিমুখী হইলেন। এই কারণে কাননে পৌঁছিতে তাঁহাদের কিছু বিলম্ব হইয়া পড়িল।

## অন্তিম কাহিনী

রাজার নিকট হইতে বিদায়গ্রহণ করিয়া, আশা-বিশ্বাসপূর্ণ চিত্তে, আশে পাশে ভ্রুক্ষেপ না করিয়াই শরৎকুমার দ্রুত চলিতেছিলেন। লতামণ্ডপের কাছাকাছি আসিয়াই প্রায় পথের মাঝখানে দুর্নিমিত্ত বিভীষিকা-স্বরূপ বিজনকে দণ্ডায়মান দেখিয়া তিনিও থমকিয়া দাঁড়াইলেন। একটা অমঙ্গল আশঙ্কায়

তাঁহার হৃদয় কাঁপিয়া উঠিল। বিজন উৎকণ্ঠাজড়িত কাতরস্বরে তাঁহাকে কহিল,—"বাঁচাও ডাক্তার, বাঁচাও, কোথায় যাও, পাশে—পাশে পাশে দেখ।"

শরৎকুমার তখন পাশে চাহিয়া ভূশায়িত রাজকন্যাকে দেখিতে পাইলেন, বিশ্বব্রহ্মাণ্ড তাঁহার মাথার মধ্যে ঘুরিয়া উঠিল—তিনি জ্ঞানশূন্যভাবেই নিকটে বসিয়া পড়িলেন। রাজকন্যার রক্তাক্ত কলেবর নজরে পড়ায় অভ্যস্ত কর্ত্তব্যবোধ পুনরায় তাঁহাতে সজাগ হইয়া উঠিল। ডাক্তারী যন্ত্র অল্প-স্বল্প একটি ছোট চামড়ার 'কেসে' চুরুট-দেশলায়ের সঙ্গে সঙ্গে তাঁহার কোটের পকেটেই থাকিত। জিনিসগুলা সব পকেট হইতে বাহির করিয়া লইয়া ভূপৃষ্ঠে ফেলিয়া কোটটা ধীরে ধীরে জ্যোতির্ম্ময়ীর মাথার নীচে তিনি দিয়া দিলেন। তাহার পর সযত্নে তাঁহাকে একটু ফিরাইয়া ধরিয়া ছুরি লইয়া বামদিকের জ্যাকেট কাটিতে আরম্ভ করিলেন।

এই সযত্ন নাড়াচাড়াতেও ব্যথা অনুভব করিয়া রাজকন্যা চোখ খুলিলেন। শরৎকুমারকে চিনিতে পারিয়া তাঁহার বেদনা-ম্লান মুখকান্তি আনন্দে উজ্জ্বল হইয়া উঠিল। তিনি মৃদুকণ্ঠে বলিলেন,—"তুমি ডাক্তারদা? মালাটি এনেছ বুঝি—ঐ যে তোমার গলায় দেখছি,—দাও, আমাকে পরিয়ে দাও। বিজন-দা আমাকে মুক্তি দিয়েছেন, বিধাতা আমাদের বাসনা পূর্ণ করেছেন—দাও স্বামি—আমার গলায় ঐ মালাটি পরিয়ে দাও।"

কিছুপূর্ব্বে এই প্রেম-অভিভাষণ শুনিলে শরৎকুমার যেরূপ পরমানন্দ লাভ করিতেন তাহা দেবতারও স্পৃহণীয়। বহুদিন বহুদিন ধরিয়া ইহারই জন্য তিনি পিপাসিত, ইহারই কল্পনায় তাঁহার মনপ্রাণ আশা-সঞ্জীবিত! আর আজ? সেই ঈপ্সিত বাণী শুনিয়াই বুকফাটা অশ্রুজলে তাঁহার নয়ন ভরিয়া উঠিল, তিনি চারিদিক অন্ধকার দেখিলেন। রাজকন্যার অঙ্গবসে ছুরি চালিত করা তখন তাঁহার পক্ষে দুষ্কর হইয়া উঠিল—অশ্রু-নিবারণে সচেষ্ট হইয়া তিনি আনত নয়ন মুদিত করিলেন। রাজকন্যার হাত সে জলে ভিজিয়া গেল। তাঁহাকে নিস্তব্ধ দেখিয়া বিজন ব্যস্ত হইয়া বলিয়া উঠিল,—"কি করছ তুমি? পারছ না বুঝি গুলী বার করতে? দাও, আমাকে যন্ত্র দাও, ওঠ তুমি, আমি বার ক'রে দিচ্ছি।"

বিজনের অস্তিত্ব শরৎকুমার ভুলিয়াই গিয়াছিলেন,—সে একটু দূরে তাঁহার পশ্চাদ্দিকে দাঁড়াইয়া ছিল। তাহার উক্ত তিরস্কারবাক্যে তিনি সচেতন হইয়া উঠিলেন। অশ্রুজল আপনা হইতেই তাঁহার নয়নে তখন মিলাইয়া পড়িল, তিনি মুখ একটু ফিরাইয়া অবজ্ঞাজনক ক্রুদ্ধদৃষ্টি বিজনের দিকে নিক্ষেপ করিয়া তীব্রস্বরে বলিলেন,—"পাষণ্ড, নরাধম, স'রে যা তুই,—দূর হয়ে যা এখান থেকে; তার পর এক দিন তোর সঙ্গে আমি বোঝাপড়া করব।"

বিজন তবুও অটল পাষাণের মত দাঁড়াইয়া রহিল; কিন্তু শরৎকুমার সে দিকে আর তখন ভ্রূক্ষেপ না করিয়া কার্য্যে প্রবৃত্ত হইলেন। রাজকুমারী সকাতরে বলিয়া উঠিলেন,—"বিজনদাকে বকো না—ডাক্তারদা, ক্ষমা করো, ওঁকে ক্ষমা করো। উনি মুক্তি না দিলে ত আমাদের মিলন হোত না, ভুলে যেও না ভাইটি এ কথা। বল তুমি, ক্ষমা করলে?"

রাজকুমারীর এই কাতরতা ডাক্তারের প্রাণে পৌঁছিল; তিনি একটু ঝুঁকিয়া মৃদুস্বরে বলিলেন,—"তাই হবে, রাজকুমারি, তোমার যা ইচ্ছা, তাই হবে—শান্ত হও তুমি, আর কথা কয়ো না।"

বিজনের ওড়নাখানা তখনও ভূতলেই পড়িয়া ছিল। শরৎকুমার জ্যাকেট কাটিতে কাটিতে আনত নয়নেই পুনরায় বিজনকে লক্ষ্য করিয়া বলিলেন,—"ওড়নাখানা বুঝি আপনার? ভিজিয়ে আনুন দেখি শীগ্গির ক'রে! দেখবেন, দেরী করবেন না!"

ডাক্তারের স্বরে এবার কঠোরতা ছিল না। তাঁহার নিকট হইতে রাজকুমারীকে সেবা করিবার এই অধিকারটুকু পাইয়া কৃতজ্ঞতায় বিজনের হৃদয় ভরিয়া উঠিল, উড়ানিখানা ভূমি হইতে উঠাইয়া সবেগে উড়িয়াই যেন সে তখন নদীমুখী হইল। রাজকুমারী বুঝিলেন, শরৎকুমার তাঁহাকে মার্জ্জনা করিলেন—তাঁহার মুখে হাসি ফুটিয়া উঠিল। সেই হাসিটি লোপ না পাইতে পাইতে বেদনার ঘোরে তিনি আবার আচ্ছন্ন হইয়া পড়িলেন।

ইতোমধ্যে জ্যাকেট যতটা কাটা হইয়াছিল, তাহাতেই শরৎকুমারের অভিপ্রায় সিদ্ধ হইল। ক্ষতস্থান তাঁহার নজরে পড়িয়া গেল। রুমাল দ্বারা রক্ত মুছিতে মুছিতে আশ-পাশ অতি ধীরে ধীরে সামান্য একটু টেপাটুপি করিয়াই তাঁহার মনে হইল, ক্ষতের মুখের কাছেই যেন কিছু আছে। চামড়ার কেসটি হাতের কাছেই ছিল, তাহা হইতে সত্বর একটি যন্ত্র বাহির করিয়া লইলেন। বহু দিন ধরিয়া কত রোগীর উপরে দৃঢ়হস্তে সংযতভাবে তিনি অস্ত্রচালনা করিয়া আসিতেছেন, কিন্তু রাজকন্যার অঙ্গে সামান্য অস্ত্রটি চালাইবার কল্পনায় তাঁহার হাত কাঁপিয়া উঠিল, দৃষ্টি ঘোলা হইয়া গেল; চাঁদের আলোক

তখন বেশ উজ্জ্বলভাবেই ফুটিয়া উঠিয়াছিল,—কিন্তু সে আলোকও এ কার্য্যের জন্য অপ্রচুর বলিয়া তাঁহার মনে হইতে লাগিল। সন্নাটা রাখিয়া দিয়া তিনি হাত বাড়াইয়া দেশলাইএর বাক্সটা তুলিয়া লইলেন। উদ্দেশ্য—ক্ষতস্থান আগে একবার ভাল করিয়া দেখিয়া লইবেন। দেশলাই লইয়া জ্বালাইবামাত্র সে শব্দে রাজকুমারীর ঘুমের ঘোর ভাঙ্গিয়া গেল, তিনি একটু চমকিয়া তাঁহার দিকে দৃষ্টিপাত করিয়া মৃদুস্বরে বলিলেন,—"মালা—ডাক—দা মালা! আমি যে স্বপ্ন দেখছিলুম—"

শরৎকুমার বুঝিলেন, রাজকুমারী মালা চাহিতেছেন। পাছে ঝুঁকিয়া কাজ করিতে করিতে মালাগাছি রাজকন্যার গায়ে আসিয়া লাগে, সেই জন্য শরৎ নিজের পিঠের দিকে তাহা ঝুলাইয়া রাখিয়াছিলেন। দেশলাই-কাঠিটা তৎক্ষণাৎ ফেলিয়া দিয়া তিনি কণ্ঠ হইতে মালাগাছি খুলিয়া ধরিয়া উথলিত প্রেমাবেগে একবার বলিলেন, "মণিটি আমার, চিরবাঞ্ছিত ধন!" তাহার পর মালাটি রাজকন্যার কণ্ঠে পরাইয়া তাঁহার ওষ্ঠাধর অশ্রুজলে আর্দ্র করিয়া দিয়া আপনার আনত ওষ্ঠাধর তাহাতে মুদিত করিলেন। তৃষিত জীবনের এই তাঁহার প্রথম প্রেম-চুম্বন, কে জানে ইহাই শেষ কি না।

অতিরিক্ত সুখে রাজকুমারীর নয়ন নিমীলিত হইয়া গেল; শরৎকুমার ভীত অনুতপ্ত হইয়া পড়িলেন। ভাবাবেশে আত্মবিস্মৃতির সময় ত ইহা নহে! কিন্তু রাজকন্যা অজ্ঞান হইয়া পড়েন নাই, শরৎকুমার তাঁহার মাথায় হাত বুলাইবামাত্র তিনি চোখ খুলিয়া বলিলেন,—"ডাক্‌দা!"

উত্তর হইল—"এই যে মণিটি!"

রাজকন্যা মুখখানি একটু উপরে তুলিয়া ডান হাতখানি একটু বাড়াইয়া দিলেন, শরৎকুমার তাঁহার হাতে হাত রাখিবামাত্র তিনি তাহা চাপিয়া ধরিয়া অনুনয়ের সুরে বলিলেন—"আর কোথাও যাবে না ত তুমি, বল ডাক্‌দা—" ডাক্তার কষ্টে অশ্রুসংবরণ করিয়া মৃদুকণ্ঠে বলিলেন,—"না মণিটি; আর কোথাও যাব না আমি; তোমার কাছ-ছাড়া আর কখনও হব না।"

রাজকুমারী একটি আরামের দীর্ঘনিশ্বাস ফেলিয়া আবার চক্ষু মুদ্রিত করিলেন। এই সময় বিজন আর্দ্রবস্ত্র লইয়া উপস্থিত হইল। শরৎকুমার রাজকন্যাকে বেশ ভাল করিয়া ঘুম পাড়াইবার ইচ্ছায় সেই কাপড়ের কিয়দংশ ছিঁড়িয়া প্রথমতঃ তাঁহার সমস্ত মুখ জলে ভিজাইবার পর মাথার উপরে সেখানা জলপটি করিয়া রাখিলেন। তার পর নাড়ী পরীক্ষা করিতে করিতে বিজনকে বলিলেন, "দেশলাইএর কাঠি একটা জ্বালিয়ে রাজকুমারীর মাথার পিছনে ধরুন দেখি—আলোটা যেন তাঁর চোখে না পড়ে।"

বিজন তাঁহার উপদেশমত দেশলাই জ্বালাইয়া ধরিল; তিনি এমন ধীর—এমন যত্নে ক্ষতস্থান হইতে গুলী বাহির করিয়া দিলেন যে, রাজকুমারীর ঘুমের ঘোর ভাঙ্গিল না। একবার মাঝে কেবল একটু তিনি চমকিয়া উঠিলেন মাত্র।

গুলী বাহির করিতেই বিজন জয়োল্লাসে বলিয়া উঠিল, "রাজকন্যা বেঁচে গেলেন, এবার বেঁচে গেলেন! ডাক্তার, তুমি ধন্য!"

কিন্তু শরৎকুমার নিশ্চিন্ত হইতে পারিলেন না। ভিতরের দিকে অন্য গুলী আছে কি না, যতক্ষণ না জানিতে পারেন—ততক্ষণ নিভয় হওয়া যায় না। তিনি বিজনকে জিজ্ঞাসা করিলেন—"পিস্তলে কটা গুলী ছিল?" সে বলিল, "তা ত বলতে পারিনে, আমি ত গুলী ভরি নি; তারাই ভরা পিস্তল আমাকে দিয়েছিল।"

"পিস্তলটা একবার দিন্ দেখি?" কিন্তু তাঁহাকে নিরাশ করিয়া বিজন উত্তর করিল—

"আমার কাছে ত পিস্তল নেই, ফেলে দিয়েছি।" শরৎকুমার ভাবিত হইয়া পড়িলেন। প্রাণনাশ করাই যখন উদ্দেশ্য, তখন একাধিক গুলী পিস্তলে থাকারই সম্ভাবনা। এখানে যতদূর চিকিৎসা হইতে পারে, তাহা তিনি করিয়াছেন। এখন ইঁহাকে গৃহে লইয়া গিয়া যন্ত্রাদির রীতিমত সাহায্য গ্রহণ করা কর্ত্তব্য, নহিলে বিপৎসম্ভাবনা।

ইহা ভাবিয়া রাজার জন্য অপেক্ষা না করিয়াই তিনি বিজনকে বলিলেন, "আপনি দৌড়ে প্রাসাদে গিয়ে একখানা মোটার আনতে বল্‌বেন কি? আমি ত রাজকন্যাকে একলা এখানে ছেড়ে যেতে পারিনে।" বিজন বলিয়া উঠিল, ব্যাকুল ভাবেই বলিয়া উঠিল—

"রাজকন্যাকে নিয়ে যাবেন এখান থেকে? যাচ্ছি আমি—এখনই যাচ্ছি। কিন্তু একটি কথা বলবার আছে তার আগে! আর ত দেখা হবে না।"

ডাক্তার ভাবিলেন, বিজন ক্ষমা চাহিবে; তিনি নীরসকণ্ঠে বলিলেন—"আমি ত আগেই বলেছি যে—" বিজন তাঁহার মনের কথা বুঝিয়া বলিয়া উঠিল—"না ডাক্তার, আমি ক্ষমার ভিখারী নই, আমি যে পাপ করেছি—তাতে ক্ষমা নেই,—আমি পাষণ্ড নরাধম; শাস্তি দাও আমাকে, যে

শাস্তি তুমি দিতে চাও, দাও। কিন্তু তার আগে রাজকুমারীর হাতটি তোমার হাতে দিতে দাও—এই আমার আকুল প্রার্থনা। তুমি মহাজন—পাষণ্ড পিশাচের প্রার্থনাও অগ্রাহ্য করবে না তুমি, তা আমি জানি।"

বলিতে বলিতে সে বসিয়া পড়িল এবং ডাক্তারের অনুজ্ঞার জন্য অপেক্ষা না করিয়াই তাঁহার দক্ষিণ হস্ত টানিয়া লইয়া রাজকন্যার বাম হাতের উপর ধরিল। অতঃপর দাঁড়াইয়া উঠিয়া পরিপূর্ণ আনন্দে কহিল,—"এখন আমি পবিত্র, আমি ধন্য! তোমার প্রসাদে সর্ব্বপাপতাপ থেকে আমি এখন মুক্ত। কি শাস্তি দেবে, এখন দাও, আমি প্রস্তুত।"

শরৎকুমার যদিও ইতঃপূর্ব্বে তাহাকে ক্ষমা করিয়াছিলেন; কিন্তু সে যে নরাধম, ঘৃণার পাত্র, এ কথা তিনি ভুলিতে পারেন নাই, বিজনের হৃদয়ভেদী অনুতাপে তাঁহার মন হইতে এ পাপ মলিনতাটুকু দূর হইয়া গেল—হৃদয় করুণা-বিগলিত হইয়া উঠিল, যে তাঁহার সর্ব্বনাশ করিয়াছে, তাহাকেও তিনি এইবার সর্ব্বান্তঃকরণে ক্ষমা করিলেন। তাঁহার অশ্রুপূর্ণ নয়নের দিকে চাহিয়া বিজন মর্ম্মে মর্ম্মে সে ক্ষমা অনুভব করিল এবং আর কোন একটি কথা অতঃপর না কহিয়া মোটার আনিতে বলিবার জন্য ছুটিল।

রাজকুমারী কিছু পরে ঘুম' ঘুম' ভাবেই চোখ খুলিয়া শরৎকুমারকে সহসা বলিলেন—"কাঁদছ তুমি? কেন ডাক্‌দা!"

শরৎকুমার তখন কাঁদেন নাই; কিছু পূর্ব্বে তাঁহার চোখের জলে রাজকন্যার হাত ভিজিয়া গিয়াছিল; বোধ হয়, সেই কথাই এখন বালিকার মনে পড়িয়া গেল। তাঁহার কথায় শরৎকুমারের নয়ন আবার জলপূর্ণ হইয়া উঠিল. তিনি মুখ ফিরাইয়া লইলেন। আনত নেত্রজলে ভূমিতল আর্দ্র করিয়া পুনরায় তাঁহার দিকে ফিরিয়া যথাসাধ্য সংযতভাবে বলিলেন—"না মণিটি, কাঁদি নি ত।" বলিয়া তাঁহার মাথার শুকনো জলপটি খুলিয়া দিয়া কপালে হাত বুলাইতে লাগিলেন। জ্যোতির্ম্ময়ীর ঘুমের ঘোর সহসা কাটিয়া গেল, পূর্ণ দৃষ্টিতে তাঁহাকে নিরীক্ষণ করিয়া দেখিয়া বেশ সজ্ঞানেই কহিলেন "ডাক্‌দা—না, তুমি কাঁদছ, আমি বেশ বুঝতে পাচ্ছি। কেঁদো না ভাইটি, আমার আশা-বাসনা-কল্পনা সবই যে অসম্পূর্ণ; তুমি সেগুলি সম্পূর্ণ কর—ডাক্‌দা,—"

ডাক্তার বলিলেন—"করব বই কি; আমরা দুজনে মিলে তোমার অসমাপ্ত কাজ সম্পূর্ণ করব।" এ কথা রাজকন্যার কানে গেল না, তিনি যা ভাবিতেছিলেন—তাহাই প্রকাশ্যে আবার বলিলেন, "অমঙ্গল কাজে কি ক'রে মঙ্গল উদ্দেশ্য সাধিত হবে, হ'তে পারে না তা—কখনই হ'তে পারে না, ভারতের মুক্তি মঙ্গলময় অহিংসা নীতিতে,—ঐ যে বাবা, ঐ যে মহাত্মাজী!"

রাজা ও গোবিন্দজী তাঁহাদের যে খুবই কাছে আসিয়া পড়িয়াছেন, শরৎকুমার তাহা ইতঃপূর্ব্বে জানিতে পারেন নাই, এমনই অনন্যমনে তিনি রাজকুমারীর কথা শুনিতেছিলেন।—তাঁহাদিগকে দেখিয়া ডাক্তার উঠিয়া দাঁড়াইলেন—রাজকন্যা বলিলেন—"বাবা, গুরুদেব, আপনারা আমার মাথায় হাত দিয়ে আশীর্ব্বাদ করুন; আমাকে পদধূলি দিন।"

গোবিন্দজী বলিলেন "স্বস্তি স্বস্তি।"

কন্যাকে ভূশায়িত দেখিয়া রাজা মুহ্যমান হইয়া পড়িলেন। প্রকৃত অবস্থা যে কি, কিছু না বুঝিয়াও এইটুকু বুঝিলেন যে, রাজকন্যার কোন সাংঘাতিক দৈববিপদ ঘটিয়াছে। কন্যার নিকটে বসিয়া পড়িয়া মাথায় হাত রাখিয়া সকাতরে, সাদরে ডাকিলেন, "রাণি আমার।" জ্যোতির্ম্ময়ী মৃদুকণ্ঠে বলিলেন, "দুঃখ করো না বাবা। আজ আমরা বিপন্মুক্ত. আজ আমাদের মিলন-রাত্রি।"

বেদনা-কম্পিত বক্ষে অশ্রু-উচ্ছ্বাস রুদ্ধ করিয়া ধরিয়া তিনি নীরব হইয়া রহিলেন। জ্যোতির্ম্ময়ী আবার বলিলেন, "সেতারাটি কোথায় তোমার? বাজাও না বাবা! সাম্য রাগিণীতে তোমার সেতারা ঝঙ্কৃত ক'রে তোল; শুনতে শুনতে আমি বিশ্বের সঙ্গে এক হয়ে পড়ি, বাজাও না বাবা!" বলিতে বলিতে রাজকন্যা তাঁহার হাতটি রাজার কণ্ঠে তুলিয়া দিবার অভিপ্রায়ে তাহা উঠাইতে গেলেন, কিন্তু পারিলেন না, ঈষৎ উত্তোলিত হস্ত নামিয়া পড়িল, শরৎকুমার তাহা ধরিয়া রাখিলেন। রাজা বসিবামাত্র তিনিও পাশে বসিয়াছিলেন।

মোটার লইয়া বিজন আসিয়া পৌছিল এবং গাড়ীখানা কিছু দূরে রাখিয়া, অগ্রসর হইয়া আসিতেই রাজাকে দেখিয়া তাহার যেন দম বন্ধ হইয়া পড়িল, দাবাগ্নির জ্বালা হৃদয়ে ধরিয়া মূঢ়ের ন্যায় সে দাঁড়াইয়া রহিল। বিজনকে এ সময় এখানে দেখিয়া রাজাও অবাক্ হইয়া গেলেন! এ দুর্ঘটনায় কি তবে সুজন রায়েরও কোনও হাত আছে নাকি! তিনি নীরব জিজ্ঞাসায় শরৎকুমারের দিকে চাহিলেন। শরৎকুমার কি উত্তর দিবেন, যেন ভাবিয়া পাইলেন না। "বিজন—ভুল ক'রে—হঠাৎ—" তিনি থামিয়া

থামিয়া অতি মৃদুস্বরে এই কয়েকটি কথা উচ্চারণ করিতে না করিতে, বিজন নিজেই রাজার নিকট আসিয়া নতশির হইয়া কহিল,—"আমিই রাজা-বাহাদুর ভুল ক'রে রাজকন্যাকে আহত করেছি। যা দণ্ড দেবেন, আপনি দিন।"

রাজার অনুমান তবে সত্য? সুজন রায়ের চক্রান্তেই তাঁহার প্রাণাধিক কন্যার জীবনসংশয়। রাজার হৃৎপিণ্ড-নির্গত রক্তস্রোত উৎক্ষিপ্ত হইয়া মস্তিষ্ক আলোড়িত করিতে লাগিল। দুই হাতে মাথা চাপিয়া ধরিয়া, উঠিয়া দাঁড়াইয়া বেদনাগম্ভীর স্বরে তিনি বলিলেন, "হাঁ রে হতভাগ্য মাতৃহন্তারক। দেশমঙ্গলের জন্য যে মাতা তাঁর সুখশান্তি সর্ব্বস্ব পণ করেছেন, তাঁকে তুই হত্যা করলি। এর দণ্ড আমি কি দেব? এর সমুচিত দণ্ড এ জগতে নেই; অন্য জগতে আছে কি না, জানি না। যা দুর্জ্জন, তুই চ'লে যা।"

বিজন মৌন হইয়া রহিল। তাহার বুকে যে জ্বালা জ্বলিতেছিল, রাজার তিরস্কার-জ্বালা হইতেও তাহা প্রখর প্রচণ্ড। জ্যোতির্ম্ময়ী সকাতর অনুনয়ে বলিয়া উঠিলেন, "বাবা, মাপ করো বিজন দাকে! অনুতপ্ত আশ্রিতজনকে তাড়িয়ো না। আশ্রয় দিয়ে তাকে সুপথে চালিত করো।"

রাজা তখন শোকাকুল, এ কথা তিনি শুনিলেন; কিন্তু মর্ম্মে প্রবেশ করিল কি না, বোঝা গেল না। হৃদয়বিদারক স্বরে তিনি কহিলেন, "হায় হায়! সব ব্যর্থ! রাণীর আমার এত আশা, আকাঙ্ক্ষা, উদ্যম, কল্পনা—সব বৃথা! সব ব্যর্থ!"

জ্যোতির্ম্ময়ী মোহজড়িত কণ্ঠে বলিলেন,—"কেন বলছ বাবা তুমি অমন ক'রে? আমার কষ্ট হচ্ছে।"

বলিতে বলিতে রাজকন্যার সাশ্রু নয়ন বুজিয়া আসিল। রাজা মুহূর্ত্তকাল নীরব হইয়া রহিলেন; তাহার পর কন্যার মাথায় হাত রাখিয়া মুদ্রিত নয়নে আবার বলিয়া উঠিলেন, "সৃষ্টির মধ্যে যা কিছু ভাল, —যা কিছু উৎকৃষ্ট, তাই দিয়ে যে স্বয়ং বিধাতাপুরুষ তোকে গ'ড়ে তুলেছিলেন! সুন্দর সুরূপ মূর্ত্তিখানির মধ্যে আকাশের মতই প্রেমদীপ্ত সুবিশাল হৃদয় লুকিয়ে ছিল তোমার! কুসুমকোমল ঐ লক্ষ্মীশ্রীতে সূর্য্য তার মঙ্গল জ্যোতি, বিদ্যুৎ তার তেজঃশক্তি ঢেলে দিয়েছিলেন। আমার ত তোমাকে মানুষ করতে হয় নি—তুমিই মাতৃস্নেহে আমাকে মানুষ ক'রে তুলেছিলে! ওগো স্নেহময়ী মা আমার! হায় হায়! সবই ব্যর্থ হোল! সয়তানের খড়্গে বিধাতার চমৎকার রচনা অকালে চক্ষুর নিমিষে নষ্ট হয়ে গেল রে, হায় হায়!"

রাজকন্যার নয়ন তেমনই নিমীলিত রহিল; মোহ-ঘোরেই তিনি একবার ফুঁপাইয়া উঠিলেন। শরৎ-কুমার অশ্রু মুছিয়া রাজাকে বলিলেন,—"আপনি এমন অধীর হ'লে ত চলবে না। এঁকে ত বাঁচাতে হবে, উঠুন, চলুন, এইবার ঘরে নিয়ে যাই।"

রাজা নিরাশা-ব্যাকুল স্বরে বলিলেন,—"পারবে তুমি? বাঁচাতে পারবে ডাক্তার? না না, সে আশা কোরো না। হায় হায়, সব ব্যর্থ,—আশা-বাসনা সব বৃথা! সয়তানের নিদারুণ খড়্গ যে ভগবানের ইচ্ছাকে ভেঙে চুরমার ক'রে দিয়েছে—তুমি পারবে? পারবে না ডাক্তার - পারবে না, স্বর্গের ধনকে তুমি মর্ত্ত্যরাজ্যে বেঁধে রাখতে পারবে না! স্বয়ং বিধাতা-পুরুষ হার মেনেছেন, আর তুমি পারবে? হায় হায়, সব ব্যর্থ - সব চুরমার!"

শরৎকুমার হাত দিয়া অশ্রু উথলিত আনত মুখ ঢাকিলেন।

মহাত্মাজীও এই শোকদৃশ্যে অভিভূত হইয়া স্তব্ধভাবে পাশে দাঁড়াইয়া ছিলেন। শক্তি সংগ্রহ করিয়া লইয়া এতক্ষণের পর বলিলেন,—"রাজা, শোক করবেন না। ইনি ত মানবী নন—ইনি একটি মঙ্গল ভাব; একটি Idea, ইঁহার মৃত্যু নাই।"

রাজা একটু হাসিলেন, - অশ্রু অপেক্ষাও সে হাসিতে সুগভীর যাতনা প্রকাশিত করিয়া তিনি বলিয়া উঠিলেন—"কি বলছেন আপনি! মঙ্গলের মৃত্যু নাই? মিথ্যা—সে কথা! মিথ্যা সে বিশ্বাস! এ রাজ্য হ'তে মঙ্গল কল্যাণ যা কিছু সব চ'লে গেছে, —নাই নাই,—এ দেশে মঙ্গল নাই, এ জাতির কল্যাণ নাই! সবাই বলে,ভারত পুণ্য-ভূমি, মিথ্যা—সে কথা মিথ্যা! এ হতভাগ্য দেশ চিরপাপ-নিমজ্জিত, এই মোহান্ধ জাতি চির-অভিশপ্ত। মঙ্গল নাই, এ দেশের মঙ্গল নাই!"

রাজকন্যার মোহঘোর আবার ভাঙ্গিয়া গেল; তাঁহাকে জাগরিত দেখিয়া মহাত্মাজী রাজার কথার উত্তরে কিছু না বলিয়া তাঁহাকে বলিলেন—"রাজ-কন্যে, এই একটু আগে ডাক্তারকে তুমি যে কথা বলছিলে, সেই কথা আর একবার বল ত মা! তোমার সেই মঙ্গলবাণীর মঙ্গল ভাবে মঙ্গল কার্য্য-শক্তি আমাদের মধ্যে পরিপূর্ণরূপে উদ্বোধিত হয়ে উঠুক।"

রাজকন্যা আনন্দকম্পিত ক্ষীণকণ্ঠে বলিলেন—"গুরুদেব! আপনি আমার কাছে এসে বসুন।

ভগবান্ আমার প্রতি সুপ্রসন্ন,— তাই এত দিনে গুরু-দর্শন পেলুম। আমার আর কিছু বলার নেই· আপনি আমার চিরাকাঙ্ক্ষা পূর্ণ করন-- সত্য মঙ্গল মন্ত্রে আমাকে দীক্ষিত করুন। কানে কানে নয়, মৃদুস্বরে নয়, আকাশভেদী সেই মন্ত্রধ্বনিতে সচেতন হয়ে উঠে—বিশ্বজগৎ সমস্বরে আমার সঙ্গে ব'লে উঠুক --

'অসতোমা সদ্গময়--
তমসোমা জ্যোতির্গময়।'

ঋষিমুখে যেন বেদগান ধ্বনিত হইল, সকলে কুহক-মুগ্ধ হইয়া শুনিলেন।

এই সময় অনাদি, হাসি ও কৃষ্ণলাল আসিয়া পৌঁছিলেন। জ্যোতির্ম্ময়ী সহাস্যে তাঁহাদের প্রতি একবার দৃষ্টিপাত করিয়া পূর্ণ কণ্ঠে সুস্পষ্ট উচ্চারণে আবার গাহিলেন ;--

"অসতোমা সদ্গময়—তমসোমা জ্যোতির্গময়—
মৃত্যোর্মামৃতং গময়-- "

জ্যোতির্ম্ময়ীকে ঘিরিয়া বসিয়া তাঁহারা অশ্রুপাত করিতে লাগিলেন। গুরুদেব বলিলেন—"কেঁদো না তোমরা ; রাজকন্যার ইচ্ছা পূর্ণ কর। জিঘাংসা দ্বারা যে ভারতের মুক্তি নাই, রাজকন্যার উপদেশে এ সত্য আমার মর্ম্মের শিরা-উপশিরায় অঙ্কিত হয়ে গেছে। এস, আমরা সকলে মিলে আজ এই পবিত্র শোকসভায়—অহিংস-মন্ত্র গ্রহণ ক'রে দেশ-মঙ্গল-ব্রত ধারণ করি। এ সভার প্রেসিডেণ্ট আজ স্বয়ং রাজকন্যা জ্যোতির্ম্ময়ী।"

কৃষ্ণলাল প্রাণ ভরিয়া বলিয়া উঠিলেন—

"ওঁ"

অদূরে ধ্বনিত হইল—

"বন্দে মাতরম্"

নব-বিবাহিত দম্পতি পণ্ডিতমহাশয় ও কুন্দবালা রাজকন্যা-দর্শনে আসিয়াছেন।—

---

সমাপ্ত

# বিচিত্রা

শ্রীমতী স্বর্ণকুমারী দেবী প্রণীত

---

## উপহার

—–—✲—–—

তোমারেই দিতে হবে ? তাই লও, বেশ !
দেখো যেন না প'ড়েই করিও না শেষ !
অত কেন হাসি রাণি ? বল দেখি মনোবাণী
কার ছবিখানি এত দেখিছ সরেশ ?

# বিচিত্রা

## হাসি

### প্রথম পরিচ্ছেদ

তাহাকে যেই দেখে সেই বলে—"আহা বেশ মেয়েটি ত।"

আমার কিন্তু মনে হয় যে, সে 'বেশের' চেয়েও একটু বেশী ভাল। তাহার সুদীর্ঘ পল্লবযুক্ত বড়-বড় চোখদুটি এমন স্বপ্নময় ভাবে ঢল ঢল, ছোট-ছোট সুগঠিত অধরোষ্ঠ-দু'খানি এমন হাসি হাসি, আর উজ্জ্বল শ্যামবর্ণখানি এমন স্বাস্থ্য-লাবণ্যপূর্ণ যে, অনেক সুরূপা গৌরীকে ফেলিয়া তাহার দিকে দৃষ্টি আকৃষ্ট হয়।

তাহার দিদিমার চোখে ত সে অদ্বিতীয় সুন্দরী,—তিনি ডাকেন তাহাকে রূপসী বলিয়া। কিন্তু আসল নাম তার সুগুণা। কি গুণের পরিচয় পাইয়া তাহার দাদামহাশয় অন্নপ্রাশনকালে সেই অব্যক্তদন্ত দশ-মাসের শিশুটির নাম দিয়াছিলেন সুগুণা, তাহা জানি না; তবে কালে তাহার এ নাম সার্থক হইয়াছে। ঘর-বাহির তাহার গুণের পরিচয়ে মুগ্ধ। পিতার আর কেরাণী রাখিতে হয় না, যত তাঁহার চিঠিপত্র সে টাইপ করিয়া দেয়; মায়ের জমাখরচ সেই রাখে; দিদিমাকে সে বাঙ্গলা পুস্তক পড়িয়া শুনাইয়াই পরিতৃপ্ত নহে, অবসর সময়ে ইংরাজী উপন্যাসের তর্জমা করিয়াও শুনায়। রন্ধনেও তাহার হাত ভাল, এমন কি, তাহার হস্ত-প্রস্তুত মিষ্টান্নের একবার [illegible] পাইয়াছেন, আত্মমর্য্যাদা বিসর্জন দিয়াও তিনি [illegible] বাবু মুখুয্যেবাড়ীর নিমন্ত্রণ গ্রহণ করেন। [illegible] বালিকা পটু, সে সঙ্গীত- [illegible] সে-কাল গিয়াছে! নব্য- [illegible] —মেয়ে জন্মিবা- [illegible] গানবাজনা [illegible] রাখিতে [illegible] আজকাল মেয়ের গানবাজনা শেখানো [illegible] নহে, বরঞ্চ প্রশংসনীয়—কারণ ইহা সুপাত্র লাভের একটি উপায়। দরকারের নিকট আইনকানুন আপনা হইতে শিথিল হইয়া পড়ে।

কিন্তু বালিকার সকল গুণের সেরা গুণ—তাহার কোমল প্রকৃতি, তাহার আত্মগর্ব্বহীন সরলতা। সদাবিকাশিত মিষ্ট হাসিতে, অমায়িক সহজ কথা-বার্ত্তায় তাহার মনের এই রূপটুকু আত্ম-অজানিত কি সুমধুর ভাবেই আত্মপ্রকাশ করে!

দিদিমা কিছু কিছু সংস্কৃত জানেন; তিনি তাহাকে শুনাইয়া যখন-তখন আওড়ান—

> "পয়সা কমলম্ কমলেন পয়ঃ
> পয়সা কমলেন বিভাতি সরঃ।
> মণিনা বলয়ং বলয়েন মণি,—
> মণিনা বলয়েন বিভাতি করঃ।" ইত্যাদি।

ইহার ভাবার্থ এই, জলে যেমন পদ্ম, পদ্মে যেমন জল এবং উভয়ের সম্মিলনে সরোবর যেমন শোভা পায়, সেইরূপ তাহার নাতনীটির রূপ তাহার গুণকে এবং গুণ রূপকে ফুটাইয়া উভয়ে মিলিয়া তাহার আধারকে সুশোভিত করিয়াছে। দিদিমার প্রশংসায় নাতনীটি হাসিয়া ঢলিয়া পড়ে—কিন্তু গর্ব্ব বোধ করে না।

শ্রীকৃষ্ণের শতনাম। আর কিছুতে না হউক, এই আদর্শে বালক-বালিকার নামের পশ্চাৎ একাধিক নেজুড় টানিয়া—আমরা যে ভক্তজাতি, ইহার প্রমাণ দিতে পারি না কি? বাঙ্গালী-ঘরে বোধ হয় এমন ছেলেমেয়ে নাই, যাহার একাধিক নাম না আছে। আমাদের নায়িকাটিও যে এ সম্বন্ধে বর্জ্জিত-বিধির মধ্যে গণ্য নহেন—তাহার পরিচয় আমরা পূর্ব্বেই পাইয়াছি। কিন্তু উল্লিখিত দুই নাম ছাড়া তাহার আরও একটি নাম আছে। বালিকা সদা-হাস্যময়ী বলিয়া পিতা তাহার নাম দিয়াছেন হাসি।

ভাবে অনুভাবে বালিকার পক্ষে এ নামটি এত

সঙ্গত যে ক্রমশঃ ইহাই তাহার ডাকনাম হইয়া পড়িয়াছে।

হাসির হাসিটি তাহার বাপমার নিকট কি সুমধুর! দিদিমার নিকট বিশ্ববিমোহিনী! তাহার প্রিয় আত্মীয়স্বজন সখা-সখীদিগের নিকটও অতি সুন্দর। তথাপি ইহার শোভা বাদানুবাদবিবর্জ্জিত, সর্ব্ববাদিসম্মত নহে। মেয়েছেলের মুখে সারাদিন এমন হাসি কাহারও কাহারও মনে বড় বাড়াবাড়ি, অশোভন বলিয়াই ঠেকে।

আশ্চর্য্য নহে! যে পঞ্চভূতের সমষ্টি এই মানব, তাহার সর্ব্বপ্রধান ভূত কি? আমি ত বলি তাহার ভেদ-বুদ্ধি। স্বয়ং ভগবানের অস্তিত্ব লইয়াই যখন নানামুনির নানামত; আমি আছি বা নাই ইহাতেও যখন মতভেদ, তখন হাসির হাসিটুকুতেও যে কেহ কেহ চন্দ্রের কলঙ্ক দেখিবেন ইহাতে আশ্চর্য্য কি?

সত্যই হাসি না হাসিয়া কথা কহিতে পারে না—বা না হাসিয়া গম্ভীরভাবে কাহারও কথা সে শুনিতে পারে না। এইরূপে শ্রোতা ও বক্তা উভয়ের মধ্যে রসিকতার কোনো প্রচ্ছন্ন প্রয়াস লুক্কায়িত না থাকিলেও সে অকারণে হাসে; আর কারণ থাকিলে ত কথাই নাই, প্রফুল্ল হাসিতে কমলের মত সে ঢলিয়া পড়ে। অতএব এত হাসি সকলের সহ্য হইবে এমন আশা করা যায় না।

কিন্তু শ্বশুর-গৃহ তাহার এই হাসি সহ্য করিবে কি না অপাততঃ এই চর্চ্চাতে দু-এক জন প্রৌঢ়া হিতাকাঙ্ক্ষিনীর অতি দুঃখেতেও বেশ সুখে সময় অতিবাহিত হইতেছে। নিজের মেয়ের কালো রূপ এবং বধূর ঘুমটধারী গুমট-মুখের প্রতি হতাশনয়নে দৃষ্টিপাতপূর্ব্বক গোপনে যাহার যতই দীর্ঘনিশ্বাস উথলিয়া ওঠে, মুখে ততই সজোরে তিনি বলেন—"মেয়েছেলের রূপ লইয়া আর কে ধুইয়া খায়?" প্রিয়সখী অমনি পাল্টা উত্তরে যখন ধুয়া ধরেন—"তা তো বটেই, মেয়েছেলেদের "স্বভাবটাই" আসল, তোমার আমার বৌয়ের মুখে কি কেউ কখনো হাসি দেখিতে পায়?" তখন হাস্যে ভাষ্যে প্রসঙ্গটা উত্তরোত্তর অতিরিক্ত-মাত্রায় জমিয়া ওঠে।

কিন্তু ঘরের মধ্যেই এই আন্দোলন আবদ্ধ রাখিয়া তাঁহাদের তৃপ্তি নাই। হাসির পিতৃ-মাতাকে এ সম্বন্ধে সাবধান করাটা তাঁহারা একান্ত কর্ত্তব্য জ্ঞান করেন।

দিদিমা কিন্তু এ রকম অযাচিত উপদেশে জ্বলিয়া যান। রাগিয়া বলেন,—"বিধাতা আগে বর গড়িয়া তার ক'নে সৃষ্টি করেন। হাসির বরকে সু- করিবার জন্যই হাসিকে তিনি এমন হাসি দিয়া গঠিত করিয়াছেন। হাসির পিতা তাঁহার মাতারই একেলে সংস্করণ,—অর্থাৎ তাঁহার মনের গঠন মাতারই অনেকটা অনুরূপ; তবে শিক্ষা দীক্ষায় সংস্কৃত মাত্র। তিনি এরূপ উপদেশে রাগেন না, হাসিয়াই বলেন,—"দরকার না থাকিলে হাসির হাসি আপনিই সংযত হইয়া আসিবে, সে জন্য আমাদের ভাবিবার প্রয়োজন নাই।" মা কিন্তু কথাটাকে উপেক্ষা করিতে পারেন না, মনে-মনে ইহার সারবত্তা মানিয়া লইয়া মেয়েকে সাবধান হইতে শিক্ষা দেন। মেয়ে যখন উত্তরে সানুনয়ে বলে,—"আচ্ছা মা আমি, আর হাস্‌ব না।" এবং কিছুক্ষণ গম্ভীর হইয়াও থাকে, তখন মা কিন্তু দুই চক্ষে অন্ধকার দেখেন।

তবে নক্ষত্রের অম্বরে মহাবিপ্লব না ঘটিলে তাহার জ্যোতিহীনতা যেমন ক্ষণস্থায়ী, সেইরূপ হাসির হাসিও মাতার সাদর উপদেশ ভুলিয়া কিছু পরে মেঘমুক্ত জ্যোতির ন্যায়ই পুনঃপ্রকাশিত হইয়া মাতার ক্ষোভের কারণ দূর করিয়া দেয়।

এইরকম করিয়া হাসি-খুসীর মধ্যেই হাসি আঠার বছরের মেয়েটি হইয়া দাঁড়াইয়াছে। কিন্তু তাহার এখনও বিবাহ হয় নাই। বড় কি নূতন কথা! নব্য-সম্প্রদায়ের কথা ছাড়িয়া দিয়া, ঘোর হিন্দু-সমাজেই বা কয়জন পিতা আজকাল অষ্টম বর্ষীয়া কন্যাদানে গৌরীদানের পুণ্যলাভে কৃত-কৃতার্থ!

অতএব আমি কৈফিয়ৎ-আহ্বান অগ্রাহ্য করিয়া উপন্যাস লেখকের জয়পতাকা উড়াইলাম! পতাকা পত-পত-শব্দে কি বলিতেছে শোন:

"জয় উপন্যাসিকের জয়! এখন আর বাঙ্গালী-ঘরে বয়স্কা অবিবাহিতা কন্যা বা প্রেম-পরিণয় লেখকের কল্পনামাত্র নহে, ইহা ঘরের কথা, দৈনন্দিন ঘটনা!" আমিও পতাকার সহিত সমস্বরে নিজের জয়ধ্বনি গাহিয়া পুনরায় সগর্ব্বে বলিতেছি, অষ্টাদশ বর্ষীয়া হাসি এখনও অবিবাহিতা।

স্বরূপা, সুগুণা, ধনী পিতামাতার স্নেহের ক্রোড়ে প্রতিপালিতা হাসির আর কিছুরই অভাব নাই, অভাব কেবল একটি সুপাত্রের। সংসারে সাধারণ মিল সহজে মিলে, অসাধারণের মিল পাওয়াই দুর্ঘট। এই কারণেই বোধ হয়, তাহার এখনও বিবাহ হয় নাই। অথচ তাহার বরের যে নিতান্ত অভাব তাহাও নহে; হাসির রূপ-গুণের সমজদার বিস্তর। প্রচুরতা বশতঃই সম্ভবতঃ তাহার মধ্য হইতে কোনো-একটিকে নির্বাচন করা [illegible] পক্ষে [illegible]

জানিলেন—এই ফিরিঙ্গিপুঙ্গব বিষাদপুর সরকারের আসাম-টি-ষ্টেটের দুর্দ্দান্ত ম্যানেজার।

## অষ্টাদশ পরিচ্ছেদ

অনাদি বাড়ী আসিয়া, ট্রেণের বিপদের ঘটনা বেশ মজাইয়া জমাইয়া যখন তখন রাজকুমারীর নিকট গল্প করে। সেই এক কথা কতবার শুনিয়াও রাজকুমারীর বিরক্ত ধরে না; তিনি শুনিয়া হাসেন, কৌতুক অনুভব করেন; অনাদির গল্পের ভাষায় প্রতিবারই তিনি একটু নূতন রং দেখিতে পান।

আজও সেই কথাই হইতেছিল। রাজকুমারী কহিলেন—"তুমি যে অনাদি-দা রাঙা মুখ দেখে ভয় পাও নি,—তার অব্যর্থ মুষ্টিকেও ব্যর্থ করেছ—এতে আমার এত আহ্লাদ হচ্ছে—কি বলব।"

অনাদির বয়স অষ্টাদশ, কিন্তু ধরণ-ধারণে, ভাবে, সে আরও ছোট। রাজকুমারীর প্রশংসায় সে আহ্লাদিত হইয়া কহিল—"দেখ রাজকুমারী ভাই—তোমার উপদেশ অক্ষরে অক্ষরে পালন করেছি কি না?"

"তা যদি না করতে ত তোমার সঙ্গে জন্মের আড়ি হ'তো। কোন সাহসের কাজে আমার ভাইদের আমি মরতে দেখলেও খুসী হব—কিন্তু—"

"তোমার ভাগ্যে সে সুখটা ঘটতে ঘটতে রয়ে গেছে দিদি; যদি ডাক্তার-দা না থাকতেন ত নিশ্চয়ই সে সাপটা আমাকে মেরে ফেলত। দেখ ভাই রাজকুমারী, ডাক্তারকে যতই আমি দেখছি, চিনছি, ততই তাঁর প্রতি আমার ভালবাসা বাড়ছে। একটা কথা বলব ভাই?"

"বল না অনাদি-দা।"

"তুমি কিন্তু হাসবে। বল হাসবে না?"

"বেশ হাসব না,—বল তুমি।"

"আমার মনে হয় কি জান? আমি যদি স্ত্রীলোক হতুম ত ডাক্তারকে নিশ্চয়ই বিয়ে করতুম।"

জ্যোতির্ম্ময়ী শপথ-সত্ত্বেও হাসিয়া কুটিকুটি হইল। অনাদি সলজ্জে কহিল—"আমি জানি তুমি হাসবে! আচ্ছা তবে ও কথা যাক, সেই সাপটার কথা শোন। সত্যি সত্যি এত দিন পরে ইভের direct বংশধরের আমি দেখা পেয়েছি। যেই ঘুষি চালালুম অমনি beg your pardon, তার পর যেই ঘুমিয়ে পড়েছি, অমনি ছোবল্। এ রকম লোক সংসারে আছে, না দেখলে ঠিক বিশ্বাস করা যায় না।"

"সাহেব কিন্তু তোমাদেরই অপরাধী ক'রে নালিস করেছে শুনছি!"

"সত্যি না কি? রাজা মামা নালিস-ফরীদ ভালবাসেন না—নইলে আমাদেরই ত নালিস করবার কথা। সে সাপের বাচ্ছা নালিস করে কোন সাহসে?"

"সাপের বাচ্ছা এই সাহসেই।"

"তা বেশ! মরবার আগেই পিপড়ার পালক গজায়। যখন ঢেটোয় কাঁটা মাথায় কাঁটা দিয়ে তাঁকে শ্রীঘর গর্ত্তে চালান দেবে, তখন আমরা ঘরে এসে পিক্‌নিক্ করব,—কি বল ভাই রাজকুমারি?"

রাজকুমারী হাসিয়া এই বাক্যের অনুমোদনপূর্ব্বক আগে হইতেই সে মকদ্দমার ডিক্রি ডিশমিশ জারি করিয়া সেদিনকার মত এ গল্পের উপসংহার করিলেন।

সেই ফৌজদারী মকদ্দমা দুই চারিদিনের মধ্যেই শেষ হইল; কিন্তু ফল দাঁড়াইল, ঠিক বিপরীত। বিচারে অনাদি পক্ষেরই হার হইল। বিচারক সবডিভিজনের মুন্সেফ স্বজন রায়েরই সম্পর্কীয় লোক। তাঁহার রায়ের প্রধান যুক্তি ইংরাজ মিথ্যা বলে না। এই যুক্তি সমর্থক প্রমাণও তিনি যথেষ্ট দেখাইলেন। প্রথমতঃ সাহেব অনাদিকে বিছানা হইতে উঠিতে বলায় অনাদি যে তাঁহাকে ঘুষি মারিয়াছিল, তাঁহার স্ফীত কপাল এখনও তাহার সাক্ষ্য দিতেছে। দ্বিতীয়তঃ, যে কুকড়িখানা তিনি শরৎকুমারের হাত হইতে টানিয়া গাড়ীর বাহিরে ফেলিয়া দিয়া আত্মরক্ষা করিয়াছিলেন, সে কুকড়িখানাও যথাস্থানে পাওয়া গিয়াছে। এ কথাও যে সাহেবের ব'নানো কথা নহে—ইহা দ্বারা তাহাই প্রমাণ হইতেছে। অতএব ইহারা দুই জনেই যে অপরাধী, সে বিষয়ে সন্দেহ নাই।

এই রূপ যুক্তির বলে মুন্সেফ মহাশয় সামান্য মারামারির (assaulting charge) অপরাধে অনাদির সশ্রম এক মাসের কারাবাস ব্যবস্থা করিলেন; আর শরৎকুমারকে খুন অভিপ্রায় জনিত (culpable homicide) গুরুতর দোষে দোষী করিয়া সশ্রম পাঁচ বৎসর কারাদণ্ডে দণ্ডিত করিলেন। জামিনে অবশ্য তাঁহারা উভয়েই আপাততঃ মুক্তি লাভ করিলেন। ম্যাজিষ্ট্রেট সাহেবের নিকট পুনর্বিচারের জন্য তাঁহাদের দরখাস্ত পড়িল।

মুন্সেফের বিচারে রাজা আশ্চর্য্য হইলেন না,—কিন্তু বালিকা জ্যোতির্ম্ময়ীর ক্ষোভ বিস্ময় এবং ক্রোধের সীমা রহিল না। বিচারক যিনি, তিনি ত নিরপেক্ষরূপে সত্য বিচার করিবেনই—ইহাই তাহার

বিশ্বাস। ক্রাউডেন সাহেবের আদর্শে এ সম্বন্ধে তাহার মতামত রচিত হইয়াছে। আর নিজের দেশের লোক হইয়া মুন্সেফ মহাশয় এরূপ অবিচার করিলেন!

কেবল ক্ষোভ নহে—ইহার সহিত একটা লজ্জার ব্যথা, একটা নৈরাশ্য তাহাকে পীড়ন করিতে লাগিল।

ব্যায়ামশিক্ষার কি ফল, যদি দেশের লোকের নৈতিকবল, ধর্ম্মবল না থাকে? যে দেশের কাব্য-গাথা, পুরাণ-ইতিহাস সত্যের, ন্যায়ের জয় ঘোষণা করিতেছে, সেই দেশের লোকের আজ এত অধোগতি! তাহার প্রাণের মধ্যে একটা নিদারুণ হাহাকার উঠিল। দুরাশা! দুরাশা! তাহার চারিদিকে কর্ম্মনাশা দুর্ভেদ্য অন্ধকার! দুষ্কৃতি-তরঙ্গময় সাগর দুস্তর! সাধ্য নাই, তাহার সাধ্য নাই, তরণী রক্ষা করিতে সাধ্য নাই তাহার!

রাজা-লাইব্রেরীতে থিয়সফিষ্ট পত্র স্তূপীকৃত হইয়া পড়িয়াছিল। আজকাল জ্যোতির্ম্ময়ী ক্রমাগত তাহাই পড়ে, পড়িয়া এক জন জাগ্রত গুরু পাইবার জন্য মর্ম্মান্তিক আকাঙ্ক্ষা তাহার প্রাণে জাগে।

সে আজ কাতর প্রার্থনায় আকাশের দিকে চাহিয়া করযোড়ে মনে-মনে কহিল,—"ভগবান্ সর্ব্বশক্তিমান্ কর্ণধার, কোথায় তুমি কোথায়? আলোক দেখাও, গুরুবেশে ধ্রুব-তারারূপে উদয় হইয়া পথ দেখাইয়া লইয়া চল তুমি—এই দুর্ব্বলা শক্তিহীনা ক্ষুদ্র নারীকে।" শয়নের পূর্ব্বে রাত্রিকালে বাতায়নে দাঁড়াইয়া জ্যোতির্ম্ময়ী এইরূপ প্রার্থনা করিতেছিল। নিশীথগগনের অন্ধকার মেঘ ভেদ করিয়া একটি জ্যোতির্ম্ময় রেখা যেন সহসা তাহার নয়নে চমকিয়া উঠিল। বিছানায় শুইয়াও সেই আলোক দেখিতে দেখিতে বালিকার নেত্র নিমীলিত হইয়া পড়িল।

কিন্তু এ কি! সহসা সে কিরণ-রেখা কোথায় লুকাইয়া পড়িল! একি দারুণ অন্ধকার! কিছুই যে দেখা যায় না! কোথায় তাহারা? আত্মীয়-বন্ধু-বান্ধব, স্বজাতি-বিজাতি কোথায় সকলে? আকাশ কোন্ দিকে? পাতাল কোন্ পথে? কোথা, কোথা! আমি কোথা! এ কি গভীর, এ কি নিবিড়, এ কি দুর্ভেদ্য অন্ধকার! আশে পাশে অতি নিকটে নরনারীর ঘন বেষ্টন—তাহাদের উষ্ণ নিশ্বাস-বায়ু অঙ্গে আসিয়া লাগিতেছে; কিন্তু নয়ন বিস্ফারিত করিয়াও কাহাকেও আর দেখা যায় না। শুধু চতুর্দ্দিক হইতে আর্ত্তনাদ উঠিতেছে, "রক্ষা কর—রক্ষা কর!"

কাহার অমন কাতর স্বর? পিতা না ডাকিতেছেন?

হায় হায়! রক্ষা করিব কি করিয়া?—অপেক্ষা কর—অপেক্ষা কর—বল পাইয়াছি—মহাবল! মহাশক্তি আমাতে অধিষ্ঠিত; আমাতে অবির্ভূত! এই খড়্গ নিক্ষেপ করিলাম—অন্ধকার দূর হৌক্—বিপদ-মেঘ কাটিয়া যাউক!

কিন্তু হায়! এ কি করিলাম? কি হইল এ?

অন্ধকার ফাটিয়া গেল, বিদীর্ণ তিমিরোদ্গীর্ণ আলোকপুঞ্জ ঝলকে কাহার মূর্ত্তি ও বিভাসিত হইয়া উঠিল? কে ও ধরালুণ্ঠিত? সেই সুশাণিত অস্ত্র অন্ধকার ভেদ করিয়া কাহার বক্ষ বিদ্ধ করিয়া রহিয়াছে; ও না শরৎকুমার? জ্যোতির্ম্ময়ীর বিস্ফারিত আকুল দৃষ্টি সহসা নিমীলিত হইল। পুনরায় চক্ষু খুলিয়া বালিকা দেখিল, আর সে দৃশ্য নাই। ভীষণ রবে মুহুর্মুহুঃ বজ্র ধ্বনিত হইল! সঙ্গে সঙ্গে বিশ্বাকাশব্যাপী উল্কাপিণ্ডরাশি ঊর্দ্ধ হইতে নিম্নে, নিম্ন হইতে ঊর্দ্ধে ছুটিতে লাগিল! এ কোন নিষ্ঠুর অদৃশ্য দেবতা অগ্নি গোলক লইয়া লুফালুফি খেলিতেছে! গেল গেল সৃষ্টি বুঝি ধ্বংস হইয়া গেল? আকাশ-পাতাল জ্বলিয়া উঠিল; দৈত্য-দানব, নরনারী জীবজন্তু পুড়িয়া ঝলসিয়া উঠিল,—তবু তাহাদের মৃত্যু নাই; সেই অনন্ত দাহ লইয়া তাহারা শুধু আর্ত্তনাদ করিতেছে—"ত্রাহি ত্রাহি!" জ্যোতির্ম্ময়ীর নেত্র দিয়া অগ্নিময় অশ্রুজল উথলিয়া উঠিল, সে সকরুণ স্বরে চীৎকার করিয়া কহিল "আসিতেছি আমি আসিতেছি—এই অশ্রুর অনল দিয়া আমি বজ্রানল নির্ব্বাপিত করিব। অপেক্ষা কর অপেক্ষা কর—আমি আসিতেছি।"

কিন্তু এ কি! তাহার যে নড়িবার ক্ষমতা নাই, —পদ নিশ্চল! দেহ অবশ! অসীম ক্রোধে আস্ফালিত করিয়া দুই বাহু সে ঊর্দ্ধে তুলিবামাত্র তাহা পক্ষাকার ধারণ করিল,—দেহ সহসা লঘু হইয়া গেল, —জ্যোতির্ম্ময়ী উড়িল,—অগ্নির মধ্য দিয়া উড়িল, উড়িতে উড়িতে জ্বলিয়া যাইতে লাগিল—জ্বলিতে জ্বলিতে নিস্তেজ হতচেতন হইয়া নিম্নে পড়িয়া গেল।

পুনরায় সচেতন হইয়া দেখিল, অভ্রভেদী শিখর-তলে দাঁড়াইয়া আছে। নিম্নে মনোমোহন সুশ্যামল ভূমি, তরুরাজি, ফল-ফুলে সমাচ্ছন্ন, পুঞ্জে পুঞ্জে সুগন্ধ উত্থিত হইয়া বায়ুবাকাশ পূর্ণ করিতেছে, বিহঙ্গকুলের ঐক্যতানগীতিতে দিগ্‌দিগন্ত পুলক-শিহরিত, তটিনী সুখকল্লোলে প্রবাহিত, সমুদ্র নিস্তরঙ্গ মহা স্থির! তীরে দাঁড়াইয়া আলোকরূপী

নরনারী করযোড়ে উর্দ্ধদৃষ্টি হইয়া আছে। কাতরে বন্দনা করিতেছে তাহারা কাহাকে? জ্যোতির্ম্ময়ী সেই দিকে দৃষ্টিপাত করিয়া দেখিল, সুরঞ্জিত আকাশ-সাগর-তলে অপূর্ব্ব আলোক-তরণী-আরূঢ়া এক শান্তিরূপা স্মিতবদনা দেবী। নয়নে তাহার প্রেম-করুণ দৃষ্টি, হস্তে সাম্য ক্ষেপণী! সবিস্ময়ে জ্যোতির্ম্ময়ী জিজ্ঞাসা করিল, কে ও অপরূপা ছটাময়া মূর্ত্তি!

উত্তর হইল, 'দেবী বিচিত্রা!'

"দেবী বিচিত্রা! কে তিনি?"

"তিনি বিশ্বমাতা সাম্যমৈত্রী, ভবিষ্যৎযুগের অধিষ্ঠাত্রী দেবী।" জ্যোতির্ম্ময়ী বিস্ময়ে নীরব হইল, সহসা সহস্র কণ্ঠে বন্দনা-গীতি উঠিল –

প্রণাম করি, তোমায় প্রণাম করি,—
দেবি বিচিত্রা, জননী, মিত্রা,
নিখিলকালে বাহ সাম্য তরী, প্রণাম করি।
একি রূপ তব! ও কি যুগ নব!
একি বৈভব— আহা মরি,—প্রণাম করি।
কিবা সম্প্রীতি, কিবা সন্নীতি—
কিবা শুভগীতি উঠে দিক ভরি,—প্রণাম করি।

*   *   *   *   *

জ্যোতির্ম্ময়ী জাগিয়া উঠিল। সে কি স্বপ্ন দেখিতেছিল? কি স্বপ্ন মনে করিতে চেষ্টা করিল —কিন্তু পারিল না। শয্যা-ত্যাগ করিয়া বালিকা বাতায়নে আসিয়া দাঁড়াইল,—পূর্ব্বাকাশ তখন অরুণরাগে রক্তিম হইয়া উঠিয়াছে; সেই দিকে দৃষ্টিস্থাপন করিতেই সহসা তাহার কণ্ঠে মৃদু গুঞ্জনে ধ্বনিত হইয়া উঠিল—

আহা মরি মরি,— তোমায় প্রণাম করি।

আপনার গানে সে আপনি অবাক্ হইয়া গেল।

জাগরিত অবস্থায় আবার তাহার মনে প্রশ্নোদয় হইল -"সে তুমি কে? কাহাকে প্রণাম করিব?"

অন্তর্যামী সেই একইরূপ উত্তর দিল—"বিচিত্রা দেবীকে।"

"কে সে বিচিত্রা?"

"সাম্যমৈত্রীর অধীশ্বরা দেবী"

"সত্যই কি সে যুগ আসিতেছে? অথবা ইহা আমার কল্পনা! স্বপ্নমাত্র?

এ প্রশ্নের আর কোন উত্তর শুনিতে পাইল না।

---

ইতি প্রথম খণ্ড

# স্বপ্নবাণী

## ( বিচিত্রার পরিসমাপ্তি )

### প্রথম পরিচ্ছেদ

রজনীর স্বপ্ন প্রভাতে মিলাইয়া যায়, মানসিক কল্পনা দিবসের কর্ম্মসংঘাতে মনের কোণে চাপা পড়িয়া থাকে; কিন্তু স্বভাবজাত আদর্শ আকাঙ্ক্ষা বারংবার প্রতিহত হইয়াও লক্ষ্যের দিকে মুখ ফিরাইয়া রাখে।

এ কয়েক দিন স্বপ্নের কথা জ্যোতির্ম্ময়ী একরকম ভুলিয়া গিয়াছেন; কিন্তু যে আকাঙ্ক্ষাভাব-প্রসূত তাঁহার ঐ স্বপ্ন, সেই ভাবটি যথেষ্ট কর্ম্মনিবিড়তা সত্ত্বেও তাঁহার অন্তর নিভৃতে অন্তঃশিলারূপে প্রবাহিত। "এই বৈষম্যময় জগতে,—মানবের এই স্বার্থপূর্ণ জীবন-সংগ্রামে সাম্যময় প্রেমনীতি কি সম্ভব?" এই প্রশ্নটি যখন তখন তাঁহার মনে উঠা-পড়া করিতে থাকে। যুক্তি উত্তরে কহে-"সম্ভব নহে, সম্ভব নহে!" কিন্তু তাঁহার অন্তরাত্মার মধ্য হইতে তৎক্ষণাৎ বিশ্বাসবাণীর প্রতিবাদ প্রতিধ্বনিত হইয়া উঠে—"সম্ভব, সম্ভব, এ যুগে না হউক, কোন ভবিষ্য-যুগেও সম্ভব, তাহার জন্য প্রস্তুত হও। ঝড় ত চিরস্থায়ী নহে, ঝটিকাঝঞ্ঝা শান্তিরই বাহক, বৈষম্য সাম্যেরই সূচনা। গতি তরঙ্গসঙ্কুল, পথ কষ্টকর, কিন্তু লক্ষ্যস্থান সুন্দর প্রেম-নিকেতন!"

"তবে হে পথপ্রদর্শক ধ্রুবজ্যোতি, অন্ধকার গগন ভেদ করিয়া দর্শন দাও তুমি, দর্শন দাও!"

তখন প্রত্যূষকাল, জ্যোতির্ম্ময়ী পাঠগৃহে, বাতায়নপার্শ্বে টেবিল-পার্শ্বে চৌকিতে বসিয়া পিতার একটি কবিতা নিজের খাতায় তুলিতেছিলেন।

সম্মুখভাগে স্নিগ্ধ-করোজ্জ্বল তটিনী প্রবাহিত, তরুবেষ্টনীর মধ্য হইতে বিহঙ্গের গীতিঝঙ্কার উথলিয়া উঠিতেছে, মৃদু সমীরহিল্লোলে বাতায়ন-নিম্নের প্রস্ফুটিত মাধবীলতা-কুঞ্জোত্থিত ফুলগন্ধ মাঝে মাঝে তাঁহার নাসিকাবিবরে ঝাঁপাইয়া পড়িতেছিল, বালিকা অনন্যমনে গানটি লিখিতেছিলেন।

সহসা বাতায়ন-পার্শ্বের নারিকেল-তরুশীর্ষ হইতে একটি ছোট পাখী পরিচিত কণ্ঠে শিশ্ দিয়া যেন ডাকিল—"জ্যোতির্ম্ময়ী জাগো।" বালিকা চমকিয়া নতমুখ উন্নত করিবামাত্র পাখীটি উড়িয়া দূরবর্ত্তী আমবাগানের ঝোপের মধ্যে লুকাইয়া পড়িল। রাজকুমারী তখন আমগাছের দিকে নেত্রপাত করিয়া দেখিলেন, কি সুন্দর বর্ণরঞ্জন! সুবর্ণ লোহিতের মৃদুঘনবৈচিত্র্যে পূর্ব্ব-দক্ষিণ গগন কোথাও স্তরে স্তরে, কোথাও রেখাকারে, কোথাও অপূর্ব্ব ছাপে সুরঞ্জিত। এই উজ্জ্বল লোহিতাভ অম্বরতলে একখানা প্রকাণ্ড কৃষ্ণমেঘ ভাসিয়া চলিয়াছিল। সূর্য্যদেব দিঙ্মণ্ডল হইতে উর্দ্ধে উঠিতে উঠিতে বার বার তাহার মধ্যে আত্মগোপন করিতেছিলেন, বালিকার দৃষ্টি যখন আকাশের দিকে পড়িল, তখন সবিতৃদেব মেঘাচ্ছন্ন। জ্যোতির্ম্ময়ী যেন কোন বন্ধুর আশায় নিরাশ হইয়া একটা ক্লান্ত নিশ্বাস সহকারে আবার লেখনী মসীপূর্ণ করিয়া লইয়া লিখিতে আরম্ভ করিলেন। লেখা শেষ করিয়া গানটি একবার পড়িয়া দেখিলেন,—

মনটি ওরে, ভাল ক'রে
ভাসতে শেখো ভাসতে শেখো;
সাঁৎরে উঠতে হবে কূলে
এই কথাটি মনে রেখো।
জলের পথ লম্বা বাঁকা,
হেথায় নাইক নৌকা নাইক সাঁকো!
চলতে গিয়ে গায়ের জোরে,
এলিয়ে পড়বে জলের ঘোরে
হারিয়ে ফেলবে সকল শক্তি,
ঠিক দেখো ভাই ঠিক দেখো।
উঠতে যদি চাও রে কূলে,
ভাসতে শেখো ভাসতে শেখো।
ঐ দেখা যায় নদীতীরে ঘরখানি;
দেখতে কাছে, বয় যে মাঝে জোর পানি।

ঘনিয়ে আসবে আঁধার যখন,
পিছিয়ে পড়বে শতেক যোজন,
ঘূর্ণিপাকে পড়বে ঘুরে যদি একটুও বাঁকো!

আবৃত্তি শেষ করিয়া গানটি গুণ গুণ করিয়া গাহিতে গাহিতে আবার আকাশের দিকে দৃষ্টিপাত করিয়া এবারও জ্যোতির্ম্ময়ী সূর্য্যের দর্শন পাইলেন না। ভাস্করদেব তখন বাতায়ন-উর্দ্ধে উঠিয়া পড়িয়াছেন। বালিকা নিমীলিত নয়নে অন্তর্জ্যোতিকে ধ্যান করিয়া মনে মনে কহিলেন, "হে ধ্রুবজ্যোতিঃ! প্রচ্ছন্ন থাকিও না তুমি, প্রকাশ হও প্রকাশ হও। হে আমার অন্তর্দেবতা, হে কর্ণধার! এই তরঙ্গাকুল অকূলে হাল ধরিয়া কূলপথে লইয়া চল তুমি।"

আকাশ তখন আর লোহিত সমুদ্র নহে, শুভ্র মেঘস্তূপে সমুজ্জ্বল নীলাম্বর বক্ষ; তাহার দু'একটি স্থান কৃষ্ণবর্ণ মেঘবেষ্টনে অতি রমণীয় দেখাইতেছিল। জ্যোতির্ম্ময়ী তাহা দেখিয়া ভাবিলেন, "হায় রে! এইরূপ প্রেমালিঙ্গনে আমাদের আন্তর্জাতিক মিলন মহিমাময় হইবে কবে? দুরাশা কি?" আবার সেই পাখীটি সহসা ডাকিয়া উঠিল। এবার বাতায়ন-নিম্নের মাধবীলতাবল্লী হইতে সে শিস্ দিল।

জ্যোতির্ম্ময়ী বলিল—"পাখি, তুমি বল ত ভাই, আমার আশা সফল হইবে কি না?" পাখী উড়িল, উড়িতে উড়িতে উত্তর দিয়া গেল "কে জানে, কে জানে!"

বালিকা দীর্ঘ নিশ্বাস ফেলিয়া ভাবিলেন, "হায় রে! আন্তর্জাতিক মিলন! জগতের সাম্যমৈত্রী ভাব! সত্যই বড় দুরাশা! আমাদের নিজেদের মধ্যেই আগে মিলন হোক। উচ্চস্তর প্রত্যাশা করিবার পূর্ব্বে নিম্নস্তর গঠনের আবশ্যক। এই যে বঙ্গবিভাগ ঘটনা, হে ভারতের ভাগ্যনিয়ন্তৃ পুরুষ, ইহা দ্বারা যেন সেই মিলন-সোপান গঠিত হয়।"

হঠাৎ চটিজুতার শব্দ শোনা গেল, অনাদি একখানা খবরের কাগজ হাতে করিয়া হাঁপাইতে হাঁপাইতে উপস্থিত হইয়া কহিল, "দিদিমণি, রাণীদিদি, রাজকুমারী ভাই প'ড়ে দেখ!"

বলিয়া কাগজখানা টেবিলের খাতাপত্রের উপর ফেলিয়া জ্যোতির্ম্ময়ীর পাশে আসিয়া দাঁড়াইল। রাজকুমারী সেখানা সরাইয়া রাখিয়া সহাস্যে কহিলেন, "ব্যাপারখানা কি তুমিই বল না ওগো গেজেটাবতার! চতুর্ম্মুখের দর্শন পেয়ে আমি কি দুর্ম্মুখের আশ্রয় নিতে যাব! ব'লে ফেলো সব খবরগুলো?"

অনাদি একটু চিন্তিতভাবে বলিল, "বঙ্গবিভাগ ত হয়ে গেল দিদি?"

"সে খবর ত পুরান হয়ে গেছে,—নতুন কিছু বল?"

অনাদি তাহার কেশহীন গুম্ফে তা দিবার ভাণ করিয়া কহিল, "আরে আরে—কি বল্‌ছিস্ দিদি! এ কথা কি কখনও পুরান হয়? এই মহাকাণ্ডের উপর দিন দিন নতুন নতুন ফ্যাক্ড়া গজিয়ে এটাকে যে চিরনবীন ক'রে তুলেছে। বটানিকেলের বটগাছ কি কারো চোখে পুরান ব'লে ঠেকে, এইটে বল দেখি? অথচ গাছটার না জানি আদি, না জানি অনাদি! পড় পড় ভাই কাগজখানা, উপাধ্যায়ের বক্তৃতাটা একবার প'ড়ে দেখ। এ লেখা কোনো মা পড়লে তাঁর কোলের ছেলেরও রক্ত টগবক ক'রে ফুটে উঠবে।"

কাগজখানা টেবিল হইতে উঠাইয়া জ্যোতির্ম্ময়ীর হাতের কাছে অনাদি তুলিয়া ধরিল, জ্যোতির্ম্ময়ী আড় নয়নে নামটা দেখিয়া লইয়া সেখানা নিয়ে নিক্ষেপ পূর্ব্বক কহিলেন, "এ রকম মারকাটের কথায় তোমাদের তেজ বাড়ে, আমি ভাই নিস্তেজ, হতাশ হয়ে পড়ি। কিছু দিন থেকে আমার মনে কি কথা তোলাপাড়া করছে জান অনাদি?"

অনাদি শুনিবার জন্য উৎকর্ণ হইয়া উঠিল। জ্যোতির্ম্ময়ী বলিলেন, "আমরা ভাই অভিশপ্ত জাত, নৈতিক বল হারিয়েই আমাদের এই দুর্দ্দশা! তুমি কি ভাব অত্যাচার দ্বারা আমরা জাতীয় জীবন লাভ করব? কখনই না। যাঁরা রক্তপাতের উপদেশ দিয়ে ছেলেদের বিপথে নিয়ে যাচ্ছেন—তাঁরা দেশের সর্ব্বনাশ করছেন।"

অনাদি ভূমিনিক্ষিপ্ত কাগজখানা উঠাইয়া ক্ষুদ্রাকারে ভাঁজ করিতে করিতে কহিল, "না গো না—রক্তপাতও চাই বই কি, ফ্রান্সের দৃষ্টান্ত দেখ না ভাই, ওরা কি সহজে দাসত্বমুক্ত হয়েছে?"

জ্যোতির্ম্ময়ী উত্তেজিত স্বরে কহিলেন, "সে দৃষ্টান্ত আমাদের আদর্শ হ'তে পারে না। সেই ভীম বীভৎস নিষ্ঠুরতা মনে করলেও কষ্টে-আতঙ্কে দেহের রক্ত জল হয়ে যায় আত্মা করুণায় বিগলিত আর্দ্র হয়ে ওঠে। ও রকম বিজাতীয় অনুকরণের কথা ভুলেও মনে এনো না ভাই। আমাদের বলীয়ান্ হ'তে হবে ধর্ম্মের বলে, নৈতিক বলে। দৈহিক বলের সার্থকতা সেইখানেই, যেখানে এই শক্তি আধ্যাত্মিক বলের সহায়স্বরূপ। ইংরাজকে

'মারা-কাটা' দূরে থাক, বিপন্ন হ'লে তাদেরও রক্ষা করতে হবে আমাদের।"

"আরে তুমি যে যীশুখৃষ্ট হয়ে উঠলে? কিন্তু তাঁর follower নামধেয় যাঁরা তাঁরাও ত ও কথা মানছেন না দিদি।"

"তাঁদের অধঃপতন সুরু হয়েছে। কিন্তু আমরা পুরাতন যুগ ফিরিয়ে আনতে পারব তখনই, যখন এই সত্য আমাদের মনে আবার জেগে উঠবে। যুদ্ধ-বিদ্রোহ তখন তোমাদের কিচ্ছু করতে হবে না —সাম্যমৈত্রীর পতাকার নীচে তখন জাতি-বিজাতি এক হয়ে যাবে, ভারতবর্ষ বিনা রক্তপাতে, অঙ্গুলি-তাড়নে তখন স্বরাজলাভ করবে।"

অনাদি অবিশ্বাসের হাসি হাসিয়া কহিল, "আচ্ছা ভাই, তখন আমি সর্ব্বাগ্রে নিশানহস্তে সেই পতাকার তলে গিয়ে দাঁড়াব। এখন এস রাণীদিদিজি, তোমার হাতে রাখী বেঁধে দিই, দেশশুদ্ধ লোক এই রাখী প'রে 'ভাই ভাই এক ঠাঁই' হচ্ছে।"

অনাদি পকেট হইতে এক গোচ্ছা রাখী বাহির করিয়া টেবিলে ফেলিল এবং তাহার মধ্য হইতে সর্ব্বোৎকৃষ্ট একগাছি বাছিয়া জ্যোতির্ম্ময়ীর হাতে বাঁধিতে লাগিল। জ্যোতির্ম্ময়ী পরিতে পরিতে বলিলেন, "বাংলা দেশের এই রাখীবন্ধন সমস্ত ভারতের পক্ষে যেন শুভ হয় ভাই।" অনাদি তাড়াতাড়ি রাজকুমারীর হাতে রাখীটা কষিয়া দিয়া দুই হাত পকেটে পুরিয়া দুই নেত্র বিস্ফারণপূর্ব্বক জ্যোতির্ম্ময়ীর দিকে চাহিয়া কহিল, "নিশ্চিন্ত হও দিদি। সে বিষয়ে এই শর্ম্মা গ্যারাণ্টি। তুমি যে পথটা বাৎলালে, সেটা যে কি এবং কোথায়—তা যদিও আমি ঠিক বুঝতে পারি নি, —কিন্তু তুমি ভাই দেখে নিও, আমাদের সংকল্পিত উপায়ে অল্পদিনের মধ্যেই ভারত বিদেশীবিবর্জ্জিত হয়ে যাবে। দেশে হুলস্থূল বেঁধে গেছে,— বিদেশী যা কিছু— সব বয়কট"—

"এই যে পণ্ডিত মশায়।"

"বন্দে-মাতরম্" ধ্বনি করিতে করিতে পণ্ডিত মহাশয় গৃহ-প্রবেশ করিলেন।

## দ্বিতীয় পরিচ্ছেদ

"নমস্তে পণ্ডিতমহাশয়, আস্‌তে আজ্ঞা হোক্।"

জ্যোতির্ম্ময়ী এবং অনাদি উভয়েই এক সঙ্গে এই কথা বলিয়া পণ্ডিত মহাশয়কে স্বাগত করিয়া লইলেন। পণ্ডিত মহাশয় প্রত্যুত্তরে হাত তুলিয়া স্বস্তিবাচন করিবামাত্র অনাদি একগাছি রাখি-হস্তে অগ্রসর হইয়া কহিল, "হাতটা আর নামাবেন না পণ্ডিত মশায়; আরো একটু বাড়িয়ে দিন, আপনার হাতে রাখী বেঁধে ধন্য হই।"

জ্যোতির্ম্ময়ী তাড়াতাড়ি চৌকি হইতে উঠিয়া বলিলেন, "না পণ্ডিত মশায়, আপনার হাতে রাখী পরাব আগে আমি।"

বলিতে বলিতে পণ্ডিত মহাশয়ের নিকটবর্ত্তী হইলেন; কিন্তু অনাদি ততক্ষণ ভট্টাচার্য্যমহাশয়ের হাতটা অধিকার করিয়া লইয়া বাধন-সূত্র কষিতে আরম্ভ করিয়াছে, তিনি গ্রেপ্তার অবস্থাতেই বামহস্তে আপনার দাড়ী টানিতেছেন। অনাদি রাজকুমারীর দিকে ব্যঙ্গকটাক্ষ নিক্ষেপ করিয়া কহিল, "তুমি বাহু-বল মানতে চাও না দিদি, তোমার নৈতিক বল এখানে পরাস্ত কি না তুমিই বল।" পণ্ডিত মহাশয় উত্তরে কহিলেন, "তবে কিনা বাহুবলের কার্য্য পদ্মপত্রস্থিত জলবৎ ক্ষণস্থায়ী। এস রাজ-কুমারি, তুমি না হয় আমার এই বাঁ হাতটাতেই রাখী পরাও।" দাড়ীতে হাত বুলাইবার এ হেন আয়েস হইতেও আপনাকে বঞ্চিত রাখিয়া পণ্ডিত মহাশয় রাজকুমারীর দিকে বাম হাতটা বাড়াইয়া ধরিলেন; জ্যোতির্ম্ময়ী হাসিয়া হাতটা ধরিয়া রাখী পরাইতে প্রবৃত্ত হইলেন। পরাইতে পরাইতে বলিলেন, "দেখলে অনাদি, নৈতিক বলের আকর্ষণ?"

অনাদির রাখী-বন্ধন তখন শেষ হইয়াছে, পণ্ডিত মহাশয়ের ডান হাতটা ছাড়িয়া দিয়া সে কহিল, "আচ্ছা, বেশ গো বেশ! কিন্তু একটা সূত পরাতে তুমি দিনটা কাবার করবে নাকি? থাক্ তোমার সূত বাঁধা, তুমি ততক্ষণ গান লেখ, সময়ের সদ্ব্য-বহার হোক্।"

জ্যোতির্ম্ময়ী বলিলেন, "তোমারই দোষ, এমন ছোট্ট রাখী এনেছ যে, টানাটানিতে এর ক্ষীণ জীবন-টুকু বুঝি বা ছিঁড়ে যায়!"

"দাও তবে আমাকে, এ রকম tug of war তোমার কর্ম্ম নয়। দেখ আমার হাতের জোরে এই খাট সূতও কি রকম লম্বা হয়ে পড়ে!"

অনাদি সবলে পণ্ডিত মহাশয়ের হাতখানা টানিয়া লইয়া রাখী কষিতে প্রবৃত্ত হইল। জ্যোতি-র্ম্ময়ী হাল ছাড়িয়া দিয়া কহিলেন, "আচ্ছা, অনাদি ওগাছা আপনার হাতে বেঁধে দিক্, আমার গাছা আমি পরে পরিয়ে দেব, কি বলেন পণ্ডিত মশায়?"

তোমার হাতের রাখী না প'রে আমি এখান থেকে উঠব না মা, তবে হাতটা যদি—আরে আরে

কর কি বাপু—এখানা যে একটা প্রাণবন্ত জীবের, এ কথাটা যে দেখছি একেবারেই ভুলে যাচ্ছ!"

এমন বিকৃত মুখভঙ্গীতে পণ্ডিত মহাশয় এই আর্ত্তনাদ করিলেন যে—কারুণ্যরস হাস্যরসে পরিণত হইল। জ্যোতির্ম্ময়ী হাসিয়া উঠিয়া কহিলেন —

"বাহুবলের পরীক্ষায় অনাদি দেখছি আপনার নিকট সার্টিফিকেট আদায়ের চেষ্টায় আছে—"

অনাদি আরো একটু জোরে সূতা কষিয়া কহিল, "নিশ্চয়। পণ্ডিতজী হচ্ছেন—আমাদের ব্যায়াম সমিতির সেক্রেটারী, কুরুক্ষেত্রের যুদ্ধ যদি কখনো বাংলা দেশে বাধে, তবে আমাদের যে দ্রোণাচার্য্যের অভাব হবে না, এই আশায় আমরা বুক বেঁধে আছি, বুঝলেন ত পণ্ডিত মহাশয়!"

"বুঝেছি বাবা, তা হ'লে হাতটাকে অবিলম্বে রেহাই দিতে হচ্ছে; নইলে তোমাদের তথাকথিত সম্মান-আসন শূন্যই প'ড়ে থাকবে!"

"এই নিন্ আপনার হাত, দেখে নিন্ ভাল ক'রে কোথায় একটু টোস্‌কায় নি পর্য্যন্ত।" অনাদির নিকট হইতে অব্যাহতিলাভে পণ্ডিত মহাশয় এইবার তাঁহার মুক্ত হস্ত দাড়ী-পরিচর্য্যায় নিযুক্ত করিয়া হাঁফ ফেলিয়া একখানা আরাম কেদারায় বসিয়া পড়িলেন। জ্যোতির্ম্ময়ীও তাঁহার পূর্ব্ব-পরিত্যক্ত চৌকিখানা পুনরধিকার করিলেন, কেবল অনাদি বসিল না। পণ্ডিত মহাশয়ের নিকট দাঁড়াইয়া কহিল—

"পণ্ডিত মহাশয়, একটা কথা জিজ্ঞাসা করি, বে-আদপী মাপ করবেন, বলুন ত আপনি স্বদেশী কিংবা বিদেশী?"

পণ্ডিত মহাশয় দক্ষিণ হস্ত দাড়ী হইতে মুক্ত করিয়া বাড়াইয়া ধরিয়া এবং বাম হস্ত টিকিতে বুলাইয়া বলিলেন, "এই শিখা এবং চর্ম্মই ত তোমার প্রশ্নের উত্তর বাবাজি!"

অনাদি ঘাড় নাড়িয়া কহিল, "উঁহু, শুধু টিকিতে আর কালো রঙে আজকাল স্বদেশী হওয়া যায় না! স্বদেশীর ভাবার্থ এখন বদল হয়ে গেছে। বিদেশী জিনিষ ব্যবহার করবেন না ব'লে শপথ করেছেন কি?"

"কই তা ত করি নি বাপু।"

"করুন তবে। এই যে আপনার হাতের ক'গাছি কালো সুতো, শব-জাগান মন্ত্রে যেগুলি তৈরী—এই সুতো হাতে বেঁধে আপনি স্বদেশী তন্ত্রে বাঁধা পড়েছেন, বুঝলেন ত? এখন পয়লা নম্বরে—আপনার গলার ঐ পৈতার গোচ্ছাটা আপনাকে ছিঁড়ে ফেলে দিতে হচ্ছে।"

পণ্ডিত মহাশয় কহিলেন,—"এ কেমন কথা বাবাজি! আমি ত ব্রহ্মজ্ঞানী নই; কিংবা সিদ্ধ-পুরুষও হয় নি এখনো।"

"এ ওজরে পার পাবেন না গুরুজী? সিদ্ধ-অসিদ্ধ সকলের পক্ষেই এখন বিদেশী পণ্য নিষিদ্ধ।"

খুব জোরে জোরে ঘাড় নাড়িতে নাড়িতে সে এই কথা বলিয়া চলিল, "জানেন ত, জার্ম্মাণি দেশের সূতা থেকেই আমাদের দেশের সব পৈতা তৈরী হয়। আপনি যতই কেন হা-হুতাশ করুন না, স্বদেশী কালাপাহাড়দের হাত থেকে কিছুতেই এ সূতাকে রক্ষা করতে পারবেন না; শেষে আপনার গলাটায় পর্য্যন্ত টান পড়তে পারে।"

পণ্ডিত মহাশয় এতক্ষণ এক হাতেই দাড়ী টানিতেছিলেন, এইবার দুই হস্তই দাড়ী-রক্ষণে নিযুক্ত করিয়া বিস্মিত স্বরে কহিলেন, "জার্ম্মাণি সূতার উপবীত! সে গুলো তা হ'লে বাবাজী তোমাদের রাজারাজড়ার গলায় শোভা পাবার উদ্দেশ্যেই প্রস্তুত হয়। কিন্তু আমার গলার এই গোচ্ছাটুকু খুড়ীমার চারকাকাটা ধন।"

"তাই নাকি? আপনি দেখছি তবে ভাগ্যবান্! হতভাগ্য আমাকেই তা হ'লে দেখছি আত্মহত্যার পাপে লিপ্ত হ'তে হোল!"

অনাদির নয়বুদ্ধি-নিয়োজিত হস্ত তৎক্ষণাৎ নিজের কণ্ঠোপবীতগুচ্ছ আক্রমণ করিল।

"আরে করিস্ কি করিস্ কি অপগণ্ড বালক!"

কিন্তু পণ্ডিত মহাশয়ের এই চীৎকার-প্রতিবাদ ব্যর্থ করিয়া অনাদির ধর্ম্ম এবং বর্ণব্যঞ্জক সূত্র বাতায়ন-পথে মাধবীলতা-জালের মধ্যে গতিলাভ করিল। জ্যোতির্ম্ময়ীও প্রথমটা একটু আশ্চর্য্য হইলেন; কিন্তু সহাস্যে কহিলেন, "বাহা রে! ব্রাহ্মণ-পুত্র হ'য়ে অসঙ্কোচে পৈতা ত্যাগ করলি! ত্যাগ-স্বীকারের এ হাতে খড়ি নাকি?"

অনাদির মনের গুপ্তকথা যেন রাজকুমারী প্রকাশ করিয়া দিলেন; সে তাড়াতাড়ি সে কথা চাপা দিয়া কহিল, "রাণীঠাকরুণ, এবার ভাই তোমার পালা! কাঁচের চুড়ি ও বিলাতি ফিতা মেয়ে-মহল থেকে একবারে উঠিয়ে দাও। তোমার ইস্কুলের মেয়েরা চরকা কাটে বটে; কিন্তু তাতেই শুধু হবে না, গাঁয়ে গাঁয়ে চরকা ধরাও, তাঁত বোনার ব্যবস্থা কর—অধিকন্তু এ রাজ্যে বিলিতি জিনিষ আদৌ স্থান না পায় দোকানদারদের উপর এইরূপ কড়া হুকুমজারী ক'রে পাঠাও।"

অনাদির উৎসাহে জ্যোতির্ম্ময়ীও এতক্ষণ একটা

আনন্দমত্ততা অনুভব করিতেছিলেন ; কিন্তু অনাদির শেষ কথায় তিনি একটা চাপা দীর্ঘনিশ্বাস ফেলিয়া হতাশার সুরে কহিলেন, "আমাদের ব্যবহার্য্য সমস্ত জিনিষ যে দিন দেশ থেকেই পাওয়া যাবে—সে দিন সত্যই সত্যযুগ ফিরে আসবে। আসবে, সে দিন আসবে ভাই—এ আশা আমিও করি—কিন্তু এখনো বিলম্ব আছে। সেজন্য প্রস্তুত হ'তে এখনো আমাদের অনেকটা সময় লাগবে।"

অনাদি কহিলেন, "অর্জ্জনে বিলম্ব থাকিলেও বর্জ্জনে ত আমি কোন বাধা দেখিনে। এক কাঁচের চুড়িগুলো থেকেই কোটি কোটি টাকা বিলাতে চ'লে যাচ্ছে। এমন কত সখের জিনিষ,—ফিতা, পাউডার, সেণ্ট—"

পণ্ডিত মহাশয় অনাদিকে বাধা দিয়া কহিলেন, "বাবাজি,—সখের জিনিষকে তোমরা যতটা হেয়জ্ঞান কর, সহজ-ত্যজ্য ভাব, আসলে তা মোটেই নয়। এই যে বিশ্বব্রহ্মাণ্ডরূপ মহাসৃষ্টি, এটা বিধাতার সখ্ ছাড়া আর কি বল ত হে বাপু? এই সৃষ্টির মূলে প্রয়োজনটা যে কি ছিল, আজও পর্য্যন্ত কোন মুনি ঋষি তার সন্ধান পান নি!"

জ্যোতির্ম্ময়ী কহিলেন, "তা সত্যি, সংসারে প্রয়োজনীয় খরচের চেয়ে সখের খরচই বেশী, তাতে সন্দেহ নেই।"

এই অনুমোদন বাক্যে পণ্ডিত মহাশয়ের আনন্দ, তাঁহার দাড়ীর টানকে দ্বিগুণিত করিয়া তুলিল। তিনি কহিলেন, "দেখেছ ত মা, হাড়ি ডোমের মেয়েদের অঙ্গে কাঁসার গহনার চাপ! সেই সখের ভারকে তারা পালকের মতই লঘু জ্ঞান করে!"

অনাদি বলিয়া উঠিল, "ফিনফিনে বিলিতি কাঁচের চুড়ির চেয়ে কাঁসার চাপও ঢের ভাল মশায়, সে যে আমাদের মাতৃভূমির দান!"

"আমিও বলি সে ঢের ভাল!" পণ্ডিত মহাশয় উত্তেজিত স্বরে কহিলেন, "কিন্তু জননী যার প্রতি বিমুখ, তাঁর দান যে হতভাগ্য পায় নি, তারও ত প্রাণে সখ আছে, তখন তার সখ মেটাবার সহজ উপায়—স্বল্পমূল্য বিলিতি জিনিষ ব্যবহার করা।" —জান ত বাবাজি, সন্ন্যাসী ফকীরদেরও সখের হাত থেকে অব্যাহতি নেই। লালা বাবুর গল্প শুনেছ বোধ হয়? তিনি সংসারের মায়া ত্যাগ ক'রেও ভোগসুখ একেবারে ত্যাগ করতে পারেন নি। গাছতলায় শুয়েও ইটের উপর মাথা রেখে নিদ্রা দিচ্ছিলেন, তার পর পথিক স্ত্রীলোক দুইজনের ব্যঙ্গোক্তিতেই নাকি এ ঘুম তাঁর ভেঙ্গে যায়।"

অনাদি কহিল, "আপনিও এ সম্বন্ধে টোলের পণ্ডিতের নাম রাখতে পারবেন। দেখেছ দিদি, পণ্ডিত মহাশয়ের দাড়ীটা দিন্‌কে দিন কি রকম চক্‌চকে হচ্ছে? বিলিতি ব্রসের টানটা এর উপর যে ভাল ক'রেই পড়ছে, তাতে সন্দেহ মাত্র নেই।" পণ্ডিত মহাশয় দেয়ালের আরশীর দিকে সচকিত দৃষ্টিপাত করিলেন, কিন্তু তাঁহার মাথার অর্দ্ধেকখানা ছাড়া আকাঙ্ক্ষিত প্রতিবিম্ব তাহাতে দেখিতে পাইলেন না। তিনি একটু অপ্রস্তুত ভাবেই উত্তর করিলেন, বাবাজি, আমরা লঘু খড়, তোমাদের ইঙ্গিতেই আমরা চলি ফিরি, দৃষ্টান্ত দেখাও, গতি আপনা হ'তেই ফিরবে।"

অনাদি বলিয়া উঠিল, "সেই কথাই ত এতক্ষণ ধ'রে রাণীদিদিকে বলছি।" রাজকুমারী ভাই, দোকানদারদের ভাল ক'রে জানিয়ে দাও যে, বিলিতি জিনিষ রাখলে তাদের বিপদে পড়তে হবে।"

রাজকুমারী উত্তর করিলেন, "না অনাদি, বিলিতি জিনিষ একেবারে বর্জ্জন করার সময় এখনো আসে নি। সেইজন্য কিছু দিন ধ'রে এখনো আমাদের প্রস্তুত হ'তে হবে। ভেবে দেখ দু' বেলা দু' মুষ্টি অন্ন যে সব লোকের মেলে না, তাঁতের দামী কাপড় কিনে পরা কি তাদের সাধ্য? তাঁত-শিল্পকে উদ্ধার করবার সঙ্গে সঙ্গে কলকারখানারও বিস্তৃত আয়োজন চাই, নইলে বিলিতি সস্তা জিনিষের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতায় আমরাই হেরে যাব।"

অনাদি দমিবার পাত্র নয়; এই কথার উত্তরে সমান উৎসাহে কহিল, "তা বুঝি হচ্ছে না ভাবছ? বঙ্গলক্ষ্মী মিলের বিজ্ঞাপনটা প'ড়ে দেখ, তা ছাড়া সাবান, দেশলাই, কাঁচের বাসন প্রভৃতি প্রস্তুতেরও আয়োজন হচ্ছে।"

আশানন্দে জ্যোতির্ম্ময়ীর হৃদয় ভরিয়া গেল। তাহার সেই অকাল-আনন্দ ম্লান করিয়া দিয়া পণ্ডিত মহাশয় কহিলেন, "আরে অর্ব্বাচীন, একটা বঙ্গলক্ষ্মী মিল দেশের কত কাপড় যোগান্ দেবে বল্ দেখি?

অনাদি রাগিয়া কহিল, "দেশের কোনো খবর জানেন না আপনি, অথচ একটা কথা ব'লে বসেন? কেন, বোম্বাই অঞ্চলের কাপড়ের মিলগুলো কি ধর্ত্তব্যের মধ্যে নয় না কি?"

কৃষ্ণশ্মশ্রুরাজির মধ্য হইতে পণ্ডিত মহাশয়ের শ্বেত দন্তরাজি প্রচ্ছন্ন ব্যঙ্গে বিকশিত হইয়া উঠিল,— তিনি হাসিয়া কহিলেন, "ভারতের কোটি কোটি

লোকের কাপড় যোগানো—বাংলা বোম্বায়ের দু' চারটি মিলের কর্ম্ম নয় গো !"

অনাদি চড়া মেজাজে কহিল, "ক্রমশঃ আরো হবে।"

"আশা ত সেইরূপই করি। কিন্তু যতক্ষণ তা না হয় অনাদি, ততক্ষণ!"—এ কথা বলিলেন, জ্যোতির্ম্ময়ী আশাভঙ্গের সুরে। উত্তর হইল, "তত-ক্ষণ বিলিতি কাপড়গুলোকে কর্ম্মনাশা-জলে নিক্ষেপ কর। ধ্বংসের উপর গঠন আরম্ভ চিরদিনই হয়ে আসছে। এর মধ্যেই এ কাজ সুরু হয়েছে। কল-কাতার ছেলেরা পথ দেখিয়েছে, বিষাদপুরেও শুনছি ইতিমধ্যে অগ্নিকাণ্ড—লুটপাট হয়ে গেছে। বিজন-কুমার এ দলের এক জন গুপ্ত নেতা, তিনি এখন ঘোর স্বদেশী। এবার আমাদের পালা, আমরা সব ক্লাবের ছেলেরা এ জন্য প্রস্তুত আছি। দোকান-দারদের একবার কেবল নোটিশ দিতে বাকী—আর রাজকুমারী দিদির হুকুমের অপেক্ষা ”

জ্যোতির্ম্ময়ীর মুখমণ্ডল সহসা আরক্তিম হইয়া উঠিল, তিনি ক্রোধদীপ্ত স্বরে কহিলেন,—"অনাদি, ভুলে গেছ কি তোমাদের শপথ ? অত্যাচার নিবা-রণ করাই তোমাদের ব্রত, তার পরিবর্ত্তে অযথা পীড়নে, পৈশাচিক উন্মাদনা কাণ্ডে তোমরা প্রবৃত্ত হ'তে যাচ্ছ ! আর এ কার্য্যে আমার অনুমোদন প্রত্যাশা কর ?"

পণ্ডিত মহাশয় "বন্দে মাতরং" ধ্বনিতে সংক্ষেপে জ্যোতির্ম্ময়ীর পোষকতা করিয়া কহিলেন, "বৎসে, আয়ুষ্মতী হও—!"

এই সময় এক জন দাসী আসিয়া সংবাদ দিল—"ডাক্তারবাবু আসিতেছেন।"

## তৃতীয় পরিচ্ছেদ

শরৎকুমার গৃহাগত হইয়া অন্য দিনের ন্যায় সাদর অভ্যর্থনা লাভ করিলেন না। এমন কি, তৎকর্ত্তৃক নমস্কৃত হইয়া রাজকুমারী তাঁহাকে প্রত্যভিবাদন করিতে পর্য্যন্ত ভুলিয়া গেলেন। গৃহের এই অস্বাভা-বিক মৌনভাব লক্ষ্য করিয়া শরৎকুমার প্রথমটা কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া পড়িলেন। কিন্তু পর-মুহূর্ত্তেই প্রকৃতিস্থ ভাবে অনাদিকে সম্বোধন করিয়া কহিলেন, "ঘরের আবহাওয়াটা বড় Stuffy ব'লে মনে হচ্ছে; ব্যাপারটা কি হে অনাদি ?"

রাজকুমারীর ভর্ৎসনাঘাত একেবারে ব্যর্থ হয় নাই। কিন্তু বীর বালক অনাদি মৌনতায় সে অভি-মান-জ্বালা গোপন রাখিয়া দেয়াল-উর্দ্ধে সূর্য্যোদয়-তৈলচিত্রের নিম্নদেশে রক্ষিত বিবেকানন্দ স্বামীর সুন্দর প্রতিমূর্ত্তিখানির দিকে গুমভাবে চাহিয়াছিল এবং এই অপ্রকাশ্য জ্বালার যত কিছু চাপভার, সবটা ডান পদের বৃদ্ধাঙ্গুষ্ঠে চাপিয়া ধরিয়া প্রতিশোধ-স্পৃহা-পরতন্ত্র মার্জ্জার-শাবকের ন্যায় তদ্দ্বারা মেজিয়ার বহুমূল্য কোমল কার্পেটের পশমগুলিকে আক্রমণ-বিধ্বস্ত করিয়া তুলিয়াছিল। গৃহে ঢুকিয়াই দেশী চটি জুতা জোড়াটাকে চৌকির তলায় সে বিশ্রাম প্রদান করিয়াছিল। আজকাল অনাদি বিলাতি জুতা ত্যাগ করিয়াছে।

অনাদির অভিমানে দুঃখ অপেক্ষা ক্রোধের ঝাঁজটাই ছিল বেশী। "স্ত্রীলোকের কি একটুও মতি-স্থিরতা নাই ! এত দিন ধরিয়া স্বদেশানুরাগে হৃদয় জ্বালাইয়া তুলিয়া, দেশের কাযে জীবন উৎসর্গ করিতে শিখাইয়া আজ যখন ঠিক কায করিবার সময়টি আসিয়া দেখা দিল, তখন কি না জ্যোতির্ম্ময়ী বলিয়া বসিলেন, 'বিলিতি জিনিষ ধ্বংস কোরো না।' হে চাণক্যদেব, কি সার কথাই তুমি বলিয়া গিয়াছ ! তোমার বুদ্ধিকে নমস্কার ! স্ত্রীবুদ্ধি প্রলয়ঙ্করী বলিয়া প্রলয়ঙ্করী ! বিশ্বাস করিও না তাহাকে,—কেহ বিশ্বাস করিও না, কখনো না,·এ জীবনে না, পর-জীবনেও না।"

শরৎকুমারের প্রশ্নে তাহার ক্রুদ্ধ চিন্তায় বাধা পড়িল। তাঁহার দিকে চাহিয়া কি উত্তর দিবে—ভাবিয়া ঠিক করিয়া লইবার পূর্ব্বেই রাজকুমারী উত্তরস্বরূপ কহিলেন, "এঁরা বিদেশী অনুকরণে পীড়ন-নীতি অবলম্বন ক'রে স্বদেশী হ'তে চান। দোকান-দারদের যত বিলিতি পণ্য এঁরা জ্বালিয়ে দেবার মতলব এঁটেছেন। জুলুম ক'রে এঁরা দেশোদ্ধার ক'রবেন, হায় রে ! কার উপর যে আশা বাঁধব ! আপনিও কি এই অত্যাচার অনুমোদন করেন ডাক্তার-দা ?"

উত্তর হইল,—"মোটেই না।" উচ্চারণে বেশ জোর দিয়াই শরৎকুমার এই কথা বলিলেন। হঠাৎ যেন দক্ষিণা বাতাসের একটা ঝাপটা আসিয়া গৃহের উত্তপ্ত রুদ্ধবায়ুকে ছিন্নভিন্ন করিয়া উড়াইয়া দিল, সেই স্বাস্থ্যপূর্ণ স্নিগ্ধ বায়ু হৃদ্‌রোগীর ন্যায় সজোরে নিশ্বাসে গ্রহণ করিতে করিতে হৃত-আশা পুনর্লাভ করিয়া রাজকুমারী অনাদির দিকে দৃষ্টিপাত করিলেন। সে দৃষ্টির অর্থ—"শুনিলে ত অনাদি, কি বল তুমি ইহাতে ?"

ডাক্তারের এই জোর কথায় অনাদির মনটাও যেন ডিগবাজি খেলিয়া ঠিক স্থানটির উপর গিয়া পড়িল।

শরৎকুমারের বিদ্যাবুদ্ধির উপর তাহার সুগভীর শ্রদ্ধা। তিনিও যখন তাহাদের কল্পিত কার্য্যকে দেশের পক্ষে অহিতকর বলিয়াই জ্ঞান করিতেছেন, তখন অপর যে যাহাই বলুক, সে কার্য্য তাহার পরিত্যজ্য। এই ভাব মনে আসিবামাত্র পাথরের মত শক্ত রাগটাও তাহার জল হইয়া পড়িল। টেবিলের ঘড়ীটা ঠুং করিয়া উঠিয়া জানান্ দিল—"সময় বহিয়া যায় যে, ভাবনায় এই দিন কাটাইলে চলিবে না ত!"

অনাদি ঘড়ার দিকে চাহিয়া অতঃপর সহজ ভাবেই বলিল. "দিদি ভাই, চারটা বাজলো, স্কুলে যাবার জন্য প্রস্তুত হ'য়ে নিই গে। আমাদের কর্ত্তব্য, রাণীদিদি, তোমরা দু'জনে মিলে মীমাংসা ক'রে রাখ।"

রাজকুমারী বুঝিলেন, অনাদির মনের গতি ফিরিয়াছে। শরৎকুমারকে এজন্য স্বগত ধন্যবাদ দিয়া প্রকাশ্যে হৃষ্টচিত্তে অনাদিকে কহিলেন, "তুমি ভাই স্কুলে গিয়ে ব্যায়াম-সমিতির ছেলেদের আজ বিকালে বাগানে আস্‌তে ব'লো। ব্যায়াম খেলার দিন আজ নয়; না ডাকলে কেউ এ দিকে আসবে না। আমার রাখি-বন্ধনের নিমন্ত্রণ সবাইকে জানিয়ে দিও।"

"যে আজ্ঞা" বলিয়া অনাদি তাহার চটি জুতা জোড়ার খোঁজে প্রবৃত্ত হইল। এই সসম্মান স্বীকারোক্তিতে রাজকুমারীকে সে নিরুত্তর করিয়াছে বলিয়াই মনে করিয়াছিল—কিন্তু তাহার ভুল ভাঙ্গাইয়া জ্যোতির্ম্ময়ী আবার কহিলেন, "যে আজ্ঞে' নয়!—আমার হাতের 'রাখী' প'রে আজ তোমাদের আর একবার শপথ করতে হবে যে; দেশের নামে তোমরা কোন অত্যাচার করবে না। ব্যায়াম-সমিতির উদ্দেশ্য যদি তোমরা কেউ ভুল বুঝে থাক ত সে ভুল আজ ভেঙ্গে যাক্। বুঝলে ত অনাদি?"

"বুঝেছি, বুঝেছি আর বেশী বলতে হবে না।" আর একটা কি কথা সে বলিতে যাইতেছিল—কিন্তু চাপিয়া লইয়া করায়ত্ত জুতা জোড়াকে পদায়ত্ত করিয়া চট্‌পট্ গৃহ-নিষ্ক্রান্ত হইল। পণ্ডিত মহাশয় বলিলেন, "আমায়ও এখনি যেতে হবে, ন'টা বাজলেই উঠব। মায়ের কাছে এলে আর যেতে ইচ্ছে করে না।" শরৎকুমার বলিলেন, "যেতে হবে সকলেরই এক সময়ে—ব্যস্ত হচ্ছেন কেন।"

রাজকুমারীর এতক্ষণে হুঁস হইল, শরৎকুমার আসিয়া পর্য্যন্ত বসেন নাই, অনুশোচিত চিত্তে উঠিয়া দাঁড়াইয়া বলিলেন. "ডাক্তার-দা, বসুন, কি বর্ব্বর আমি! অতিথিকে অভ্যর্থনা করতে পর্য্যন্ত ভুলে যাই। মাপ কর্ব্বেন।"

শরৎকুমার একটা চৌকির মাথায় হাত রাখিয়া যেমন দাঁড়াইয়া ছিলেন, তেমনি রহিলেন; বসিবার কোন লক্ষণই প্রকাশ না করিয়া সহাস্যে কহিলেন, "ভয়ে কব, না নির্ভয়ে, আজ্ঞা করুন।"

উত্তর হইল—"অবশ্য নির্ভয়ে!"

আশ্বস্ত হইয়া শরৎকুমার কহিলেন, "আমাদের শাস্ত্রকারগণ যেহেতু শিষ্টাচার প্রয়োগে সাধারণ আলাপের মধ্যে ক্ষমা প্রার্থনার যুক্তি দিয়ে যান্ নি, সেই হেতু বর্ত্তমানে আপনার ভাষাকে বিদেশী অনুকরণভাব-দুষ্ট বলা যায় কি না? পণ্ডিত মহাশয় তাহার বিচার করুন।"

পণ্ডিত মহাশয় বলিলেন, "এ বিচারের ভার এখনি আমি গ্রহণ করতে অপারক। মনুসংহিতা এবং পাণিনি—এই উভয়বিধ শাস্ত্র আয়ত্ত ক'রে নিয়ে তবে এ প্রশ্নের উত্তর দান করা যেতে পারে, একটু অপেক্ষা করতে হবে বাবাজী।"

জ্যোতির্ম্ময়ী সহাস্যে কহিলেন, "আচ্ছা, ক্ষমা করতে হবে না, বসুন ডাক্তার-দা?"

ডাক্তার বলিলেন, 'ক্ষমা করবার অধিকারও ত আমাদের নেই রাজকুমারি। মানুষে দোষ করে—দেবতারা ক্ষমা করেন, আমরা মানুষ—আপনারা দেবী—ক্ষমা করতে হয় যদি, সে-ও আপনারাই কর্ব্বেন—"

পণ্ডিত মহাশয় লোকটি রসগ্রাহী; ডাক্তারের বাক্যে প্রীত হইয়া হস্তোত্তোলনপূর্ব্বক কহিলেন, "সাধু—সাধু!"

ডাক্তার মস্তক-আনতিতে তাঁহাকে ধন্যবাদ প্রদানপূর্ব্বক জ্যোতির্ম্ময়ীর দিকে চাহিয়া আবার কহিলেন, "আমায় এখনি যেতে হবে রাজকুমারী, বসবার ত বেশী সময় নেই; তা ছাড়া গৃহকর্ত্রী যখন দাঁড়িয়ে আছেন—তখন—"

জ্যোতির্ম্ময়ী বলিলেন, হ্যাঁ, তখন আপনি বসেন কি ক'রে? আপনি যে মূর্ত্তিমান বিনয়—সে কথাটা ভুলে যেতে হয়।"

কথা কহিতে কহিতে একগাছি 'রাখী' তুলিয়া লইয়া জ্যোতির্ম্ময়ী দুই এক পদ অগ্রসর হইলেন; মনের ইচ্ছা 'রাখী' গাছটি শরৎকুমারের হাতে বাঁধিয়া দেন। কিন্তু সে ইচ্ছাটা কার্য্যে পরিণত করিতে

মনের মধ্যে কি যে একটা সঙ্কোচ আসিয়া বাধা দিল ; তিনি রাখীগাছা ডান হাতের অঙ্গুলি দ্বারা বাম হস্তের তর্জ্জনীতে পাকাইতে পাকাইতে কহিলেন—

"ডাক্তার-দা তবে কি—?"

. তাঁহার কথা অসমাপ্ত রহিয়া গেল —এই সময় নয়টার প্রথম ঘণ্টা পড়িবামাত্র পণ্ডিত মহাশয় তাড়াতাড়ি জ্যোতির্ম্ময়ীর কাছে আসিয়া হাতটা বাড়াইয়া কহিলেন —

"তোমার হাতের রাখী না প'রে যেতে পারছিনে মা।"

মনের আবেগে এই তৃতীয় ব্যক্তিটির অস্তিত্ব জ্যোতির্ম্ময়ী সহসা ভুলিয়া গিয়াছিলেন, সচকিত লজ্জিত ভাবে হাসিয়া বলিলেন —

"আসুন পণ্ডিত মহাশয়, রাখী পরিয়ে দিই।"

হাতের সে রাখী গাছটি টেবিলে রাখিয়া তিনি আর এক গাছি রাখী তুলিয়া লইয়া পণ্ডিত মহাশয়ের হস্তে বাঁধিয়া দিতে দিতে কহিলেন—

"উপদেশ দিন এখন গুরুজী, আমার কায কি ?"

রাখী ধারণ করিয়া পণ্ডিত মহাশয় বলিলেন, "মা, তোমাকে উপদেশ দিই এমন সাধ্য আমার কি ! তুমি স্বয়ং শক্তিরূপা ভগবতী। তুমিই আমাকে আদেশ করিবে, আমি পালন করিয়া চলিব।"

গুরুদেব গম্ভীরভাবেই এই কথাগুলি বলিলেন। জ্যোতির্ম্ময়ী হাস্য-পরিহাসে এই গুরুগম্ভীর বাক্যভার লঘুতরল করিবার উদ্দেশে খুব খানিক হাসিয়া লইয়া কহিলেন, "দেখুন ত ডাক্তার সাহেব, গুরুজীর কথার শ্রী !"

ডাক্তার তাঁহার মনের ভাবটা ধরিয়া লইয়া পরিহাসপূর্ব্বক কহিলেন, "গুরুজী ত ঠিক কথাই ব'লেছেন। আপনি কি মনে করেন, আপনার গুরুজী তিব্বত-বিহারী মহাত্মা—উপদেশের অতীত ?"

পণ্ডিত মহাশয় দুইগাছা রাখীতে কিরূপ শোভা হইয়াছে, তাহা দেখিতে বাম হাতটা দাড়ী হইতে নামাইয়া ছিলেন, পুনরায় হস্ত যথানিয়োজনে নতমুখ উন্নত করিয়া বলিলেন, "মায়ের উপদেশ বাবাজি, মহাত্মাদেরও শিরোধার্য্য। আদেশ কর মা তুমি আমাকে, কি করিব ?"

শরৎকুমার কহিলেন, "ওঁকে তবে আদেশ করুন রাজকুমারী, উনি যেন ঘরের পোষা পাখীটাকে পাড়া-পড়সীর নাম ডাকতে না শেখান্।"

পণ্ডিত মহাশয় হঠাৎ 'থ' হইয়া গেলেন, দাড়ী হইতে হাতটা সহসা নামিয়া পড়িল। জ্যোতির্ম্ময়ী হাসিয়া কহিলেন, "ডাক্তার-দা—কি যে বলেন আপনি ?"

"আচ্ছা, পণ্ডিত মহাশয়কেই জিজ্ঞাসা করুন, কথাটা ঠিক কি না ?"

পণ্ডিত মহাশয়ের কথা ফুটিল—কণ্ঠ পরিষ্কার করিয়া লইয়া বলিলেন, "পাড়া-পড়সীর নাম ডাক্‌তে শেখাই আমি। এ কি বিশ্বাসের কথা মা ? কে বল্লে বল ত হে ?"

উত্তর হইল—"যা'র নামে পাখী বুলি ধরেছিল, সেই বল্‌ছিল।"

"সেই বল্‌ছিল ! লোকটা কে শুনি ! নামটাই বল না !"

"সে কথা আমার চেয়ে আপনিই ভাল জানেন।"

পণ্ডিত মহাশয়ের অতঃপর ধৈর্য্যচ্যুত হইল, চড়া মেজাজে কহিলেন,"আমি কিছু জানি টানিনে বাপু, তুমি কি জেনেছ, শুনেছ তুমিই বল্‌তে পার।"

"নিতান্তই শুনবেন সে কথা।" বেশ গম্ভীর হইয়া শরৎকুমার এ কথা বলিলেন,—"শুনুন তবে। কাল সকালে আমি যাচ্ছিলুম যখন আপনার বাড়ীর পাশ দিয়ে হাসপাতালে, আপনার পাখীটি তখন মনের সুখে বুলি ধরেছে—আর রাস্তার ধারে দাঁড়িয়ে এক জন স্ত্রীলোক গালে হাত দিয়ে বলছে—কি ঘেন্না গো কি আক্কেল, দেবদেবীর নাম রইল শিকেয় তোলা —আর পাখী ধরেছে বিন্দুর নাম।"

শরৎকুমার যে সরস অভিনয়ে কিরূপ গল্প জমাইতে পারেন, রাজকুমারী আজ তাহার প্রথম পরিচয় পাইলেন ; হাস্যোল্লাসে গৃহ পূর্ণ হইল। কিন্তু পণ্ডিত মহাশয় ইহাতে যোগ দিতে পারিলেন না, তিনি ক্রুদ্ধ স্বরেই কহিলেন, "দেখেছ বিন্দু ময়রাণীর স্পর্দ্ধা ! পাখীকে আমি কি না তার নাম গান করতে শেখাব !"

"কিন্তু আমারও মনে হোল, পাখী বিন্দু বিন্দু বলেই যেন ডাক্‌ছে।" এই সমর্থন বাক্য পণ্ডিত-মহাশয়ের অসহ্য হইয়া উঠিল। সক্রোধে বলিলেন, দাঁড়াও না গলা টিপে পাখীটাকে মেরে ফেল্‌ছি গিয়েই।"

শরৎকুমার পূর্ব্ববৎ গম্ভীর ভাবেই বলিলেন, "কি বলেন গুরুজী ! রাখীবন্ধনের উপদেশ এক মুহূর্ত্তেই ভুলে গেলেন।"

পণ্ডিত মহাশয়ের ওষ্ঠাধর এইবার হাস্যরেখায় উন্মীলিত হইল, সহাস্যে কহিলেন, "জানেন ডাক্তার সাহেব,—আমি শেখাচ্ছিলুম পাখীটাকে ফলের নাম !"

"ফুলের নাম!" শরৎকুমার ব-অক্ষর আদি ফুলের নাম মনে করিতে চেষ্টা করিলেন—"বকুল, বেলা, বন-তুলসী, বংশীবট, কই ব-ওয়ালা ফুলের নাম ত বেশী মনে আসছে না গুরুজী? তবে বধূ ব'লে অভিধানে একটা কথা আছে, কাব্যকারগণ ফুলের সঙ্গে তার তুলনা ক'রে থাকেন বটে!"

পণ্ডিত মহাশয় যে বিপত্নীক, তাহা শরৎকুমার জানিতেন না। গুরুজী একটু অপ্রতিভ হইয়া উত্তরে কহিলেন,—

"কেন, বন্ধু শব্দ! আসল ব্যাপারটাও বাবাজি তাই। এই—এই—ধর অরবিন্দ। আমি তা'কে হৃদয় বন্ধু ব'লে মনে করি কি না—তার প্রতি আমার অসীম শ্রদ্ধাভক্তি। কে জানে তা থেকে এমন উল্টো উৎপত্তি হবে! উপর অংশ বাদ দিয়ে পাখী হতভাগাটা কি না শেষটুকুই ধরলে!"

"ভবিষ্যতে সাবধান হবেন,—দেখছেন ত কোথাকার জল কোথায় গড়ায়! কোন দিন শেষে সাগরিকার সারির মত আপনার পাখী একটা কাণ্ডকারখানা ক'রে বসবে!" এই কথা বলিয়া শরৎকুমার জ্যোতির্ম্ময়ীর দিকে চাহিয়া বিনয়পূর্ব্বক বলিলেন, "আপনার গুরুজীকে উপদেশ দিতেও সাহসী হচ্ছি রাজকুমারী, দেখছেন ত—ডাক্তারেরও মতিভ্রম হয়!"

পণ্ডিত মহাশয় বলিলেন, "মতিভ্রম নয়, ঠিক বলেছ বাবাজি,—আমার মনের মধ্যে একটা ভাবনা ধ'রে গেল! দেখো মা, এ কথাটা যেন কুন্দের কানে না যায়। তিনিও ত এ থেকে উল্টো বুঝতে পারেন।"

তাঁহার এই অনুনয়-ভঙ্গীতে কণ্ঠাগত হাস্যোচ্ছাসকে বহু কষ্টে চাপিয়া লইয়া রাজকুমারী কহিলেন, "কুন্দদিদির বাড়ী থেকে আসতে এখনো দেরী আছে, তিনি যত দিনে আসবেন, তত দিনে এ' কথাটা চাপা প'ড়ে যাবে।"

রাজকুমারীর এ প্রসঙ্গ ভাল লাগিতেছিল না, তিনি অতঃপর ইহা বন্ধ করিবার অভিপ্রায়ে শরৎকুমারের দিকে চাহিয়া গম্ভীরভাবে কহিলেন,—

"ডাক্তার দা, আপনি এখানে হঠাৎ এ সময় কেন এলেন, তা ত এখনও বল্লেন না!"

পণ্ডিত মহাশয় একবার ঘড়ীর দিকে দৃষ্টিপাত করিয়া বলিয়া উঠিলেন, "আমারও যে কৌতূহল জন্মাল,—এখনো পাঁচ মিনিট অপেক্ষা করতে পারি, কথাটা শুনেই যাই।"

সকলের কৌতূহল নিবারণ করিয়া শরৎকুমার উত্তর করিলেন, "রাজাবাহাদুরের দৌত্য নিয়ে এসেছি। আগামী সপ্তাহের রবিবারে প্রসাদপুরে বঙ্গবিভাগ-প্রতিবাদ-কন্‌ফারেন্স হবে; অতিথি-সম্বর্দ্ধনার জন্য আপনি প্রস্তুত হয়ে নিন্। সভার প্রোগ্রামও আপনাকেই ঠিক করতে হবে।"

জ্যোতির্ম্ময়ী সোৎসাহে বলিয়া উঠিলেন, সত্যি! বেশ বেশ! অতিথিসৎকারের জন্য ভাবিনে ডাক্তার-দা। সে বন্দোবস্ত ত আপনারাই করবেন, কিন্তু গানের রিহার্সেল জন্য সময়টা যেন একটু সংক্ষেপ মনে হচ্ছে।"

শরৎকুমার বলিলেন, "আজ শুক্রবার, এখনো পূর্ণ ১০টা দিন হাতে আছে; তার মধ্যে আপনার রিহার্সেল খুব হয়ে যাবে।"

পণ্ডিত মহাশয় এইবার প্রস্থানোদ্দেশে পদ বাড়াইয়া বলিলেন, "ভাবিত হয়ো না মা, আমরা তোমার সহায় আছি। এখন আসি তবে, বিকালে সর্ব্বাগ্রে ছুটে আসব।"

পণ্ডিত মহাশয় চলিয়া গেলেন। জ্যোতির্ম্ময়ী বলিলেন, "আমার বড় আহ্লাদ হচ্ছে ডাক্তার-দা; অনেকদিন ধ'রে এখানে একটা জাতীয় সভা আহ্বান করবার কথা আমি বাবাকে বলছি। দেশের নেতৃবৃন্দের সঙ্গে বিশেষতঃ সুরেন্দ্র বাবুর সঙ্গে আলাপ করার ইচ্ছা বহুদিন ধ'রে আমার মনে জেগেছে, তা বোধ হয় আগেই একদিন আপনাকে বলেছি। খুব সু-খবর ডাক্তার-দা!"

"আরও একটি সু-খবর আছে রাজকুমারি! মকদ্দমায় আমরা বে-কসুর মুক্তিলাভ করেছি।"

রাজকুমারীর মুখকান্তি জ্যোতির্ম্ময় হইয়া উঠিল, তিনি পূর্ণানন্দে কহিলেন, "ম্যাজিষ্ট্রেট সাহেব সত্যই ন্যায়াবতার। কালই বিকালে গিয়ে আমি তাঁদের রাখী পরিয়ে ধন্যবাদ দিয়ে আসব। আর দেখব যদি এই প্রতিবাদ-কন্‌ফারেন্সের প্রেসিডেণ্ট তাঁকেই করতে পারি। ডাক্তার-দা, আজ বিকালে রাখীবন্ধনের সময় আপনিও আসছেন ত?"

"নিশ্চয়। কিন্তু না, সম্ভবতঃ আসতে পারব না, হাসপাতালে আজ বিকালে একটা অস্ত্রচিকিৎসা আছে।"

রাজকুমারী একটু ক্ষুণ্ণ হইয়া পড়িলেন, দু-এক মুহূর্ত্ত সময় লইয়া বলিলেন, "তবু চেষ্টা করবেন, আমি অপেক্ষা করব—ফিরতে যদি সন্ধ্যা হয়ে যায়—তবুও আমি অপেক্ষা করব!"

এ কি মধুরতা! এ কি মাদকতা! এই দুই চারিটি কথায় শরৎকুমারের মনঃপ্রাণ সহসা

অমৃতধারার ভরিয়া গেল। তিনি ধীরে ধীরে মুগ্ধের ন্যায় কহিলেন; "Caseটা বড় কঠিন, আমার মনে হচ্ছে ফিরতে রাত হয়ে যাবে, অপেক্ষা করবেন না রাজকুমারী।"

রাজকুমারী বলিলেন, "বেশ, অপেক্ষা করব না তবে। তবুও পারেন ত আসবেন ডাক্তার-দা। অনাদির ভাব দেখে আমার মনে ভারী একটা আতঙ্ক উপস্থিত হয়েছে। আমি যদি ভাল ক'রে ছেলেদের বোঝাতে না পারি, আপনি একটু বুঝিয়ে বলবেন যে, তারাই যথার্থ দেশভক্ত, সাধক, যারা—" জ্যোতির্ম্ময়ী হঠাৎ থামিয়া পড়িলেন, কি বলিয়া এই বাক্য সমাপ্ত করিবেন, যেন ভাষা খুঁজিয়া পাইলেন না। শরৎকুমার সে অভাব পূরণ করিয়া কহিলেন, "তাহারাই যথার্থ দেশভক্ত-সাধক,—যাহাদের মূলমন্ত্র রক্তপাত নহে আত্মপাত। শোণিতার্ঘ্য —মাতৃভূমি সুখে গ্রহণ করেন না, তাহাতে তাঁহাকে কলঙ্কিত করা হয়।"

কি সুন্দর কথা! জ্যোতির্ম্ময়ী কি স্বপ্নবাণী শুনিলেন!

## চতুর্থ পরিচ্ছেদ

অনাদি স্কুলে গিয়া দেখিল, ব্যায়ামসমিতির অনেক ছেলেই অনুপস্থিত। শুনিল, ন্যাসন্যাল শিল্পের প্রতিষ্ঠা উৎসবে যোগদান করিতে তাহারা কলিকাতায় গিয়াছে। অগত্যা স্বল্পসংখ্যক মাত্র বন্ধুবান্ধব লইয়াই বিকালে অনাদি জ্যোতির্ম্ময়ীর নিমন্ত্রণ-রক্ষায় আসিল।

অতিথিগণ আসিবার বহু পূর্ব্ব হইতেই আতিথ্যকারিণী বাগানে আসিয়া আয়োজন কার্য্যে নিযুক্ত হইয়াছেন। দাসদাসীগণ তাঁহার আদেশে ও উপদেশে খাদ্যসম্ভার তরুকুঞ্জে টেবিলে সাজাইয়া রাখিতেছে, কর্ত্রী স্বয়ং স্বহস্তে সরবৎ প্রস্তুতভার গ্রহণ করিয়াছেন। এতই নিবিষ্টচিত্তে তিনি এ কার্য্য করিতেছিলেন যে, ইতিমধ্যে হরিরাম কখন যে নিকটের তরুপার্শ্বে আসিয়া দাঁড়াইয়াছে, তাহা তিনি জানিতেও পারেন নাই।

হরিরামের স্কন্ধে এক বৃহৎ লৌহ-ধনুক ছিলা; আসিবার পথে ইহার ঘুন্টিগুলা সজোরে নাড়াইয়া আপনার আগমন-সংবাদ জ্ঞাপন করিতে সে ত্রুটি করে নাই। কিন্তু এ শব্দেও রাজকুমারীকে তাহার অস্তিত্বে সচেতন করিতে পারে নাই দেখিয়া অতঃপর নিঃশব্দেই কিছু দূরে দাঁড়াইয়া কার্য্যরতা সেই লক্ষ্মী-মূর্ত্তিকে প্রীতিনয়ন ভরিয়া দেখিতেছিল। এই অসামান্য রূপলাবণ্যময়ী বালিকা শিশুকালে তাহারি ক্রোড়ে মানুষ হইয়াছে—ইহা ভাবিয়া গর্ব্বানন্দে তাহার বক্ষঃ জোয়ারের জলের মতই ফাঁপিয়া উঠিতে লাগিল। জ্যোতির্ম্ময়ী কার্য্যান্তে হাত ধুইয়া আর একবার উত্তমরূপে টেবিল-সজ্জা পর্য্যবেক্ষণ করিয়া লইয়া একখানি লৌহ-চৌকিতে আসিয়া যখন বসিলেন, তখন হরিরাম নিকটে আসিয়া নমস্কারপূর্ব্বক কহিল, "এই দেখ রাণি-মা, তোমার আস্ত পুরুষের সেই নামজাদা ধনুক।"

জ্যোতির্ম্ময়ী আহ্লাদ প্রকাশ করিয়া কহিলেন, "এত দিনে খুঁজে পেয়েছ, হরিরাম?"

"পাব না? মা আমার আজ্ঞা করলেন—খুঁজি আন সে পুরাতন ধনু; হরিরাম কি আর চুপ করি থাক্‌তি পারে? বলব কি মা দুখের কথা, তোমাখানার হইচে যেডা নব কর্ম্মকর্ত্তা, সেটা আস্ত জাম্বো।

জ্যোতির্ম্ময়ী হাসিয়া বলিলেন, "জাম্বো কি হরিরাম!"

"এই তোমরা যানারে কও জাম্বুবান্, আমরা তানারেই কই জাম্বো! সেডা কি বোঝে—মতির মালা আর ইট্টপাট্টকেলের তফাৎ! এই ধনুছিলাটা কি না ফেলি রাখচে কতক ভাঙ্গা-চোরা জিনিষ পত্তরের মদ্দি—"

"তা পেয়েছ ত, সেই ভাল।"

"হাঁ তা পাইচি। না পালি বড় খারাবি হোত। ঠাউর মশাই লিখি থুইচে যে, এ ধনুতে রাজ্যি বদ্‌লি হইবে। রাম—ধনুক ভাঙ্গি তবে ত সীতারে পাইচিলেন মা!"

জ্যোতির্ম্ময়ী হরিরামকে এ বিষয়ের বিশদ ব্যাখ্যা হইতে নিবৃত্ত করিবার অভিপ্রায়ে কহিলেন, "হরিরাম, তুমি এতদিন ছেলেদের লাঠিখেলা শিখিয়েছ, এইবার তোমার কাজ বাড়লো, এবার ধনুর্ব্বাণ ছড়তে শেখাও।"

"তা শিখাব বই কি! কিন্তু তা হ'লে ধনুক তৈরী করাও মা, এ ধনু-ছিলা তুলতি পারে এমন জন ত এহ্যানে দেহি নে। এ ধনুক হইচে সনাতন চৌধুরীর হাতের ধনুক; এই ছিলায় যহন বাণ ছুট্‌ত, তহন বন-জঙ্গলের কোন জানোয়ারই রেহাই পাত না।"

কৌতূহলপরায়ণা শশিদাসী রাজকুমারীর পশ্চাতে আসিয়া দাঁড়াইয়াছিল, সে বলিয়া উঠিল—"সত্যি

রাণীদিদি, ঠিক কথা! পাঁড়ের মুখেও এই কথা শুনেছি।"

হরিরাম বলিল, "পুঁথির কহন কি মিথ্যা হয়! শোন ত বাক্যি! গণক ঠাউর রাজপুঁথিতে এই সব লিখি থুইচে। দুটো কুঁদো বাঘ গাঁ উজোর করি যহন ফ্যামে, তহন প্রজারা কাঁদি কাটি রামপুরের রাজার পা চাপি ধরলো; ঠিক কি না তুই ক?"

শশিদাসী কহিল, "রামপুর নয় গো—রাজপুর।"

হরিরাম রাগিয়া বলিল,"রামপুর হইল জিলা আর রাজপুর হইল—রাজার পাটস্থান! মেয়েজাত এমন আহ্মক তা ত এই দেহি। রাজা পাটে বসি হুকুম দিলেন, এ বাঘ যে মারি আনবে, সে প্রসাদপুর বক্-সিস পাবে। সনাতন চৌধুরী খবর শুনিত ভারী খুসী—রাজদরবারে আসি কইলেন—আমারে দান-পত্র লিখিয়া দেওয়া হোক।"

এতক্ষণ জ্যোতির্ম্ময়ী নীরব হাস্যমুখে তাহার দীর্ঘকাহিনী শুনিয়া যাইতেছিলেন। এইবার তাহার উপন্যাস সংক্ষেপ করিয়া কহিলেন, "তারপর সনাতন চৌধুরী বাঘ শীকারের পুরস্কারস্বরূপ রাজ্য এবং রাজকন্যা এক সঙ্গে লাভ করিলেন? এই না হরিরাম?"

কিন্তু এত সহজে হরিরাম নিবৃত্ত হইবার নহে; সে কহিল, "কহন কথা আরো কইচে যে, সনাতন চৌধুরী হাতীর পিঠে চড়ি—রাজপুরীতে আইলেন!"

রাজকুমারী বলিলেন, "শ্বেত হাতীর পিঠে অবশ্য।"

"হাঁ মা! রাজা বাঘ দু'টারে মাইরা ছিলায় বাঁধবার কালে—ধনুকের ঘুন্টির রবে জঙ্গল ভইরা উঠ্‌লো; আর অমনি—"

দাসী বলিল, "ঘুন্টির রবে না বংশীধ্বনীতে? সবাই কয় রাজা খুব বাঁশি বাজাতে পারতেন।"

"শোন বাক্যি! ঘুন্টির রব বংশীধ্বনির চেয়ে কম না কি?"

হরিরাম ধনুকের ঘুন্টিগুলা ঝন্‌ঝন্ করিয়া বাজা-ইয়া দিল—রাজকুমারী হাসিয়া কহিলেন, "আমার ত এ ধ্বনি বাঁশির সুরের চেয়েও সুমধুর মনে হচ্ছে।"

আহ্লাদে হাস্যবিকশিত হইয়া হরিরাম কহিল, "এই ঘুন্টির রবে শ্বেতহস্তী বনের বাহিরে আইসা, চৌধুরী মশায়কে শুঁড়ে তুইলা পিঠে চড়ায়ে রাজার কাছে আইনা হাজির করলেন, রাজা ত দেইখা শুইনা অবাক্, তিনি কইলেন—ওগো সনাতন চৌধুরী, তুমি ত দেহি ব্রাহ্মণ-সন্তান—তোমারেই আমি কন্যাদান করব। রাজমাতা আপুনি আইসা তহন বরণ কইরা হাতী থে নামাইলেন। পুঁথিখান একবার পইড়া দেহ মা!"

"পুঁথি পাওয়া যাচ্ছে না, হরিরাম!"

"পুঁথি পাওয়া যায় না!—" আশ্চর্য্য প্রকাশ করিতে গিয়া হরিরামের চক্ষু জলে ভরিয়া গেল, সে বলিল,—

"এ সেই দুর্জ্জন বেটার কীর্ত্তি! চুরিয়ে রাখ্‌ছে। আজ্ঞা কর মা, তার ভিটে পুড়িয়ে পুঁথি আনি।"

জ্যোতির্ম্ময়ী বলিলেন, "না, সে সব কিছু করতে হবে না; তাঁর কাছেই থাক না; ক্ষতি কি তাতে। হরিরাম তুমি ধনুকটা কাঁধ থেকে নামাও ত, দেখি আমি তুলতে পারি কি না?"

হরিরাম "হা হা" করিয়া হাসিয়া ধনুক নামাইয়া ভূমে রাখিল। জ্যোতির্ম্ময়ী উঠাইতে চেষ্টা করিয়া বিফলপ্রযত্ন হইয়া কহিলেন,"তাই ত ভয়ানক ভারী! ব্যায়ামের দিনে এবার এর দ্বারা আমার ছেলেদের শক্তি পরীক্ষা করতে হবে।"

হরিরাম বলিল, "মা জননি, ঠাউরের সে আজ্ঞে নেই; এ ধনুক যারে তারে ধরতে দিতে নিষেধ। এমন কহন আছে, রাজার ঘরে যদি পুত্র সন্তান না হয় ত এই ধনুক যে বেটা ধারণ করবে—"

এ কাহিনী শোনার দায় হইতে নিস্কৃতিলাভের অভিপ্রায়ে রাজকুমারী তাড়াতাড়ি বলিলেন, "আচ্ছা হরিরাম, এ ধনুক তুমি নিয়ে গিয়ে হাতিয়ারশালার দেয়ালে সাজিয়ে রাখগে—আমার এখন একটু কাজ আছে।"

হরিরাম আর কোন কথা না কহিয়া ভূমিপতিত ধনুক সজোরে স্কন্ধে ধারণ করিল। এই সময় রূপসিংহ দ্বারবান আসিয়া সৈনিক-প্রথায় সম্মান প্রদর্শনপূর্ব্বক রাজকুমারীর নিকট একখানি পত্র-পাত্র ধরিল। রাজকুমারী পত্রখানি তুলিয়া হস্তে গ্রহণ করিবামাত্র সে আর একবার কায়দাসহকারে তাঁহাকে সেলাম করিয়া চলিয়া গেল। পত্রখানি পণ্ডিত মহাশয়ের। লিখিয়াছেন, আজ বিকালে তিনি সম্ভবতঃ জ্যোতির্ম্ময়ীর নিমন্ত্রণে আসিতে পারিবেন না। কারণ, দুপুরের পর হইতে তাঁহার পাখীটির বুলি সহসা বন্ধ হইয়া পড়ায় তিনি বড়ই ভাবিত আছেন। যতক্ষণ তাহার বুলি না ফোটে —ততক্ষণ তাঁহার গতিবিধি সমস্তই অনিশ্চিত।

এই সংবাদে জ্যোতির্ম্ময়ীও ভাবিত হইয়া পড়িলেন,—তিনি জানেন পাখীটি পণ্ডিত মহাশয়ের প্রাণের ধন, তাহার মৃত্যু হইলে পণ্ডিত মহাশয়ের বড়ই কষ্ট হইবে। তিনি গমনোদ্যত হরিরামকে

ডাকিয়া কহিলেন,"পণ্ডিত মহাশয়ের পাখীটাব অসুখ করেছে—তুমি ত হরিরাম এক জন শিকারী, পাখীর চিকিৎসা জান বোধ হয় ?"

হরিরাম মাথা নাড়িয়া বলিল,—"উহুঁ ; আমি জানিনে ; হাতেম মিঞা জানে। সে আমার বাড়ীর কাছেই থাকে।" জ্যোতির্ম্ময়ী সানুনয়ে কহিলেন, "যাও হরিরাম, এখনি তাকে নিয়ে গিয়ে পণ্ডিত মশায়ের পাখীটিকে দেখাও। ব'লো সারাতে পারলে খুব বক্‌সিস্ পাবে।"

হরিরাম 'যে আজ্ঞা' বলিয়া অভিবাদনপূর্ব্বক ঘুন্টি বাজাইতে বাজাইতে চলিয়া গেল।

অপরাহ্ণে যথাসময়ে নিমন্ত্রিত বালকগণ আম বাগানে আসিয়া সমবেত হইল। জ্যোতির্ম্ময়ী স্বয়ং তাহাদিগকে রাখী পরাইবেন, তাহাদের আনন্দ-উৎসাহ দেখে কে ? বন্দে মাতরম্ ধ্বনি তুলিয়া তাহারা প্রবেশ করিল ; বন্দে মাতরম্ ধ্বনিতে রাখী পরিয়া আনত-মস্তকে তাঁহাকে নমস্কার অভিবাদন করিল। জ্যোতির্ম্ময়ীর জীবন মাতৃভাবে সার্থক হইয়া উঠিল। তিনি রাখীবন্ধন শেষে প্রত্য-ভিবাদনে আর একবার তাহাদিগকে নমস্কার করিয়া কহিলেন, "আজকের রাখীবন্ধন-উৎসব আমাদের ব্যায়াম উৎসবেরই একটি অঙ্গ। সমিতির প্রতিষ্ঠা দিনের শপথ তোমাদের মনে আছে ত ?"

ইহার উত্তরে বহু কণ্ঠ একই কণ্ঠের মত ধ্বনিত হইয়া উঠিল—"মনে নেই সে শপথবাক্য! কি বলেন রাজকুমারি ?" সকলে থামিলে, বসন্তকুমার নামে সমিতির এক জন তেজস্বী বলবান্ যুবক উত্তর করিল, "দেশের কাজে যদি কোন দিন এই বাহুবল সার্থক করতে পারি, তবেই সে শপথ ভোলার দিন আস্‌বে ; তার আগে নয়।"

রাজকুমারী নীরব হইয়া পড়িলেন, বসন্তকুমারের এ কথার অর্থ তিনি ঠিক হৃদয়ঙ্গম করিতে পারিলেন না। কিছু পরে ধীরে ধীরে বলিলেন, "বাহুবলের সার্থকতাই ত আমাদের কার্য্যের উদ্দেশ্য নয়—বসন্ত ; আমাদের পথ ত অত্যাচারের পথ নয়। আমাদের জীবনের সার্থকতা, কার্য্যের সফলতা আত্মপাতে ; রক্তপাতকে কখনো যেন আমরা গৌরবের কার্য্য ব'লে বিবেচনা না করি।"

সহসা সুপ্তিভঙ্গে অতিথির দল যেন চমকিয়া উঠিল। ব্যায়াম-সমিতি-প্রতিষ্ঠার দিনে তাহারা কি শপথ করিয়াছিল, অক্ষরে অক্ষরে তাহা কাহারো স্মরণ ছিল না, দেশের জন্য কাজ করিতে তাহারা শপথবদ্ধ—এই কথাই মাত্র তাহাদের মনে জাগরূক ছিল। অনাদি কেবল প্রাতঃকালে তাহার বিস্মৃত স্মৃতি পূর্ণমাত্রায় ফিরিয়া পাইয়াছে। অন্য কেহ কোন কথা কহিবার পূর্ব্বেই সে জ্যোতির্ম্ময়ীর নিকটে আসিয়া নতমস্তকে বলিল, "যথাদেশ রাজকুমারী ; রক্তপাতকে অবজ্ঞা করিয়াই আমরা চলিব।"

"কিন্তু যদি আবশ্যক হয় !"

একটি ক্ষীণদেহ অল্পবয়স্ক বালক পশ্চাৎ হইতে এই প্রশ্ন করিল।

জ্যোতির্ম্ময়ী উত্তরে কহিলেন, "আত্মরক্ষার জন্য, দুর্ব্বলরক্ষার জন্য বাহুবলের আশ্রয় গ্রহণ ত অনি-বার্য্য,---কিন্তু—"

রাজকুমারী এই পর্য্যন্ত বলিয়া সহসা থামিয়া গেলেন—অনাদি তাঁহার প্রতিনিধিস্বরূপ কহিল, "কিন্তু রক্তপাতে দেশব্রত-উদ্‌যাপন-সঙ্কল্প আমাদের মনে যেন না জাগে। রাজকুমারী এই কথাই ব'ল-ছেন আর এই ভাবের শপথেই আমরা পূর্ব্ব হ'তে নিজেদের আবদ্ধ করেছি। 'অযথা বলপ্রকাশ বা দ্বন্দ্ব করিবে না।' ইহা আমাদের নিয়মাবলীর একটি সূত্র।"

সকলেরই মনে সুপ্ত স্মৃতি পুনর্জ্জাগরিত হইয়া উঠিল,ব্যায়াম-সমিতি-প্রতিষ্ঠাদিনের আনন্দ উচ্ছ্বাসের কথা মনে পড়িল,— উৎসাহ ভাবে নীয়মান হইয়া সম্মুখের বালকশ্রেণী অবনত-মস্তকে বলিল, "আমরা রাজকুমারীকে গুরু বলিয়া জানি, গুরু বলিয়া মানি, তাঁহার আদেশ সর্ব্বসময়েই শিরোধার্য্য।"

এই বলিয়া বন্দে মাতরম্ ধ্বনিতে তাহারা জয়-ধ্বনি তুলিল, পশ্চাতের দুই চারি জন বালকের নীরবতা সেই জয়ধ্বনির মধ্যে কেহ লক্ষ্য করিল না।

ইহার পর বালকগণ আনন্দ কোলাহল করিতে করিতে ভোজের দিকে মনোনিবেশ করিল। যখন বিহঙ্গ বৈতালিকগণ সন্ধ্যাবন্দনায় কানন মুখরিত করিয়া তুলিল, পান-ভোজনাদি শেষ করিয়া বালক-গণও তখন বন্দে মাতরম্ গীতে আগমনী গাহিল। বন্দনাগীতি-স্বাগত সন্ধ্যারাণী, শান্তিময়ী আশিসা-লোকে ভুবন ভরাইয়া তুলিয়া ধরণীতে পদার্পণ করি-লেন। এই কল্যাণরূপিণী জননীর স্নেহ-ক্রোড়ে রাজকুমারীকে সংরক্ষিত করিয়া বালকগণ প্রসন্নমনে বিদায় গ্রহণ করিল।

সন্ধ্যা বহুক্ষণ উত্তীর্ণ হইয়া গিয়াছে। জনশূন্য কানন-তলে লোহাসনে আসীনা রাজকন্যা আকাশের দিকে চাহিয়া চিন্তামগ্ন। সন্ধ্যা পূর্ব্ব হইতে দ্বিতীয়ার চন্দ্রকলা দিব্যরূপে আত্মপ্রকাশ করিয়া এখন আত্ম-গোপন প্রয়াসে আকাশের শেষপ্রান্তে প্রায় নামিয়া

দান করিলেন ;—গৃহিণী আহ্লাদিত হইয়া বলিলেন, "দেখলে,—আমি ত বলেছিলুম, তুমি গেলেই কার্য্য-সিদ্ধ হবে। কথা শোন না—এই বড় দুঃখ।"

হাসি ছাড়া আর সকলেই জানিল ; বিজনকুমারের সহিত তাহার শীঘ্রই বিবাহ হইবে।

কৃষ্ণলালের সৌভাগ্যের সীমা নাই। ২৪ ঘণ্টাও অতিবাহিত হয় নাই, কেবল রাত্রিটা মাত্র কাটিয়াছে অমনি প্রাতঃকালে ম্যানেজার ডিক্রুজ সাহেব কৃষ্ণলালের নিকট আসিয়া উপস্থিত হইলেন। অভিপ্রায় কি ? না, তাঁহার দর্শনতত্ত্ব শুনিবেন, কৃষ্ণলালের বুঝি এত আনন্দ জীবনে কখনও হয় নাই। তিনি ওঙ্কারশব্দলিখিত কাগজখানি সাহেবের চোখের উপর খুলিয়া রাখিয়া প্রথমে ওঙ্কার-শব্দের অর্থ এবং মাহাত্ম্য ব্যাখ্যায় প্রবৃত্ত হইলেন। সাহেব তাঁহার প্রতি-ব্যাখ্যায় বার বার মুগ্ধতাবাচক শব্দের ব্যবহার করিতে লাগিলেন—এবং তর্জ্জমা করিবার অভিপ্রায়ে নোট লইতে লাগিলেন।

কিছুক্ষণ পরে সহসা ঘড়ি দেখিয়া ব্যস্তভাবে উঠিয়া দাঁড়াইয়া বলিলেন, "আজ আর সময় নাই, অন্য কাজে যেতে হবে এখনি। এমন interesting কথা ছেড়ে যেতে ইচ্ছাও করে না—কিন্তু কি করি ? আবার কাল আসব।"

পরে পরস্পরের ধন্যবাদ বিনিময় শেষ হইয়া গেলে বলিলেন, "ব্যাঙ্কে কি টাকা রাখা হবে ? মিষ্টার রায় জানতে চেয়েছেন।"

কৃষ্ণলাল বলিলেন, "অবশ্যই হবে, আজই হ'তে পারত, কিন্তু হেম ত এখানে এখন নেই।"

হেম আসিলে ব্যাঙ্কে যে টাকা দেওয়া হইবে না, তাহা সাহেব বিলক্ষণ জানিত, জানিয়াই সকালে আসিয়াছিল। সে বলিল—"হেম না এলে কি কোন কাজ হয় না—টাকা ব্যাঙ্কে দেওয়া ত কঠিন কথা কিছু নয়। আমাকে যদি একটা চেক সই ক'রে দেন ত—"

"তা দিতে পারি—দিতে পারি ; কিন্তু চেক বই যে হেমের কাছে—সে এলে চেক পাঠিয়ে দেব—"

ডিক্রুজ বুঝিল, এ আশাটা ত্যাগ করিতে হইবে। সে বলিল, "বেশ, হেমকে দিয়েই পরে ব্যাঙ্কে চেক পাঠালে চলবে ; কিন্তু আপনি ত ব্যাঙ্কের ডিরেক্টর হবেন বলেছেন—তা হ'লে এই কাগজটা যদি সই ক'রে দেন।" কাগজখানা পকেট হইতে বাহির করিয়া সে তাঁহাকে দিল—তিনি টেবিলের উপর রাখিয়া নাম সই করিলেন,—ডিক্রুজ বলিল, "প'ড়ে দেখবেন না ?"

কৃষ্ণলাল বলিলেন, "প'ড়ে আর দেখব কি ? তোমরা কি আর আমাকে ঠকাবে ?"

সাহেবের কঠিন হৃদয়ও সহসা একটুখানি করুণার্দ্র হইয়া উঠিল। এই চিত্তবিকারে মনে মনে একটু হাসিয়া তাড়াতাড়ি কাগজখানা লইয়া সে চলিয়া গেল।

হেম পরে আসিয়া এই সংবাদে মাথায় হাত দিয়া বসিয়া পড়িল। ইহার পর ম্যানেজার বা সুজন রায়ের টিকিও আর দেখা গেল না। পনের দিন না যাইতেই খবর পাওয়া গেল, সুজন রায়ের ব্যাঙ্ক ফেল হইয়াছে।

## নবম পরিচ্ছেদ

কৃষ্ণলাল প্রত্যহ সকালে একবার দু-চার মিনিটের জন্য খবরের কাগজে চোখ বুলাইয়া লন। আজ বেঙ্গলীখানা খুলিতেই প্রথমে নজরে পড়িল—"রায়-ব্যাঙ্ক ফেল হইয়াছে।"

একটা মুক্তির দীর্ঘনিশ্বাস ফেলিয়া তিনি ভাবিলেন, "ভাগ্যিস্ ও ব্যাঙ্কে টাকা রাখা হয় নাই।" এই সময় হাসি আসায় তিনি সে চিন্তা ভুলিয়া গেলেন। কাগজখানা ফেলিয়া দিয়া হাসিকে দর্শন-তত্ত্ব বুঝাইতে বসিলেন। সবে মাত্র ওঁ শব্দের প্রথম গ্রন্থির সহিত মধ্যগ্রন্থির যোগাযোগ ব্যাখ্যা আরম্ভ করিয়াছেন,—ভৃত্য আসিয়া খবর দিল—"রায়-মশায় এসেছেন।"

বলিতে বলিতে সে ভূপতিত খবরের কাগজখানা কুড়াইয়া ভাঁজ করিতে প্রবৃত্ত হইল। কর্ত্তা জিজ্ঞাসা করিলেন, "রায় মশায় ! রায় মশায় কে ? কোন্ রায় মশায় ?"

ভৃত্য কোনও উত্তর দিবার পূর্ব্বেই স্বয়ং সুজন রায় মূর্ত্তিমন্ত রূপে আবির্ভূত হইয়া তাঁহার সমস্যা পূরণ করিয়া দিলেন। ভৃত্য তখন কাগজখানা পাশের টেবিলে রাখিয়া নীরবে সরিয়া পড়িল।

"এ কি, তুমি ভায়া!" আনন্দ-বিস্ময়-গদগদ-চিত্তে কৃষ্ণলাল উঠিয়া দাঁড়াইলেন, হাসি আগে উঠিয়া দাঁড়াইয়াছিল। কর-মর্দ্দনে সুজন রায়কে সাদৃত করিয়া কৃষ্ণলাল কহিলেন, "এই আমার কন্যা হাসি! প্রণাম কর মা।"

সুজন রায় যে হাসিকে দেখিবার অভিপ্রায়েই

এখানে আসিয়াছেন, কর্ত্তার মনে তাহাতে সন্দেহ মাত্র ছিল না। হাসি প্রণাম করিয়া উঠিয়া দাঁড়াইলে—সুজন রায় কহিলেন,—

"বেশ বেশ। বেশ মেয়েটি! তা মা তোমার বাবার সঙ্গে একটু কাজের কথা আছে।" হাসি একটু সলজ্জ হাসি হাসিয়া চলিয়া গেল। হাসির প্রতি এইরূপ সম্বর্দ্ধনা কর্ত্তার কিন্তু ভাল লাগিল না! যদিও তিনি জানিতেন বিবাহের দিন ক্ষণ ঠিক করিবার জন্যই সুজন রায় এইরূপ ব্যস্তভাবে হাসিকে বিদায় করিলেন, তবুও অরসিকের প্রতি নিবেদনের ন্যায়—এই ঘটনায় তিনি ক্ষুণ্ণ হইয়া পড়িলেন। বেশ একটু উত্তেজিত ভাবেই কহিলেন, "এত ব্যস্ত হচ্ছ কেন? জান ত ভায়া,—আমার ঐ একটি মেয়ে, ছাড়তে মন চায় না। তা—একটু দেরী তোমাকে করতেই হবে?"

সুজন রায়ের ওষ্ঠাধরে আগত বিদ্রূপহাস্যকুঞ্চন সরলরেখায় মিলাইয়া পড়িল—তিনি গম্ভীর স্বরে কহিলেন, "হ্যাঁ, দেরী ত হয়েই পড়লো।—শুনেছ ত দাদা, আমার ব্যাঙ্ক ফেল হয়েছে।"

"এইমাত্র কাগজে দেখলুম।"

সুজন রায় দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিলেন, "বেশী বিশ্বাস কাউকে করতে নাই দাদা, তা হ'লেই ঠকতে হয়। তোমার যেমন হেম, আমার সেইরূপ ছিল ডিক্রুজ সাহেব। আমার আহম্মকিরই এই ফলভোগ!"

কৃষ্ণলাল বিস্ফারিতনেত্রে কহিলেন, "সত্যি!"

"হ্যাঁ, ঠিক কথাই বলছি দাদা। যা হ'ক তুমি ভয় পেয়ো না,—আমি থাকতে তোমার কোন ক্ষতি হবে না,—সেই কথাই তোমাকে বলতে এসেছি—"

কৃষ্ণলাল বলিলেন, "আমার টাকা ত ব্যাঙ্কে দেওয়া হয় নি,—সে কথা বুঝি ডিক্রুজ তোমাকে বলে নি? আমার ত ক্ষতির কোনই সম্ভাবনা নেই?"

"কিন্তু তুমি যে এক জন ডিরেক্টার,—তারও একটা দায়িত্ব আছে ত?"

কৃষ্ণলালের বুকটা ধড়াস ধড়াস করিয়া উঠিল—তিনি ভীতচিত্তে কহিলেন, "তোমার কথায় তখন ত বুঝেছিলাম—টাকা-কড়ি সম্বন্ধে আমার দায়িত্ব কিছু থাকবে না।"

"ঠিকই বুঝেছিলে দাদা। নাম থাকবে তোমার আর দায়িত্ব বহন করব আমি—বরাবরই আমি এই মনে ক'রে আছি!"

কৃষ্ণলাল তাহার সৌজন্য-সাধুতায় মুগ্ধ হইয়া কহিলেন, "তোমার কি খুবই ক্ষতি হলো ভায়া?"

"ক্ষতি সবই। ব্যাঙ্কে যে টাকা রেখেছিলুম, সে সবই গেল, তা ছাড়া অন্য লোকের গচ্ছিত টাকার জন্যেও আমাকে দায়ী হ'তে হচ্ছে।"

কৃষ্ণলাল ইহা শুনিয়া আশ্বস্তভাবে কহিলেন, "তা বাইরের লোকের টাকা ত এখানে বেশী নেই শুনেছি! হেম ত বলছিল ব্যাঙ্ক তোমার টাকাতেই চলছে।

সুজন রায় খনখনে হাসি হাসিয়া কহিলেন, "ব্যাঙ্কিং বিজ্‌নেস্ যে হেম কত বোঝে—এ কথায় তা বোঝা যাচ্ছে। বাইরের লোকের টাকা বেশী নেই এটা ঠিক, তাড়াতাড়ি টাকা অনেকেই তুলে নিয়েছে—তবুও যে টাকার জন্যে দায়ী আমি—সেও ত নিতান্ত কম নয়!"

কৃষ্ণলালের দৃষ্টিতে সহানুভূতি প্রকাশিত হইল। সুজন আবার কহিলেন, "এদানি যেমন ব্যাঙ্কটি জমে আসছিল, অমনি ভিতরে ভিতরে লুঠও চলছিল। আহাম্মকি দাদা! চার পো আহাম্মকি আমার! আমি সুজন রায় কি না—একটা ফিরিঙ্গি বাচ্ছার লাড্ড হলুম! তবে আমি কারো টাকা রাখব না—চিরদিনই ধর্ম্মের পথ ধ'রে চলেছি—এখনও চলব।"

কৃষ্ণলাল তাহার সাধুতায় মুগ্ধ হইয়া বলিলেন, "ধন্য!"

"কিন্তু সাধুতার কি একালে আদর আছে ভাই? আজকাল জিনিষ বিকোয় চটকে,—চক্‌চকে ঝুটোর দরই বেশী। একটি কথা শুনে বড় আশ্চর্য্য হয়েছি; আমাকে কথা দিয়ে তুমিও নাকি অতুলের কাছে রাণীগঞ্জের সম্পত্তি বিক্রী করছ—তুমিও দাদা কথা ভাঙলে?"

কৃষ্ণলাল আকাশ হইতে পড়িলেন, বলিলেন, "কই আমি ত এর বিন্দু-বিসর্গ কিছুই জানিনে? এ দেখছি হেমের কাণ্ড।"

অবিশ্বাসের হাসি হাসিয়া সুজন রায় কহিলেন, "হেম যদি তোমার অমতে এ কাজ ক'রে থাকে ত কাজটা বন্ধ করতে কতক্ষণ? তুমি না সই করলে ত কাজ হবে না?"

কৃষ্ণলাল মুস্কিলে পড়িলেন। হেমের কর্তৃত্বের উপর যে তিনি হস্তক্ষেপ করিতে অক্ষম, এ কথা বিশ্বাস করিবে কে? আর বলিবার কথাও ত নয়! তবুও বলিলেন, "আচ্ছা ভায়া, হেমকে জিজ্ঞাসা ক'রে আমি এ বিষয়ে উত্তর দেব। হেমের অমতে

ত আমি বিষয়কর্ম্ম কিছুই করতে পারিনে। আর সে আমার আমমোক্তারনামার বলে সব কাজই করতে পারে।”

সুজন রায় অনুনয়ের স্বরে কহিলেন, “দেখ ভাই, তোমাকে স্পষ্ট ক’রে বলি—যদি তোমার এই সম্পত্তিটা পাই, তবেই আমার উদ্ধার, নচেৎ আমাকে সর্ব্বস্বান্ত হ’তে হবে। তোমার দায়িত্ব নিজে গ্রহণ করার শক্তিও আমার থাকবে না, এটাও বুঝো।”

এতক্ষণ সুজন রায়ের বাক্যে প্রকাশিত সাধুতার পরিচয়ে কৃষ্ণলালের মন ভক্তি-আর্দ্র হইয়া উঠিয়াছিল, কিন্তু এই কথায় রায় বাহাদুরের মনের আসল রূপ যেন ধরা পড়িল; কৃষ্ণলালের বিশ্বাসে সহসা সন্দেহ ছিদ্র প্রবেশ করিবামাত্র সুজনের অনুরোধ অনুনয় আর তাঁহার হৃদয় স্পর্শ করিল না, তিনি অটল ভাবেই কহিলেন, “আমি ত বল্লেম ভাই, হেম যা করেন, তার বিরুদ্ধে আমি কিছুই করতে পারিনে।”

সুজন জানিতেন, হেম ইহাতে আপত্তি করিবেন; যদি এখনি কাজ বাগাইতে পারেন ত ভাল, নচেৎ আশা নাই। এই ভাবিয়া তিনি বায়নানামা লিখিয়া পর্য্যন্ত সঙ্গে আনিয়াছিলেন। কিন্তু কৃষ্ণলালের অটল ব্যবহারে তাঁহার ধৈর্য্যচ্যুতি ঘটিল; তাঁহার ভিতরের সর্প ফণা বাহির করিয়া কহিল, “আচ্ছা বেশ। সুজন রায় সুজনের সঙ্গে সুজন বোলে যে দুর্জ্জনের সঙ্গে দুর্জ্জন হ’তে জানে না, তা মনে ক’রো না। তোমার দুর্ব্বুদ্ধিতার ফলে দেখো তোমার ঘরের কড়িকাঠখানাও থাকবে না।”

সুজন রায় চলিয়া গেলেন, তাঁহার ক্রোধে উদ্গীরিত গরলে কৃষ্ণলালের শাদা মন ঘৃণায় কালো হইয়া উঠিল। উঃ, এই কালসর্পকে তিনি কি না দেবতা মনে করিতেছিলেন! মোহমুক্ত হইয়া মনে মনে তিনি ভগবান্‌কে ধন্যবাদ প্রদান করিলেন। হেম থাকিতে সুজন তাঁহার সর্ব্বনাশ করিতে পারিবেন না, ইহাতে তিনি বেশ আশ্বস্ত রহিলেন! হেমের প্রতি এইরূপ বিশ্বাস তাঁহার বৃথা হইল না!

ব্যাঙ্ক যে ফেল হইবে, বিশ্বস্তসূত্রে আগেই হেম সে খবর পাইয়াছিলেন এবং এজন্য যাহাতে কৃষ্ণলালকে কোন ক্ষতি সহ্য করিতে না হয়, শ্যামাচরণ গাঙ্গুলির সহিত পরামর্শ করিয়া তাহারই উপায় অবলম্বনে তিনি সচেষ্ট ছিলেন। রাণীগঞ্জের সম্পত্তি অতুলেশ্বরকে lease দিবার পরামর্শ তিনিই দান করেন। এই জন্যই শ্যামাচরণ রাজাকে কলিকাতা আসিতে লেখেন। ব্যাঙ্কের কোন দায়িত্ব কৃষ্ণলালের উপর আসিবার পূর্ব্বেই তাঁহার এ সম্পত্তি হস্তান্তর করা উচিত বলিয়া তিনি মনে করিলেন। বাড়ী-ঘর প্রভৃতি অন্যান্য সম্পত্তি কৃষ্ণলালের পিতা পৌত্র-দিগের নামে রাখিয়া গিয়াছিলেন। সুতরাং কৃষ্ণলালকে ডিরেক্টারের দায়িত্বে লিপ্ত করিয়া মকর্দ্দমায় আনিলেও যে সুজন রায় তাঁহার বিশেষ ক্ষতি করিতে পারিবেন না,—বরঞ্চ এরূপ মকর্দ্দমায় তাঁহার নিজের প্রতারণাজাল প্রকাশিত হইয়া পড়িবে, উকীল ব্যারিষ্টারগণ একবাক্যে কৃষ্ণলালকে এইরূপ আশ্বাস প্রদান করিলেন।

## দশম পরিচ্ছেদ

রাজা অতুলেশ্বরের কলিকাতা নিবাস মাণিকতলায়। ইহা একটি বিচিত্র উদ্যান-ভবন। বাড়ীর চারিদিকেই সবুজ ঘাসের ময়দান; আশেপাশে ফুলের কেয়ারি; স্থানে স্থানে প্রস্তর-মূর্ত্তির বিচিত্র শোভা, ফোয়ারার উৎস এবং যত্রতত্র বসিবার আসন। উদ্যানের পশ্চিমপ্রান্তে স্বচ্ছসলিল সুবিশাল একটি হ্রদ; জ্যোতির্ম্ময়ী ইহার নামকরণ করিয়াছেন ‘কিন্নরহ্রদ’। এই নামানুযায়ী এ হ্রদে কিন্নরবাহন জলিবোট একখানি স্থানলাভ করিয়াছে।

উদ্যানের মধ্যস্থলে রাজপ্রাসাদ; আর উদ্যানপ্রান্তে একটি ছোট দ্বিতল ভবনে বাস করেন ম্যানেজার। এতৎ-সংলগ্ন একটি স্বতন্ত্র একতল গৃহ ম্যানেজারের অফিস। রাজা আসিয়াছেন; দ্বিপ্রহরের পর হইতে আজ আফিসে লোকসমাগম চলিতেছে। কৃষ্ণলালের রাণীগঞ্জের সম্পত্তির লেখাপড়া হইয়া গেল। কার্য্য সমাপ্তিতে হেম নিশ্চিন্ত মনে কাগজের তাড়া লইয়া উকীলের সহিত গাড়ীতে উঠিলেন, রাজা ও শ্যামাচরণ প্রাসাদ-অভিমুখে যাত্রা করিলেন।

অপরাহ্নকাল—আশ্বিনের দিবসান্তে কনক রৌদ্র তরুশীর্ষ হইতে শীর্ষান্তরে লুকোচুরি খেলিতে খেলিতে কিন্নরহ্রদে ঝাঁপাইয়া পড়িতেছিল। ইচ্ছা—ডুব সাঁতারে হ্রদপারে যাইবে। কিন্তু কিন্নরনৌকার দাঁড়াইত বারি-কণিকাপুঞ্জ পথিমধ্যে সহসা তাহাকে গ্রেপ্তার করিয়া ফেলিয়া সকৌতুকে তাহার কনক কান্তি রজত-উচ্ছ্বাসে ভাসাইয়া তুলিতেছিল। নৌকা বাহিত হইতেছিল আজি কাহার হস্তে? কে উহারা, মানবী বা কিন্নরী?

অণুভা ধরিয়াছিল হাল আর দাঁড় বাহিতেছিল হাসি।

হাসি প্রায়ই এই উদ্যান-ভবনে বেড়াইতে আসে

কিন্তু তাহাকে এখানে টানিবার পক্ষে কাহার আকর্ষণ-বল অধিক—অণুভার বা এই কিন্নর-নৌকার, তাহা ঠিক বলা যায় না। অণুভা যখন অভিমান-ভরে সখীকে এইরূপ অনুযোগ প্রশ্ন করে, তখন হাসি উত্তর না দিয়া—কখনও বা মৃদুমধুর হাসিতে কখনও বা চুল টানিয়া কখনও বা চুম্বনে তাহার মুখ বন্ধ করে।

নাবিকতায় উভয়েই সুদক্ষ। প্রথম প্রথম এক জন মাঝি তাহাদের সঙ্গে থাকিত—আজকাল মাঝিকে তাহারা নৌকায় লয় না;—বেলা শেষে নৌকা কূলে ভিড়িলে মাঝি নৌকা টানিয়া যথাস্থানে লাগায়।

হাসি দাঁড় টানিতে টানিতে গান ধরিয়াছিল;—

আহা মরি মরি আজি জোয়ারে লেগেছে ঢল!
ওরে স্রোত তরী মোর চল্ বেগে ছুটে চল্।
একি রঙ্গ কি কৌতুক ক্ষুদ্র আমি বারিটুক
ধরেছি তরঙ্গ রূপ—যৌবনে টলমল!
চল্ স্রোত তরী মোর বেগে চল্ ছুটে চল্।
নভ আজ রঙে ভরা—কি সুন্দর বসুন্ধরা
কনক ভাদরে ক্ষণে—চমকে বাদল জল!
চল্ স্রোত তরী মোর চল্ বেগে ছুটে চল্!
ঐ যে মেঘের নীচে, ঘাটের সীমানা পিছে—
কদম্ব কি কৃষ্ণতরু? কিবা ওর নাম বল?
শাখা-ঢাকা ফুলে ফুলে, ডাকে রোজ দুলে দুলে
জানে না কি বন্দী আমি? বলহীন কণা-জল!
আজি মুক্ত প্রাণ দেহ, রাখিতে কি পারে কেহ!
এখনি উচ্ছ্বাসনীরে লুটিব চরণ-তলে—!
স্রোত ওরে তরী মোর চল্ বেগে ছুটে চল্।

রাজা তখন শ্যামাচরণের সহিত এই পথে প্রাসাদে যাইতেছিলেন; গান শুনিয়া তীরে দাঁড়াইয়া শ্যামাচরণকে বলিলেন—

"বেশ ত মিষ্টি গলা! তোমার মেয়ে গাচ্ছে বুঝি? আমি ত জানতাম না অণুভা গাইতে পারে?"

শ্যামাচরণ বলিলেন, "না অণুভা নয়, গান করছে হাসি—কৃষ্ণলালের মেয়ে—ও গান-বাজনা বেশ শিখেছে।" এই সময় বোটের মুখ ফিরিল,—হাসির চোখ পড়িল তীরদেশে রাজার দিকে,—সহসা তাহার গান থামিয়া গেল।—রাজা তাহার লজ্জা বুঝিয়া সেখান হইতে চলিয়া গেলেন! অণুভার চোখ ছিল তীরের বিপরীত দিকে, সে কহিল, "গান বন্ধ করলে যে?" হাসি এ প্রশ্নের উত্তর না করিয়া কহিল, "কে ভাই উনি?" অণুভা তখন ঘাড় ফিরাইয়া তীরের দিকে দৃষ্টিপাত করিয়া কহিল, "কই, কাউকে ত দেখছিনে?"

"চ'লে গেলেন যে,—তোমার বাবাও সঙ্গে ছিলেন। কে উনি ভাই?"

"হ'তে পারেন রাজা—জান না? প্রসাদপুরের রাজা—এসেছেন যে।"

"রাজকুমারীর বাবা? তিনি হ'তেই পারেন না,—এ এক জন পুরুষ মানুষ।"

অণুভা হাসিয়া কহিল, "রাজা কি স্ত্রীলোক হয় নাকি?"

হাসি এ-কথায় খুব খানিকটা হাসিল; তার পর কহিল, "না গো না, তা নয়, আমি বলছি, ইনি এক-জন যুবাপুরুষ।"

"রাজা হ'লেই বুঝি বুড়ো হ'তে হয়?"

"আঃ, তা কে বলছে—! তবে রাজকুমারীর বাবা নন ইনি নিশ্চয়ই, দেখতে এঁকে অনেক ছোট।"

"তবে বোধ হয় কুমার অনাদি-দা, রাজার সঙ্গে প্রতিবারই ত উনি আসেন, এবারেও বোধ হয় এসেছেন। এঁর সঙ্গে তোর বিয়ে হ'লে ভাই বেশ হয়। রাজকুমারী এখনো বিয়ে করলেন না, রাজা বোধ হয় অনাদি-দাকেই পুষ্যি নেবেন,—এইরূপ ত গুজব। বিয়ে করবি ভাই তাঁকে?" এবার যে অনাদি রাজার সঙ্গে কলিকাতায় আসেন নাই—সে খবরটা অণুভা রাখে নাই।

হাসি সে কথায় মন না দিয়া কহিল, "কি রং ভাই?" অণুভা কহিল, "রাজবাড়ীর সকলেই সুন্দর! রাজার রংও চমৎকার! তুই অনাদি-দাকে বিয়ে কর ভাই, আমরা সম্বন্ধ করি। রাণী হবি তুই, আমরা বলব রাণী দিদি।"

অণুভা দূরে বসিয়াছিল—তাহার গাল টিপিতে পারিল না হাসি;—কিন্তু হাসির চুলে অণুভা যে ফুলগুচ্ছ পরাইয়া দিয়াছিল, তাহা খুলিয়া সে ছুঁড়িয়া মারিল। অণুভা আবার সেই ফুলে তাহাকে বিঁধিবার চেষ্টা করিল। এইরূপ ফুলসন্ধানে তাহারা বেশ যখন মাতিয়া উঠিয়াছে—তখন তীর হইতে শ্যামাচরণ ডাকিলেন, "অণু? সন্ধ্যা হয়ে আসছে—ফের এবার।"—

মুহূর্তে তাহাদের হাসি-কৌতুক বন্ধ হইল এবং নৌকাও কূলের দিকে ফিরিল। অল্পক্ষণের মধ্যে সংযত শিষ্ট-শান্ত মেয়ে দুইটি ঘাসের উপর শ্যামাচরণের কাছে আসিয়া দাঁড়াইল। শ্যামাচরণ কহিলেন,

"রাজা বাইরে যাচ্ছেন—আমায়ও সঙ্গে যেতে হবে, —একটা কথা বলতে এলুম হাসি! তোমার মাকে ব'লো মা, পরশু আমি নরেনকে আশীর্ব্বাদ করতে যাব।" হাসি বলিল, "আচ্ছা বলব। আপনি তা হ'লে বোধ হয় শীঘ্র ফিরবেন না; প্রণাম ক'রে নিই।" হাসি প্রণাম করিল।

শ্যামাচরণ আর একবার বলিলেন, "হাসি, তা হ'লে ব'লো মা তোমার মাকে যে, পরশু বিকালের দিকে আমরা যাব। বেশী আয়োজন যেন না করেন। আশীর্ব্বাদে সমারোহ পর্ব্ব কিছু থাকবে না,—বড় জোর দু-একটি বন্ধুকে মাত্র সঙ্গে নিতে পারি—"

হাসি যথাসময়ে বাড়ী আসিয়া সকলকে এই খবর দিল।

## একাদশ পরিচ্ছেদ

শ্যামাচরণ আজ নরেনকে আশীর্ব্বাদ করিতে আসিবেন, অন্তঃপুরে রন্ধনের ধূম লাগিয়াছে। যদিও শ্যামাচরণ বলিয়াছেন, সঙ্গে বেশী লোকজন আনিবেন না, তবুও গোণাগুন্তি গোটাকতক করিয়া বাজারে জলখাবারেই ত আর পাত সাজান যায় না।—আর শ্যামাচরণকে বিশ্বাসই বা কি? শেষ প্রহরে যদি মত পরিবর্ত্তন করিয়া স-বন্ধুবান্ধবেই আসিয়া হাজির হন? তখন মুখুয্যে-বাড়ীর সুনাম রক্ষা হইবে কিরূপে? বিশেষতঃ রন্ধনকলার পরিচয়প্রদানের এই ত উত্তম অবসর—এ বাড়ীর মেয়েরা এমন নির্ব্বুদ্ধি কেহ নহেন যে, শ্যামাচরণের কথায় এই সুযোগটি খোয়াইবেন!

দ্বিপ্রহরের পর হইতে মুখুয্যে-ঘরণী পোলাও কালিয়া কোপ্তা প্রভৃতির আয়োজনে ব্যস্ত—আর মিষ্টান্ন প্রস্তুতের ভার গ্রহণ করিয়াছিলেন হাসি ও হাসির দিদিমা। দু'জনে মিলিয়া, রসগোল্লা, খাজা, পান্তুয়া, সন্দেশ, সরভাজা, মালাইভোগ, এ সকল প্রস্তুত করিয়া ফেলিয়াছেন, বাকি কেবল বাদসাহী মিঠাই। বেশনের বড় বড় দানা তপ্ত কড়া হইতে ঝাঁঝরিযোগে উঠাইয়া সবে মাত্র এখন দিদিমা তাহা রসে ফেলিতেছেন। পরে ইহার সহিত সর ক্ষীর প্রভৃতি নানা মসলা মিশাইয়া রন্ধন-কার্য্য সমাধা করিবেন। এই মিষ্ট ভোগ মুখুয্যে-বাড়ীর নিজস্ব কলা। এই বিদ্যালাভ-পিপাসায় অনেক ঘরণী ইহাদের শিষ্যত্ব গ্রহণ করিয়াছেন বটে, কিন্তু কেহই এ পর্য্যন্ত গুরুমর্য্যাদা রক্ষা করিতে পারেন নাই।

এক এক রকম মিষ্টান্ন যেমন প্রস্তুত হইতেছে, অমনি নাতনির রসনারূপ কষ্টিপাথরযোগে দিদিমা তাহার ভাল-মন্দ যাচাই করিয়া লইতেছেন। মিষ্ট চাকিতে চাকিতে বেচারী হাসির আকণ্ঠ পূর্ণ হইয়া উঠিয়াছে। বিদ্রোহী হইয়াও ফল নাই, অনুযোগ অনুরোধের দায়ে তাহাকে শেষে বশ মানিতেই হইবে। তবে এই ঝগড়া-ঝাঁটির মধ্যে পড়িয়া তাঁহাদের হাতের মিষ্টগুলা কিন্তু অধিকতর মিষ্টতা লাভ করিয়াছে।

বেলা যখন প্রায় ছয়টা, তখন শচীন রন্ধনশালায় গিয়া মাকে বলিল, "গাঙ্গুলি মহাশয় এসেছেন।"

মুখুয্যে-ঘরণী জিজ্ঞাসা করিলেন, "ক'জন তাঁরা?"

শচীন উত্তর করিল, "তা আমি দেখি নি। তোমার কথামত তাঁর গাড়ীখানা বাড়ী ঢুকতেই আমি খবর দিতে এলুম। মোট দেখলুম একখানা গাড়ী; তা হ'লে চার জনের বেশী লোক ত নয়ই।"

মা বলিলেন, "তুই যা শচীন, দৌড়ে তোর দাদাকে পাশের বাড়ী থেকে ডেকে নিয়ে আয়, লক্ষ্মী-ছেলে। অমলের সঙ্গে সে দেখা করতে গেছে। ডাকলেই আসবে বলেছে।"

রান্নাঘরের ঠিক পাশেই মিষ্টান্নের ঘর। শচীনের গলা শুনিয়া দিদিমা ডাকিলেন, "শচীন এসেছিস্? আয়, আয়, মিষ্টি গোটাকতক চেকে যা।"

হাসির মা শাশুড়ীর উদ্দেশে একটু উচ্চ গলায় কহিলেন, "ঠাকুর জামাই এসেছেন মা, শচীন্ যাক্—নরেনকে ওবাড়ী থেকে ডেকে আনুক। ফিরে এসে মিষ্টি চাকবে এখন।"

কিন্তু শচীন লোভ-সংবরণে কর্ত্তব্য পালন করিবার ছেলে নয়। সে তাড়াতাড়ি দিদিমার কাছে হাজির হইল। তখন চুলা হইতে মিঠাইএর খোলা নামিয়াছে, তিনি রন্ধনের ভার হাসিকে অর্পণ করিয়া সরভাজা,রসগোল্লা ও পান্তুয়া এক একটা শচীনের হাতে দিয়া বলিলেন, "শ্যামাচরণ এসে পড়লো, এখনও নরেনের দেখা নেই! আচ্ছা ছেলে যা হ'ক! খেয়ে নিয়ে শীঘ্র যা, ডেকে নিয়ে আয় তাকে।"

শচীন বলিল, "যাচ্ছি যাচ্ছি—এত তাড়াতাড়ি কি! বাবা ত ঘরে আছেন; জলে ত পড়েন নি তাঁরা। আমাকে আর দুখানা সরভাজা আর দুট পান্তুয়া দাও।"

দিদিমা তাহার প্রার্থনা পূর্ণ করিয়া বলিলেন, "এইবার যা, ডেকে নিয়ে আয় দাদাকে। একখানা

রেশমী কাপড়, একটু ফোঁটা চন্দনও ত তার পরতে হবে।”

শচীন অবশিষ্ট পান্তুয়াটা মুখে পূরিয়া দিয়া বলিল, “দাদা কক্ষণো ও সব পরবে না।”

“না, পরবে না! তুমি সবজান্তা! দাদা না পরে তোমাকে পরিয়ে ছাড়ব! এখন যাও তাকে ধ’রে নিয়ে এস।”

শচীন গামলার জলে হাতটা তাড়াতাড়ি চুবাইয়া চলিয়া যাইতে যাইতে দিদিমার কথার উত্তরে বলিল, “আমি বাড়ী থাকলে ত! আমি যাচ্ছি এখনি বায়স্কোপ দেখতে, দাদাকে ডেকে দিয়েই চ’লে যাব।”

বলিয়া সে দ্রুতপদে প্রস্থান করিল।

দিদিমা রুষ্ট স্বরে আপন মনেই বলিলেন, “আজ-কালকার ছেলেরা যে সব কি রকম হয়েছে! শ্বশুর এসে ব’সে রইল—আশীর্ব্বাদ নেবেন যিনি, তিনি যে কোথায়, তার ঠিক নেই! আর ভাইটিও তেমনি! ঘরে যাহোক একটা ক্রিয়া-কর্ম্ম—অতিথি-অভ্যাগতকে আদর-অভ্যর্থনা করতে হবে—তা না, চল্লেন তিনি —বায়স্কোপ দেখতে! বেশ সব শিক্ষা হচ্ছে! যা হাসি দিদি, মিঠাইগুলো বেঁধে কাপড় ছেড়ে নে। তোকেই পরিবেষণ করতে হবে—জানিস্ ত। উৎ-সবের দিনে আজ লাল কাপড় এক খানা পরিস্।”

হাসি উঠিয়া দাঁড়াইল, দাসী একথালা ফুলের মালা আনিয়া বলিল,—“মালী দিয়ে গেল গো।”

দিদিমা বলিলেন, “বাইরে আলাদা একথালা দিয়েছে ত? আশীর্ব্বাদের সময় দরকার হবে যে।”

দাসী বলিল, “তা দিয়েছে!”

“দেখদেখি তবে ক’ছড়া গোড়ে ওতে আছে?”

দাসী মালাগুলা একে একে হাতে উঠাইতে লাগিল। দিদিমা দেখিয়া বলিলেন, “মোট একটি ছড়া গোড়ে দেখছি—আর সবই সরু মালা। শ্বশুরের গলায় ঐ ছড়াটা খাবার পরে তুই পরিয়ে দিস হাসি।”

এই সময় হাসির মা পলান্নের জন্য পেস্তা বাদাম লইতে এই ঘরে আসিয়া কহিলেন, “হাসি কেন দেবে —আমিই বুড়োর গলায় মালা পরিয়ে দেব মা?”

দাসী কি শুনিতে কি বুঝিয়া বলিয়া উঠিল, “বুড়োর গলায় কেন মালা দেবে? দিদিমণি আমা-দের রাজরাণী হবে গো, দেখে নিও!”

দিদিমা বলিলেন, “তোরা সেই আশীর্ব্বাদই কর্ সবাই। যা, মালার থালাটা উপরে নিয়ে গিয়ে ছোট কুটরীতে রেখে দে এখন।”

দাসী চলিয়া গেল—দিদিমাও উঠিয়া দাঁড়াইয়া হাসির হাসিমুখ চুম্বন করিয়া বলিলেন, “কোন্ রাজা তপস্যা করেছে আমার নাতনির জন্য, কে জানে!”

হাসির মনে পড়িয়া গেল;—হ্রদের ধারের সেই যুবক-মূর্ত্তি,—যাহাকে অণুভা রাজকুমার বলিয়া পরিচয় দিয়াছিল।

সে প্রফুল্লভাবে কহিল, “আমাকে তবে তোমরা বনে পাঠাও দিদিমা,—তবে ত রাজপুত্র আমাকে উদ্ধার করতে আসবে।”

দিদিমা তাঁর মিষ্টহাতেই মিষ্টভাবে নাতনির গাল টিপিয়া কহিলেন, “ছি রূপসীমণি, ও কথা কি বলে? এই কমল সরোবরে নেমেই তোমার রাজা তোমাকে বুকে তুলে নেবে।”

হাসি হাসিয়া চলিয়া গেল; দিদিমা মিষ্টগুলি থালায় সাজাইতে বসিলেন। কাজ করিতে করিতে দীর্ঘনিশ্বাস ফেলিয়া আবার সেই কথাই ভাবিলেন, “বৌমার যদি একটুও বুদ্ধি আছে! অমন সোনার ছেলে শরৎ, তাকে কি না হাতছাড়া করলে! বিজ-নের সঙ্গেও ত আর বিয়ের আশা নেই। সে কিন্তু ভালই হোয়েছে; বাপটা যে ভয়ানক লোক!”

দিদিমার কাজ শেষ হইবার পূর্ব্বেই হাসি যখন একখানি লাল বারাণসী সাড়ী পরিয়া তাঁহার সম্মুখে আসিয়া দাঁড়াইল, তখন তাঁহার মনে হইল, যেন মূর্ত্তিমতী লক্ষ্মীদেবী স্বয়ং তাঁহাকে আসিয়া দেখা দিলেন।

বাহির্বাটীতে বিনাড়ম্বরে নরেন্দ্রের আশীর্ব্বাদ-পর্ব্ব সমাধা হইল। সন্ধ্যার সময় বিদায় গ্রহণ করিয়া নরেন্দ্র পূর্ব্ব বন্দোবস্ত-অনুসারে তাহার একটি বন্ধুর বাড়ী নিমন্ত্রণ রক্ষা করিতে গেল; আর অতিথি দুইজনকে সঙ্গে লইয়া কৃষ্ণলাল অন্তঃপুরে আগমন করিলেন।

দিদিমার দালানের আজ বাহার দেখে কে? একটি চন্দনকাষ্ঠ-যবনিকায় বিভক্ত দালানের এক অংশ আজ ভোজন-স্থান—অপর অংশ বসিবার স্থান রূপে নির্দ্দিষ্ট হইয়াছে। ড্রয়িংরুম বিভাগে দিদিমার তক্তাপোষখানির উপর গালিচা কুসনের সজ্জা, আশেপাশে কয়েকখানি কোচ, চৌকি এবং মাঝে মাঝে এক একটি ক্ষুদ্র টেবিল। টেবিলগুলি ফুলভরা ফুলদানিতে ফ্রেম-আঁটা ছবিতে সাজান—একটি টেবিলে রূপার থালায় কয়েকগাছি ফুলমালা অতিথিগণের সম্মানার্থ রক্ষিত। থামের মাথায় মাথায় কুঞ্চিত রঙিন রেশমী পরদা ঝুলিতেছে, দেয়ালে দেয়ালে সেতার এসরাজ প্রভৃতি যন্ত্রাদির মাঝে মাঝে নানারূপ চিত্রলেখ্য, অধিকাংশই হাসির হস্তাঙ্কিত।

কৃষ্ণলালের অনুবর্ত্তী অতিথি দুই জন মধ্যদ্বার-পথে উপবেশন-গৃহে সমাগত হইলেন। এই সরল সুন্দর অথচ অনাড়ম্বর গৃহ-সজ্জা দেখিয়া নবাগত অতিথি রাজা অতুলেশ্বর মনে মনে গৃহকর্ত্রীর রুচির প্রশংসা না করিয়া থাকিতে পারিলেন না।

· শ্যামাচরণ এখানে আসিয়াই অন্তঃপুরিকাগণের সহিত প্রথমে দেখা করিতে গেলেন এবং সেখানে প্রণাম-সম্ভাষণাদি শেষ করিয়া দিদিমা ও হাসিকে লইয়া পুনরায় দালানে প্রবেশ করিলেন। অন্তঃ-পুরের ভোজে পরিবেষণ করা দিদিমার একটি কর্ত্তব্য কাজ ছিল। গৃহিণী দ্বারান্তরালে আসিয়া উঁকি দিতে লাগিলেন।

রাজা তখন চিত্রলেখ্য দেখিতেছিলেন, ফিরিয়া দাঁড়াইবামাত্র শ্যামাচরণ দিদিমার দিকে দৃষ্টিনির্দ্দেশ করিয়া তাঁহাকে কহিলেন, "ইনি কৃষ্ণলালের মাতা, আর এই আমাদের হাসি—ওরফে সুগুপা। প্রণাম কর মা এঁকে,"—

হাসি তৎক্ষণাৎ মুখভরা হাসি হাসিয়া ভূ-নত হইল। রাজা ব্যতিব্যস্ত ভাবে বলিয়া উঠিলেন, "করেন কি,—করেন কি?" কিন্তু তাঁহার মুখের কথা মুখে শেষ হইতে না হইতে হাসি পদধূলি গ্রহণ পূর্ব্বক উঠিয়া দাঁড়াইল।

আজ পুরাতন ফ্যাসানের ঝাড় লণ্ঠন এবং দেয়ালগিরির মধ্যে বিজুলী বাতি জ্বলিতেছিল। হাসি প্রণামান্তে উঠিয়া চকিত দৃষ্টিদানে স্নিগ্ধ জ্যোৎস্নার ন্যায় উজ্জ্বল সেই আলোকে রাজাকে নিরীক্ষণ করিয়া দেখিয়া লইল। "এ কি, রাজকুমার অনাদি-দা নাকি?" সেই দিন হইতে হাসি ইহাকে এই নামেই স্মরণ করে। সে দিন দূর হইতে যাঁহার প্রতিবিম্ব মাত্র দেখিয়াছিল, আজ তাঁহার প্রকৃত রূপ দেখিয়া স্তম্ভিত হইল! এ ত অল্পবয়স্ক যুবকের মূর্ত্তি নহে! ইনি যে মহামহিম জ্যোতির্ম্ময় পুরুষ। কি সৌম্য সুন্দর! হাসির কল্পনা প্রকৃতের নিকট পরাজয় মানিল।

বস্তুতঃই রাজা আদর্শ সুপুরুষ;—চিত্রাঙ্কন তুল্য এমন সর্ব্বাঙ্গ-সুন্দর মূর্ত্তি কদাচিৎ নয়নে পড়ে। তাঁহার বর্ণ ইরাণীর ন্যায় স্বর্ণপ্রভ, ক্ষুরধারমুণ্ডিত শ্মশ্রুহীন পরিষ্কার মুখশ্রী রমণীর ন্যায় কমনীয়, দেহ সুগঠিত, অঙ্গুলিগুলি পর্য্যন্ত চম্পককোরক তুল্য সুঠাম —এমন কি কেশরাশিও রেশম-কোমল লালিত্য-পূর্ণ। তাঁহার ললাট বুদ্ধিবৃহৎ, নয়ন ভাবজ্যোতিঃ-পূর্ণ এবং ওষ্ঠাধর কারুণ্যরেখা-গঠিত। এই ত্রিভাবের সম্মিলনে তাঁহার রাজজনোচিত গাম্ভীর্য্য কবি-জনোচিত সরল মাধুর্য্যে এমন স্নিগ্ধ করিয়া তুলিয়াছিল যে, বয়সে তিনি চল্লিশের কাছাকাছি হইলেও তাঁহাকে দেখিতে পঁয়ত্রিশের অধিক দেখাইত না।

রাজাকে একবার দেখিলে নয়ন পুনঃ পুনঃ সেই দিকে আকৃষ্ট হইত ' বলা বাহুল্য, দিদিমাও তাঁহার রূপে মুগ্ধ হইলেন। রাজা তাঁহাকে প্রণাম করিবার পর প্রসন্নচিত্তে তিনি কহিলেন, "মঙ্গল হোক।" তাহার পর শ্যামাচরণের দিকে দৃষ্টিপাত করিয়া জিজ্ঞাসা করিলেন, "তোমার কে হন ইনি শ্যামাচরণ? পূর্ব্বে ত এঁকে দেখি নি।"

আত্ম-পরিচয়-দানে ইঁহাদের ব্যতিব্যস্ত করিয়া তুলিতে রাজার ইচ্ছা ছিল না, তাই আগে হইতেই এ সম্বন্ধে শ্যামাচরণকে তিনি সাবধান করিয়া দিয়াছিলেন। দিদিমার প্রশ্নের উত্তরে শ্যামাচরণ কহিলেন, "ইনি দূর সম্পর্কে আমার একরূপ ভাই হন,—নাম অতুল রায়, বিদেশেই বাস করেন, কার্য্যোপলক্ষে কলকাতায় এসে আমার ওখানেই উঠেছেন।"

"অতুল রায়?" দিদিমা একটু ভাবিয়া বলিলেন. "নিখিল রায়ের কেউ হন কি ইনি? তিনি সম্পর্কে আমার ভাই-পো হন।"

রাজা একটু হাসিয়া কহিলেন, "রায়ে রায়ে একটা সম্পর্ক খুঁজে পাওয়া অসম্ভব নয়। আমাকেও না হয় ভ্রাতুষ্পুত্র ব'লেই মনে করবেন।" কথাটি দিদিমার বড় মিষ্ট লাগিল। কৃষ্ণলাল মাতার কথার প্রতিবাদপূর্ব্বক কহিলেন, "নিখিল রায় তোমার ভাই পো—না আমার ভাই পো? তার ছেলে আমাকে ত দাদা দাদা করে।"

দিদিমা বলিয়া উঠিলেন, "হ্যাঁ, তাই ত ঠিক। আর বাবা, বুড়ো হয়ে যাচ্ছি—অত শত মনে রাখতে পারিনে।" রাজা হাসিয়া কহিলেন, "তা হ'লে আপনারা সকলেই আমাকে স্নেহ-চক্ষে দেখবেন।" তাঁহার মধুর সৌজন্যে মাতা-পুত্র উভয়েই আপ্যায়িত হইলেন। ব্রাহ্মণ ভৃত্য প্রায় তখনি যবনিকান্তরাল হইতে জানাইয়া দিল যে—আহার্য্য প্রস্তুত। দিদিমার অনুবর্ত্তিতায় সকলে ভোজন-গৃহে উপনীত হইলেন।

## দ্বাদশ পরিচ্ছেদ

আজ-কাল বাঙ্গালী ধনী-গৃহে বিবাহভোজ অপেক্ষা আশীর্ব্বাদভোজে খাদ্যোপকরণের অধিক

বাহুল্য দেখা যায়। কারণ স্বল্পতর অতিথির তুষ্টি-সাধন পক্ষে বহ্বাড়ম্বর লঘু আয়াস-সাধ্য। এ ক্ষেত্রেও অন্তঃপুরিকাগণ শ্যামাচরণের নিষেধ সত্ত্বেও ভূরি আয়োজনের কিছুমাত্র ত্রুটি করেন নাই। রৌপ্য-থালের তিনদিকব্যাপী সুবিস্তৃত ব্যঞ্জন ও মিষ্টান্ন-পাত্রের সকল স্তরে নাগাল পাওয়া দীর্ঘহস্ত রাজার পক্ষেও দুঃসাধ্য হইয়া উঠিয়াছিল। দিদিমা কাছে বসিয়া দূরের বাটিগুলি তাঁহার হাতের নিকটে ধরিয়া দিতে দিতে সকল ব্যঞ্জনই একটু একটু চাকিবার জন্য মৃদুস্বরে অনুরোধ করিতেছিলেন। রাজা যেটি খাইয়া বিশেষ পরিতোষ প্রকাশ করিতেছিলেন, সেটি যে হাসিরই প্রস্তুত, ইহাও অসঙ্কোচে রাজাকে জানাইয়া দিতেছিলেন; আর হাসি দিদিমার প্রতি ক্রুদ্ধ কটাক্ষ নিক্ষেপ করিয়াও রাজার প্রশংসা বেশ হাস্য মুখেই আত্মসাৎ করিতেছিল। এ বাড়ীর এই দস্তুর, ভাল রান্নাগুলি মা দিদিমা দু'জনেই হাসির নামে চালাইয়া অধিকতর পরিতৃপ্তি লাভ করেন।

কথোপকথনসুখে বঞ্চিত হাসির মাতা দূরে বসিয়া মূক-বধিরের ন্যায় অতিথি-দর্শনসুখেই আপনাকে ধন্য জ্ঞান করিতেছিলেন। রাজা দক্ষিণ হস্তে সদাসর্ব্বদা বহুমূল্য দুইটি হীরক-অঙ্গুরী ধারণ করিতেন। তিনি যখন পাত্র হইতে পাত্রান্তরে হস্ত-চালনা করিয়া ব্যঞ্জন গ্রহণ করিতেছিলেন, তখন সেই অঙ্গুরী দুইটির জ্যোতিঃ তারকাজ্যোতির ন্যায় ঝলমল করিয়া উঠিতেছিল।

গৃহিণী একবার রাজার মুখের দিকে একবার তাঁহার হাতের দিকে দৃষ্টি নিক্ষেপ করিতে করিতে ভাবিতেছিলেন, ঠিক যেন কোন ছদ্মবেশী রাজপুত্তুর! হাসির যদি এই রকম একটি বর হয়! ঠাকুরজামাই এঁকে কি গোপনে ক'নে দেখাইতেই এনেছেন না কি? তাই যেন হয় বিধাতাপুরুষ।"

গৃহিণী যখন এইরূপ তপস্যা করিতেছিলেন, তখন হাসি নিবিষ্টচিত্তে অতিথির আহার সৌষ্ঠব দেখিতেছিল। কিরূপ ধীরে ধীরে স্বল্পমাত্রায় তিনি আহার্য্য মুখে গ্রহণ করিতেছেন! মুখে হাত উঠাইবার কি সুচারু ভঙ্গী! আহার্য্য মুখে লইবার পর ওষ্ঠাধর নিমীলিত হইয়া পড়িতেছে, চর্ব্বণে শব্দ নাই; হস্ত-লেহনের বিকৃত দৃশ্য নাই! আহার-ক্রিয়ার মধ্যে এতটা সৌন্দর্য্য যে লুক্কায়িত আছে—ইতিপূর্ব্বে ইহা তাহার নজরে কখনো পড়ে নাই ত!

অন্ন-ব্যঞ্জন ত্যাগ করিয়া রাজা যখন মিষ্টান্নে হস্ত দান করিলেন, তখন শ্যামাচরণ বলিলেন, "জানেন —রা—রা—রায়মশায়, এ বাড়ীর মিষ্টি খেলে আর কখনও ভুলতে পারবেন না; চিরদিনই মুখে সে মিষ্টতা লেগে থাকবে।"

রাজা বলিলেন, "সে ত উত্তম কথা। এত রকম মিষ্টান্ন রয়েছে এখানে, কোনটি আগে নেব ব'লে দিন ত, আমি এ সম্বন্ধে বড়ই অজ্ঞ।"

শ্যামাচরণ বলিলেন, "আমি ত খাচ্ছি সরভাজা।"

দিদিমা অনুনয় করিয়া কহিলেন, "সবই একটু ক'রে চেকে দেখ বাছা,—নইলে আমাদের দুঃখ হবে!"

কৃষ্ণলাল বলিলেন, "মালাইভোগটা মা ওঁকে আগে দাও। তোমার এত মিষ্টান্ন কি একসঙ্গে লোকে খেতে পারে! পরে বরঞ্চ সঙ্গে ওঁদের কিছু দিও।"

রাজা কহিলেন, "হ্যাঁ, তা হ'লে বিদায় দক্ষিণা-টাও বাকী থাকে না?" ইতিমধ্যে হাসি মালাই-ভোগের বাটিগুলি তিনজনের পাতের কাছে ধরিয়া দিল। শ্যামাচরণ খাইতে খাইতে বলিলেন, "বড়ই উপাদেয় হয়েছে—তুমি তৈরী করেছ বুঝি মা?"

হাসি একটু হাসিল, দিদিমা তাড়াতাড়ি বলিলেন, "হ্যাঁ, হাসিই করেছে ওটা।"

এবার দিদিমা সত্য কথাই বলিলেন; এ জিনিষটা সম্পূর্ণভাবেই হাসির হাতের প্রস্তুত। কারণ, ইহাতে রন্ধন-কার্য্য কিছুই ছিল না, মালাই, ক্ষীর, ছানা, রস প্রভৃতি সংযোগে ইহা একটা কেমিকেল উপাদান মাত্র। রাজা খাইয়া বলিলেন, "যিনি এঁর সুগুণা নাম দিয়েছিলেন, তিনি নিশ্চয়ই দিব্যদর্শক ছিলেন।"

এইরূপ বিনাড়ম্বর সহজ হাসি-গল্প আদর-আপ্যায়নে অতিথি এবং আতিথ্যকারী উভয়পক্ষই যথোচিত আনন্দ লাভ করিলেন। আহারের পর দিদিমা হাসিকে লইয়া বিদায় গ্রহণ করিতে উদ্যত হইলে শ্যামাচরণ তাহাতে আপত্তি প্রকাশ করিলেন; কৃষ্ণলাল সেই আপত্তি গ্রাহ্য করিয়া মাতাকে টানিয়া আনিয়া বড় চৌকিখানার উপর বসাইয়া দিলেন। হাসি পাশে বসিল।

শ্যামাচরণ তাঁহাদিগকে লইয়া বিদেশী পণ্য বয়কট সম্বন্ধে গল্প ফাঁদিয়া বসিলেন আর রাজা কৃষ্ণলালের সঙ্গে পুনরায় দেয়ালের চিত্রলেখ্যগুলি দেখিতে লাগিলেন। বড় দরজার মাথার সূচিকার্য্য-রচিত ওঁ শব্দটি প্রথমেই কৃষ্ণলাল তাঁহাকে দেখাইলেন,—রাজার প্রশংসা শুনিতে পাইলে পর তিনি ইহার অর্থ-ব্যাখ্যায় প্রবৃত্ত হইতে পারেন। কিন্তু তাঁহাকে নিরাশ করিয়া অতিথি আর একখানি ছবি মনোনিবেশ সহকারে দেখিতে দেখিতে কহিলেন, "এই ছবিখানি দেখিতে

বড় সুন্দর, কিন্তু ইহার পরিকল্পনা ঠিক বুঝিতে পারছি নে। কৃষ্ণলাল ডাকিলেন, "হাসি, তোমার ছবিখানির অর্থ রায়মশায়কে বুঝিয়ে দাও ত মা।" হাসি নিকটে আসিয়া দাঁড়াইল, কৃষ্ণলাল ওঁ শব্দের দিকে চাহিয়া রহিলেন। রাজা কহিলেন, "আপনি ত খুব সুন্দর ছবি আঁকেন? ছবিখান ঠিক স্বপ্ন দৃশ্যের মত দেখাচ্ছে।" হাসি বিস্ময় প্রকাশ করিয়া কহিল, "ঠিক ত ধরেছেন আপনি! সত্যই ওখান আমার স্বপ্না ত্র। আমি স্বপ্ন দেখেছিলুম—যেন ছোট্ট একখানি নৌকা ক'রে সমুদ্রে ভেসে চলেছি;—হঠাৎ সমুদ্রটা আকাশ হয়ে গেল, আর নৌকাখানা আকাশ পথে উড়ে চলতে লাগলো। চলেছি ত চলেছি, উড়ন্ত নৌকায় ছুটে ছুট চলেছি,—আর থামার সাধ্য নেই,—নামার সাধ্য নেই,—আকাশের তারাগুলো সব আমাকে ঘিরে দাঁড়িয়েছে;—আমার মাথা ঘুরে উঠলো, নিশ্বাস বন্ধ হয়ে এল,—প্রাণ আকুলি ব্যাকুলি করতে লাগলো, হঠাৎ একখানা কাল মেঘের ভিতর থেকে কার বাঁশি বেজে উঠলো, আর আমার ঘুমও ভেঙ্গে গেল।"

রাজা স্বপ্ন-কথা নিবিষ্ট-চিত্তে শুনিতে লাগিলেন, হাসির কাহিনী শেষ হইলে, রাজা সহাস্যে কহিলেন,—

"স্বপ্নটি যেমন বিচিত্র, তারা-জগতের মধ্যে স্বপ্নদেবীর এই মূর্ত্তিটিও সেইরূপ চমৎকার! আপনি বুঝি সেই সন্ধ্যায় কিন্নর-হ্রদে বেড়াচ্ছিলেন?" হাসির মনে পড়িল গত পূর্ব্ব-অপরাহ্নের কথা, সে সলজ্জে কহিল, "ঠিক মনে পড়ছে না।" রাজা কহিলেন, "আপনার ছবিখানি দেখে আমার একটি গান মনে পড়ছে। ছবিটির সঙ্গে গানটির যে বিশেষ মিল আছে তা নয়, কিন্তু ছবিখানি দেখছি আর সেই গানটি আমার মনে আসছে।"

হাসি অনুনয়ের স্বরে কহিল, "আপনি গাবেন সেই গানটি।"

এমন মধুর দৃষ্টিতে চাহিয়া তাঁহাকে হাসি এই অনুরোধ করিল যে, সেই দৃষ্টিতে দৃষ্টিনিবদ্ধ করিয়া সহসা রাজা আত্মহারা হইয়া পড়িলেন, তাঁহার সর্ব্বাঙ্গে বহুদিনের বিস্মৃত পুলক-শিহরণ উঠিল। রাজা কোন উত্তর করিবার পূর্ব্বেই শ্যামাচরণ কহিলেন, "রা রা রায়বাহাদুর বেশ গাইতে পারেন। ছেড়োনা মা ওঁকে, ধ'রে পড়।" আজ সহসা শ্যামাচরণ তোতলা হইয়া পড়িয়াছেন, রায়মহাশয়ের নামটা ক্রমাগতই তাঁহার মুখে বাধিয়া যাইতেছে। শ্যামাচরণ কাজের মানুষ, এই কথা বলিতে বলিতে দেওয়ালের বড় তানপুরাটা খুলিয়া তক্তার উপর রাখিয়া দিলেন। হাসি আবার বলিল, "গান্ না আপনার মনের গানটি?" রাজা কহিলেন, "আমারও কিন্তু অনুরোধ আছে, তার পর আপনাকেও গাইতে হবে!" এই সময় শ্যামাচরণ ওঁ শব্দের দিক হইতে মুখ ফিরাইয়া একবার বলিয়া উঠিলেন, "আপনি হাসিকে আপনি আপনি করছেন—বড় বেমানান শোনাচ্ছে, তুমিই বলিবেন ওকে।"

রাজা এ কথার কোন উত্তর না করিয়া তক্তায় আসিয়া বসিয়া তানপুরাটা হাতে তুলিয়া লইলেন। কিছুক্ষণ তাহার কান টেপাটুপি করিয়া সুর মিলাইয়া গান ধরিলেন—

কে আমারে বারেবারে করুণ সুরে
ডাকে সুদূরে?
ভবনবাসী মন আমার ভুবনপানে উড়ে।
চিনেছি গো বাঁশিটি তার,
সুরে শুনি হাসিটি তার,
পারে যেতে বারেক শুধু দেখেছি বঁধুরে,
সেই বিদেশী বঁধুরে;
সে যে স্মৃতির খেয়া বেয়ে চলে
স্বপ্ন নদীর পুরে!
ওগো কেমন ক'রে মিলবে তারে হায়?
যেমন ক'রে সন্ধ্যা-তারা,
পুব গগনে দিশাহারা,
ভোরের বেলা অরুণ-ধারায়
মিলাইয়া যায়;
তেমনি ক'রেই মিলবে, তাহার—
লুটবে পায়ে ঘুরে
সে যে স্মৃতির খেয়া বেয়ে চলে
স্বপ্ন নদীর পুরে।
মিলবে তারে কবে ওগো কখন?
তখন ওগো তখন—
ফাগুন হাওয়া আগুন হ'য়ে,
কাল-বৈশেখের দোলা ব'য়ে
চলবে যখন ঝড়ের আগে আগে,
ঘনঘটা আঁধার মেঘে—
ইন্দ্রধনু চুপে চুপে,
প্রকাশ হবে মোহন রূপে
লুকিয়ে পড়বে যখন পুনঃ
নিবিড় অনুরাগে,—
তখন ওগো তখন—
রুদ্রতালে বন্ধু তোমার নাচবে মধুরে—

বেজে উঠবে তুমি তাহার চরণ-নূপুরে :—
সে যে স্মৃতির খেয়া বেয়ে চলে
স্বপ্ন-নদীর পুরে।

রাজা তালমান দিয়া চক্ষু বুজিয়া গানটি গাহিতে লাগিলেন, হাসি তন্ময় হইয়া শুনিতে লাগিল। রাজা যখন থামিয়া পড়িলেন, তখনও সেই গীততান তাহার কর্ণে বাজিতেছিল!

## ত্রয়োদশ পরিচ্ছেদ

গৃহের কুহকবদ্ধ নীরবতা ভঙ্গ করিয়া শ্যামাচরণ প্রথমে কহিলেন, "এইবার তোমার পালা মা, অতিথি-সম্বর্দ্ধনা কর।" হাসি একেবারেই বাঁকিয়া বসিল, এত ভাল গানের পর আর কি সে গাইতে পারে! সে বলিয়া উঠিল, "আমি আজ মোটেই গাইতে পারব না। রাত্রে ঠাণ্ডা লেগে গলাটা একেবারেই ধ'রে গেছে।"

কিন্তু দিদিমা, কৃষ্ণলাল, শ্যামাচরণ ইঁহাদের সকলেরই ইচ্ছা হাসি গান গায়; গান শিখিয়া হাসি যদি গান শুনাইবার এমন অবসর ছাড়িবে, তবে শিখিয়াই বা লাভ কি!

পিতা বলিয়া উঠিলেন, "গাও হাসি, বলছেন উনি গাও।" হাসি দিদিমার পাশে আসিয়া বসিয়াছিল, তিনি অলক্ষ্যে, তাহাকে বেশ একটু টিপ্ নি দিয়া মৃদু স্বরে কহিলেন, "গাইতে আরম্ভ করলেই গলা খুলবে, দেমাক রাখ।" কিন্তু তথাপি হাসি চুপ করিয়া রহিল, তাঁহাদের আজ্ঞা পালনের কোন লক্ষণই প্রকাশ পাইল না। তখন অতিথি অনুনয়-কণ্ঠে কহিলেন,—

"আপনি না গাইলে কিন্তু বড় দুঃখিত হব।"

হাসি নত মুখ উন্নত করিয়া তাঁহার দিকে চাহিল।

রাজা আবার বলিলেন, "নিশ্চয়ই আপনাকে গাইতে হবে, এত অনুরোধ অগ্রাহ্য করবেন আপনি?" এই দৃঢ়তাপূর্ণঅনুনয়-বাক্য রাজাদেশের ন্যায় তাহার কর্ণে ধ্বনিত হইল। রাজা তক্তা হইতে উঠিয়া বলিলেন, "আপনি এই আসন গ্রহণ করুন।"

হাসি বলিল, "ও তানপুরাটা ত আমার নয়, ওস্তাদের। ছোট তানপুরাতেই আমি গাই।"

রাজা নিজেই তখন দেয়াল হইতে ছোট তানপুরাটি খুলিয়া তক্তার এক ধারে রাখিলেন। হাসি বিনা বাক্যব্যয়ে ধীরে ধীরে তক্তার উপর আসিয়া বসিল, বসিয়া অনবরত তানপুরাটার কান টিপিতে লাগিল। কিছুতেই যে আজ তাহা সুরে মিলিতে চায় না! রাজা হাসিয়া নিজেই তখন তানপুরাটার সুর বাঁধিয়া দিলেন। হাসির হস্তে কিন্তু তবুও তাহার সুর খুলিল না; ম্যাও ম্যাও করিয়া সেটা কাঁদিতে লাগিল। এ কি জ্বালা! কোনও গান ত মনে আসিতেছে না আজ! দিদিমাকে জিজ্ঞাসা করিল, "বল না দিদিমা—কোনটি গাব।" দিদিমা তাহার ধরণ-ধারণ দেখিয়া মনে মনে জ্বলিতেছিলেন, কিন্তু সংযত ভাবেই কহিলেন, "সেই আগমনীটা গাও?"

"কোন্ আগমনীটা? মনে পড়ছে না ত?" শ্যামাচরণ হাসিয়া বলিলেন, "তবে আগমনী থাক, একটা বিসর্জ্জনী গাও।"

কোনও বিসর্জ্জনী গীতও আজ তাহার মনে পড়িল না। কৃষ্ণলাল বলিলেন, "একটি ব্রহ্মসঙ্গীত গাও তবে। 'প্রথম নাম ওঙ্কার' গানটি জান ত?" হাসি ঘাড় নাড়িয়া জানাইয়া দিল যে, "জানি না।"

রাজা বলিলেন, "আপনি কি কোন জাতীয় সঙ্গীত জানেন?" হাসি ইহার উত্তর না দিয়া হঠাৎ বলিয়া উঠিল, "আচ্ছা গাচ্ছি, আমার মনে পড়েছে একটা গান!"

বলিয়া গাইতে আরম্ভ করিল,—

আমার বীণা তোমার হাতে
মধুর অতি সাজিছে!
আমার বাণী তোমার
গানে মধুর কিবা বাজিছে—

দুই ছত্র গাইয়াই হাসি গান বন্ধ করিল; কথাও আর মনে পড়িল না, সুরটাও একেবারেই ভুলিয়া গেল, বিরস লজ্জিত ভাবে সে তানপুরা হইতে হাতটা সরাইয়া লইল। রাজা কৃপাপরবশ হইয়া বলিলেন, "থাক্; তবে আজ দেখছি দেবী সরস্বতী আমাদের প্রতি বিমুখ।" বলিয়া রাজা গিলাকুঞ্চিত শুভ্র পিরাণের ক্ষুদ্র পকেট হইতে তাঁহার ঘড়ি বাহির করিয়া দেখিয়া বলিয়া উঠিলেন, "এ কি দশটা বেজে গেছে! আমাকে ত আজ রাত ১১টার ট্রেণ ধরতে হবে। আর আপনারাও নিশ্চয়ই এখনো খান নি; সে কথা ভুলে গিয়ে আত্মসুখেই বিহ্বল হয়ে আছি।"

রাজা দিদিমার দিকে চাহিয়া এই কথা বলিলেন। দিদিমা শশব্যস্তে বলিয়া উঠিলেন, "সে কি কথা, বোসো বোসো, আমরা দেরীতেই খাই।" রাজা দাঁড়াইয়া কহিলেন, "মাপ করবেন, উঠুন শ্যামাচরণ বাবু, বড় দেরী হয়ে গেছে।"

তখন সকলেই উঠিয়া দাঁড়াইলেন। হঠাৎ পাশের টেবিলের দিকে দিদিমার দৃষ্টি পড়িল, এতক্ষণ ফুলের মালার কথাটা একেবারেই তাঁহারা ভুলিয়া গিয়াছিলেন। শ্যামাচরণের দিকে চাহিয়া বলিলেন, "আজকের দিনে যে, বরের শ্বশুরকে মালা পরাতে হয়—দে না হাসি মালা পরিয়ে!"

হাসি এক গাছি গ'ড়ে মালা উঠাইয়া শ্যামাচরণের দিকে অগ্রসর হইবামাত্র তিনি এক পা দূরে সরিয়া গিয়া কহিলেন, "মোটে ত তোমার খুঁজি দেখছি ঐ একগাছি মালা, আমি ত ঘরের লোক, অতিথিকে ত সর্ব্বাগ্রে সম্মানিত করা উচিত, ওঁকেই দাও মালাগাছি।"

হাসি কিংকর্ত্তব্যবিমূঢ় ভাবে মালা-হস্তে তাঁহার দিকে দৃষ্টিপাত করিল। রাজা নিঃসঙ্কোচে বেশ সহজ ভাবেই স্বয়ং অগ্রসর হইয়া আসিয়া কণ্ঠ বাড়াইয়া দিয়া কহিলেন, "তোমার হাতে ভ্রাতৃবরণ-মাল্য সাদরে গ্রহণ করি। পরিবর্ত্তে কি আর দিব, আর কিছুই ত সঙ্গে নাই—এই আংটিটি আমার স্নেহাশীর্ব্বাদরূপে গ্রহণ কর।"

রাজা আংটি খুলিয়া তাহাকে পরাইয়া দিলেন। শ্যামাচরণ তাহা দেখিয়া মুখ টিপিয়া হাসিলেন। রাজাকে এখানে আনিবার উদ্দেশ্য তাঁহার নিষ্ফল হয় নাই। কৃষ্ণলাল সহসা ওঁ শব্দ ছাড়িয়া এদিকে দৃষ্টিপাত করিলেন, বরকন্যার ন্যায় উভয়কে মাল্যাঙ্গুরিবিনিময় করিতে দেখিয়া স্তম্ভিত হইয়া রহিলেন, এ ঘটনা তাঁহার মনঃপূত হইল কি না বুঝা গেল না। দিদিমাও হাসিবেন বা কাঁদিবেন, বুঝিতে না পারিয়া নীরব হইয়া রহিলেন। দ্বারান্তরালে দাঁড়াইয়া গৃহিণীই কেবল আনন্দচিত্তে ভগবানকে স্মরণ করিলেন। মাতার ন্যায় দিব্যদর্শক সংসারে কে আছে!

রাজা যখন বিদায় গ্রহণ করিয়া চলিয়া গেলেন, দালান শূন্য হইয়া পড়িল, তখন দিদিমার মুখ ফুটিল। তিনি হাসিয়া বলিলেন,—

"অজানা অচেনা কার গলায় মালা দিলি লো রূপসি নাতনি! তোর রাজা এল নাকি?"

আজ আর হাসির হাসি-ঠাট্টা ভাল লাগিল না, —গম্ভীর মুখে বলিল, "দিদিমার সব তাতে ঠাট্টা!"

এই সময় গৃহিণী দালানে আসিয়া দাঁড়াইলেন, আর শচীনও বায়স্কোপ রঙ্গালয়ের রঙ্গদর্শনান্তে এখানে আসিয়া হাজির হইল। দিদিমা তাহাকে জিজ্ঞাসা করিলেন, "তোর সঙ্গে ওদের দেখা হোল?"

"হাঁ দেখলুম, তাঁরা গাড়ীতে উঠছেন।"

"কে উনি জানিস?"

শচীন বুঝিল, কাহার সম্বন্ধে এ প্রশ্ন,—আশ্চর্য্য হইয়া বলিল, "জান না নাকি? রাজা যে?"

শচীন প্রসাদপুরে গিয়াছিল তাহা পাঠক জানেন। দিদিমা সবিস্ময়ে প্রশ্ন করিলেন, "রাজা! কোথাকার রাজা রে?"

উত্তর হইল, "প্রসাদপুরের।"

## চতুর্দ্দশ পরিচ্ছেদ

রাজা অতুলেশ্বর কলিকাতা গিয়া ভাগ্যবলে সুখ ও সমৃদ্ধি এই দ্বিবিধ প্রসাদই লাভ করিলেন।

অনেকদিন হইতে তিনি লোকালয়-সংস্পর্শরহিত ভাবে প্রসাদপুরের নির্জ্জন নীড়ে বাস করিতেছিলেন। দেশের রাজনৈতিক বিপ্লব-বারতা সংবাদপত্র হইতে তিনি পাইয়া থাকেন; কিন্তু সঙ্গে সঙ্গে সমাজবায়ুও যে কিরূপ ঘূর্ণিত-বেগে আলোড়িত হইয়া উঠিয়াছে, দূর হইতে এতদিন তাহার সুস্পষ্ট স্পর্শ লাভ করেন নাই। হাসিকে দেখিয়া বুঝিলেন যে, তিনি একা নহেন, দেশের ঘরে-ঘরেই সম্ভবতঃ নারী-গঠনের একটা প্রয়াস চলিতেছে। তাঁহার জীবনব্যাপী উদ্দেশ্যের সফলতা যেন হাসিতে তিনি প্রত্যক্ষ করিলেন। কলিকাতা প্রবাসের এই ক্ষণস্থায়ী ক্ষুদ্র দিনগুলা সুখ-স্মৃতিতে তাঁহার মনে স্থায়িত্ব লাভ করিল!

কিন্তু জ্যোতির্ম্ময়ীর ভাগ্যলিপিতে বিধাতাপুরুষ অন্যরূপ লিখিয়াছিলেন। এ সময়টা রীতিমত কষ্টের ভাবেই তাঁহার কাটিল।

ট্রেণে ডিক্রুজ সাহেবের কুকড়িতে শরৎকুমারের হাতে যে আঘাত লাগিয়াছিল;—তাহার ক্ষত শুকাইবার পরও মাঝে মাঝে সেই স্থানে তিনি বেদনা অনুভব করিতেন।

সম্প্রতি রাখিবন্ধন দিনে হাসপাতালে অস্ত্রচিকিৎসা করিবার সময় দৈবক্রমে ছুরির সামান্য স্পর্শ লাগিবা মাত্র উক্ত স্থান ঈষৎ উন্মুক্ত হইয়া পড়িল। কিন্তু রাজকুমারী তাঁহার অপেক্ষায় থাকিবেন বলিয়াছেন, যথারীতি ঔষধাদি লাগাইতে গেলে বিলম্ব হইয়া পড়িবে, তিনি হাসপাতালের কার্য্যশেষে তাড়াতাড়ি সামান্য জলপটিতে মাত্র ক্ষত বাঁধিয়া লইয়া চলিয়া গেলেন। বাগানে আসিয়া দেখিলেন যে, কেহই সেখানে নাই। রাজকুমারী গৃহে যাইবার সময় যে গ্রহটির দিকে ফিরিয়া দৃষ্টিপাত করিয়াছিলেন, শরৎকুমার না জানিয়াও তাহারি দিকে চাহিয়া

একটা চাপা দীর্ঘনিশ্বাস ফেলিলেন, সঙ্গে সঙ্গে আত্ম-তিরস্কারের ক্ষীণ হাস্যরেখা তাঁহার ওষ্ঠাধরে ফুটিয়া উঠিল,—"এত রাত্রি পর্য্যন্ত রাজকুমারী এখানে থাকিবেন, এমন ভুল করিলেন তিনি কি করিয়া ?"

সেই রাত্রেই তাঁহার সামান্য একটু জ্বরভাব হইল; কিন্তু পরদিন সকালে ক্ষতস্থানে যথাবিধি ঔষধাদি লেপনের পর শরীর এতদূর স্বচ্ছন্দ বোধ করিলেন যে, সন্ধ্যাকালে রাজা বাহাদুরকে ট্রেণে পর্য্যন্ত উঠাইয়া দিয়া আসিলেন।

বাড়ী ফিরিয়া কিন্তু অবসন্ন হইয়া পড়িলেন। রাত্রিকালে জ্বরও বেশ প্রবল হইয়া উঠিল। তখন নিজের চিকিৎসা আর নিজের হাতে রাখা যুক্তিযুক্ত জ্ঞান না করিয়া অন্য ডাক্তারের আশ্রয় গ্রহণ করিলেন। সৌভাগ্যক্রমে রাজার এক জন প্রবীন ডাক্তার আত্মীয় এই সময় বায়ু-পরিবর্ত্তন-উপলক্ষে প্রসাদপুরে আসিয়া প্রাসাদেই বাস করিতেছিলেন। তিনি দেখিয়া শুনিয়া শরৎকুমারের সহিত একমত হইলেন। বিষাক্ত কুকড়ির আঘাত হইতেই যে ক্ষতের উৎপত্তি তিনিও এইরূপ অনুমান করিয়া আশ্বাস প্রদানে কহিলেন, 'ক্ষতের লক্ষণে বুঝা যায়' উহা সাংঘাতিক বিষ নহে। সম্ভবতঃ পশুবধের পর কুকড়িখানা ভালরূপ পরিষ্কৃত হয় নাই—প্রধানতঃ এই কারণে, তাহা ছাড়া রোগী সুস্থ সবল বলিয়াও এই বিষয়ে কার্য্যফল প্রকাশে বিলম্ব হইয়া পড়িয়াছে। যাহাহউক ভয়ের কোন কারণ নাই। সামান্য অস্ত্র-চিকিৎসা দ্বারাই রোগী সম্ভবতঃ আরোগ্য লাভ করিবেন।"

অস্ত্রোপচার হইবার পর শরতের অবস্থা প্রথম দিন খুব খারাপ ছিল, দ্বিতীয় দিন অপেক্ষাকৃত ভাল, কিন্তু এখনো আশানুরূপ ভাল নয়। সেবার ত্রুটী নাই.—অনাদির সহিত আরও দুই একটি বালক তাহার শুশ্রূষায় নিযুক্ত। কিন্তু অনাদি যেরূপ প্রাণপণে সেবা করিতেছে, মাতা ভগিনী স্ত্রী তদপেক্ষা অধিক যত্নে সেবা করিতে পারে না। দ্বিতীয় রাত্রিও কোনরূপে কাটিয়া গেল। তৃতীয় সন্ধ্যায় ডাক্তার প্রফুল্লমুখে ভরসা দিয়া গেলেন।

জ্যোতির্ম্ময়ী অন্যদিনের ন্যায় সে দিনও সেই সময়ে ধীরে ধীরে বারান্দায় আসিয়া দাঁড়াইলেন। গৃহে তখন অনাদি ছাড়া আর কেহ ছিল না। সে নিকটে আসিয়া বলিল, "আসবে দিদিমণি ঘরে ? কেউ নেই এখন,—এস।"

বালিকা বলিল, "একটু ভাল দেখছ, অনাদি ?"

"নিশ্চয়। আজ আর তেমন ছটফট করছেন না,—তেমন অচেতন-ভাবও নেই, সহজভাবে যেন ঘুম্‌চ্ছেন।—এস না রাণীদিদি ঘরে—আজ দেখে খুসী হবে।"

জ্যোতির্ম্ময়ী শিয়রে আসিয়া দাঁড়াইলেন। রোগীর মুখ প্রশান্ত, তিনি যেন কি স্বপ্ন দেখিতেছিলেন.—তন্দ্রাঘোরে বলিলেন, "হাসি তুমি ? আর ঐ তারাটি, ঐ উজ্জ্বল,—তোমার চেয়েও উজ্জ্বল বড় তারাটি—কে ও ? চেন না, হাসি ? জ্যোতির্ম্ময়ী উনি রাজকুমারী।" জ্যোতির্ম্ময়ীর অশ্রুজল সম্বরণ দুঃসাধ্য হইয়া উঠিল। তিনি আত্মবিস্মৃত হইয়া রোগীর কপালে স্নেহহস্ত বুলাইলেন। সে স্পর্শে শরৎ চক্ষু উন্মীলিত করিলেন, রাজকুমারীর দিকে দৃষ্টিপাত করিয়া মৃদু-দুর্ব্বল কিন্তু স্বাভাবিক স্বরে কহিলেন, "তুমি রাজকুমারি ?" রাজকুমারী আহ্লাদগদ্‌গদ কণ্ঠে কহিলেন, "চিনিয়াছেন ?" একটু বিস্ময় প্রকাশ করিয়া শরৎ কহিলেন, "চিনব না কেন ? আমার কি হয়েছে ?"

তিনি শয্যায় উঠিয়া বসিবার চেষ্টা করায় রাজকুমারী তাঁহাকে নিবৃত্ত করিয়া কহিলেন, "কিছু হয় নাই, কিন্তু উঠবেন না, আপনি ঘুমান আমি যাই।"

"যাবেন না রাজকুমারী, বসুন আপনি।" তাঁহার রুগ্ন কণ্ঠ একান্ত অনুরোধপূর্ণ।

অনাদি নিকটে একখানা চৌকি আনিয়া দিল, জ্যোতির্ম্ময়ী বসিলেন। শরৎ বলিলেন, "রাজকুমারি ?"—বলিয়া চক্ষু মুদ্রিত করিয়া নিস্তব্ধ হইয়া রহিলেন। জ্যোতির্ম্ময়ী ভীতস্বরে কহিলেন,—"ডাক্তার-দা ?" শরৎ আবার কথা কহিলেন, বলিলেন, "রাজকুমারী বড় দুর্ব্বল, বড় একলা মনে হচ্ছে, আপনার হাতখানি দিন।" রাজকুমারী তাঁহার হাতখানি ধরিলেন, অশ্রুতে সে হাত সিক্ত হইয়া উঠিল; অনাদিও বালকের ন্যায় মুখ ঢাকিয়া কাঁদিতে লাগিল। জ্যোতির্ম্ময়ীর হাতখানি হাতের মধ্যে ধরিয়া রোগী আবার ঘুমাইয়া পড়িল। কিছুক্ষণ পরে হাতখানি আস্তে আস্তে টানিয়া লইয়া জ্যোতির্ম্ময়ী ধীরপদে গৃহত্যাগ করিলেন।

পরদিন শরৎকুমারের জ্বর ত্যাগ হইল;—বিপদ-মেঘ কাটিয়া গেল।

রাজা আসিয়া দেখিলেন, শরৎকুমার সারিয়া উঠিতেছেন। তিনি খবর দিলেন যে, প্রসাদপুরে কন্‌ফারেন্স বসিতে প্রায় মাস খানেক বিলম্ব হইয়া পড়িল। তৎপূর্ব্বে বাঙ্গালার প্রধান প্রধান পলিটিকাল নেতাগণ সকলে এখানে সম্মিলিত হইতে পারিবেন না। শুনিয়া জ্যোতির্ম্ময়ী খুসীই হইলেন,

তাঁহার মনে হইল, ততদিন শরৎকুমার বেশ সবল হইয়া উঠিতে পারিবেন।

## পঞ্চদশ পরিচ্ছেদ

জ্যোতির্ম্ময়ী এইবার আপনার দিকে দৃষ্টিপাত করিবার অবসর পাইলেন।—কি দুশ্চিন্তা, কি ঔৎসুক্যের মধ্যে সপ্তাহ কাল কাটিয়া গিয়াছে! এমন কি, ব্যায়ামসমিতি, কনফারেন্স কিছুই এ কয়দিন তাঁহার মনে পড়ে নাই। এ কিরূপ তন্ময়তা! কই পিতার অসুখের সময় ত জ্যোতির্ম্ময়ী এত কাতর হইয়া পড়েন নাই! তাঁহার লজ্জাসঙ্কুচিত মন উত্তর স্বরূপ কহিল, "কোন কারণ ছিল না ত তাহার, পিতার ত জীবনসংশয় হয় নাই।—তবুও—"

ইহার অর্থ,—তবুও এক জন আত্মীয়, পরের জন্য এত কেন ভাবনা! প্রতিদিন ত রোগে-তাপে পৃথিবীর কত লোক মৃত্যু-গ্রাসে পড়িতেছে; কে কার জন্য এত ভাবে? এ স্থলে মৃত্যুর কথাটা মনে আসিবামাত্র বালিকার মনের মধ্যে একটা কষ্টের শিহরণ উঠিল!

তখন দ্বিপ্রহর অতীত হইয়া গিয়াছে। আহারাদির পর সোফায় শুইয়া জ্যোতির্ম্ময়ী বিশ্রাম করিতেছিলেন। পাশেই হাতের কাছে একটি টেবিলে. ফলভরা ফুলদানী আর একটির চারিদিকে নানা কাগজ পত্র, বহি সাজান। জ্যোতির্ম্ময়ী তাহার মধ্য হইতে একখানি থিয়সফিষ্ট পত্র টানিয়া লইয়া পড়িতে আরম্ভ করিলেন। একটা প্রবন্ধ আগাগোড়া শেষ করিয়া তখন তাঁহার হুঁস্ হইল,- এক অক্ষরও মস্তিষ্কে প্রবেশ করে নাই। পাঠিকার স্থূল অক্ষি বহির পাতায় নিবদ্ধ ছিল বটে—কিন্তু সূক্ষ্ম আঁখি ঘুরিতেছিল অন্য ঘরে। আজ ইচ্ছা করিয়াই প্রাতঃকালে শরৎকুমারকে রাজকুমারী দেখিতে যান নাই,—ভাল আছেন ত তিনি! তিনি কি জ্যোতির্ম্ময়ীর প্রতীক্ষা করিতেছিলেন, তাঁহাকে দেখিতে চাহিতেছিলেন?

এ কিরূপ প্রশ্ন? রাজকুমারী তাঁহাকে দেখিবার জন্য ব্যাকুল বলিয়া তিনিও কি ব্যাকুল থাকিবেন? এ কি পিপাসা! এখন ত তিনি আরাম হইয়া উঠিয়াছেন—এখনো তাঁহার চিন্তাতেই জ্যোতির্ম্ময়ী মগ্ন কেন? তাঁহার সন্নিধ্যলাভের জন্য কেন তিনি এত তৃষাতুর? এ কি সর্ব্বগ্রাসী ভাব? ইহাই কি প্রেম?

ক্ষতি কি? প্রেমদেবতাকে মনে মনে পূজা করিতে ক্ষতি কি? কিন্তু ইহার পরিণাম? এই আকাঙ্ক্ষা—এই চিন্তা, এই পূজার পরিণাম? লোকে বলে বিবাহ। জ্যোতির্ম্ময়ী হাতের বহিখানি ছুঁড়িয়া ফেলিয়া দিলেন।—"না তাহা হইতে পারে না—পারে না,—আমি জ্যোতির্ম্ময়ী—চিরকুমারীব্রত-গ্রহণ করিয়াছি—দেশের জন্য জীবনদান করিয়াছি—আমি ব্যক্তিবিশেষের পরিণীতা পত্নী!—অসম্ভব,—অসম্ভব!" একবার তিনি অতি চুপে চুপে—স্বগত উচ্চারণ করিলেন, "মিসেস্ চৌধুরী।" "তাঁহার চিন্তা-মলিন মুখে সহসা হাসি ফুটিয়া উঠিল। ঘরের বারান্দায় খাঁচায় রক্ষিত পোষা কোকিলটি এই সময়ে কুহু কুহু করিয়া উঠিল, বাহিরের আম-বাগানে দুই চারিটা কোকিল এক সঙ্গে ইহার উত্তর গাহিল; সহসা—কুহু-কুহুতানে আকাশ ভরিয়া গেল।—জ্যোতির্ম্ময়ী মনে মনে বলিলেন,—"বনের পাখী তোমরা খাঁচার পাখীকে ধরা দিতে চাও ত দাও, আমি কিন্তু ধরা দিব না।" তিনি প্রতিজ্ঞা করিলেন, আজ সন্ধ্যাতেও শরৎকুমারকে দেখিতে যাইবেন না। ভাবিতে ভাবিতে অন্যমনস্কভাবে জ্যোতির্ম্ময়ী ফুলদানীর একটি ফুল তুলিয়া লইয়া আঘ্রাণ করিলেন। ঠিক দুইটার সময় কুন্দ গৃহে আসিয়া হাজির হইল। আজই সকালে সে বাড়ী হইতে ফিরিয়াছে; হাসির চিঠিখানা, রাজকুমারীর হাতে দিয়া কহিল,—

"এই লও রাজকুমারী। চিঠিখানি তোমার হাতে ধ'রে দিতে আমি প্রতিশ্রুত আছি। আজ দায়মুক্ত হলুম।"

জ্যোতির্ম্ময়ী চিঠিখানা গ্রহণ করিলেন, কুন্দ থিয়সফিষ্ট পত্রখানা কুড়াইয়া যথাস্থানে রাখিয়া, আলমারি খুলিয়া রাজকন্যার বৈকালিক সাজসজ্জার আয়োজনে রত হইল। আজ তাঁহাদের ম্যাজিষ্ট্রেটের বাড়ী চা-পানের নিমন্ত্রণ।—

হাসির চিঠিখানা পড়িয়া জ্যোতির্ম্ময়ী বলিলেন,—

"সুগুণা দেবী—কে কুন্দ দিদি? আমাকে তিনি এত প্রশংসা ক'রে লিখেছেন—লজ্জা করে যে।"

কুন্দ বলিল, "ও আমাদের হাসি। সকলে ওকে হাসি ব'লেই ডাকে। এমন সুন্দর মেয়েটি, কি বলব! তাকে যদি দেখ রাজকুমারী ত তুমিও ভাল বাসবে।"

শরৎকুমার প্রলাপের ঘোরে যে হাসির নাম উচ্চারণ করিতেন, সেই হাসি নয় ত এ? একটা

কিরূপ অসুখ-চাঞ্চল্য রাজকন্তার মন দিয়া বহিয়া গেল।—ইহা কি ঈর্ষার আন্দোলন?

জ্যোতির্ম্ময়ী বলিলেন, "বিয়ে হয় নি বোধ হয় তাঁর?"

"না। কোন বরকেই যে তার বাপমার মনে ধরে না। যা হ'ক, এ বার শুনছি একটি মনের মত পেয়েছেন, সম্বন্ধ চলছে তার সঙ্গে।"

"কে সে ভাগ্যবান?" জ্যোতির্ম্ময়ীর বক্ষে শোণিতপ্রবাহ সহসা বন্ধ হইয়া গেল—এই প্রশ্নের উত্তরে শরৎকুমারের নাম শুনিবার জন্ম তিনি অপেক্ষা করিয়া রহিলেন। কুন্দ বলিল, "তিনি আপনাদেরই আত্মীয়, বিজনকুমার রায়।"

বালিকার রুদ্ধনিশ্বাস ধীরে ধীরে মুক্তি লাভ করিল, সে হাসিয়া কহিল, "তা বেশ, মন্দ হয় না! আমি বরণ ক'রে ক'নেকে ঘরে তুলে নেব। তোমাদের হাসি, ডাক্তারদা'র কে হন কুন্দদিদি?"

"জানিনে ঠিক, একটা দূর সম্পর্ক থাকতে পারে। কই তার কথা ত হাসির কাছে কখনো শুনি নি। তবে আমার সঙ্গে হাসির দেখা শুনা খুব কমই হয়, বেশী কথা ক'বার অবসরই ঘটে না।"

"সম্বন্ধের কথা কার কাছে শুনলে?"

কে জানে, কেন জ্যোতির্ম্ময়ীর মন বলিতেছিল—"খবরটা ঠিক নয়।"

কুন্দ কয়েকখানা কাপড় ও জ্যাকেটের সুট মিলাইতে মিলাইতে বলিল—

"ও কথা অবশ্য হাসির কাছে শুনি নি। বিদায় নিতে যাবার সময় দিদিমা বলেছিলেন। বিকালের জন্য কোন্ কাপড়খানা রাখব রাজকুমারি?"

"দেখ কুন্দদিদি, কতবার তোমাকে বলেছি, ও কথা আমাকে জিজ্ঞাসা ক'র না, তোমার যেখানা ইচ্ছে—"

"না না বলতে হবে, কোন্‌খানা রাখব।"

"আচ্ছা, শাদা রঙের যা হয় একখানা রাখ।"

"রাজা বাহাদুর কিন্তু রঙিন্ কাপড়ই পছন্দ করেন।"

"তবে তাই রাখ।"

"ফিকে নীল বা গোলাপী কি দেব?"

"তোমার সঙ্গে আর পারা যায় না—আচ্ছা, নীলই রাখ। চিঠিখানা পড়েছ কুন্দদিদি?"

"না। মতির মালা আর—"

"সে হবে এখন; চিঠিখানা আগে পড় না। কলকাতায় গিয়ে সর্ব্বাগ্রে এবার তোমার হাসির সঙ্গেই দেখা করব।"

"তখন সে তোমারও হাসি হয়ে যাবে।"

"মতির মালা ও ব্রেসলেট জোড়াই তা হ'লে বার ক'রে রাখছি। অন্য কিছু ত তুমি পরতে ভাল বাস না।"

এ কথার কোন উত্তর না দিয়া জ্যোতির্ম্ময়ী হাসির চিঠিখানা বাড়াইয়া ধরিয়া বলিলেন, "এই নেও।"

কুন্দ নিকটে আসিয়া পত্রখানা লইয়া তাহাতে নেত্রপাত করিল। জ্যোতির্ম্ময়ী বলিলেন, "চেঁচিয়ে পড় না কুন্দদিদি।" কুন্দ পড়িতে লাগিল—

সম্মাননীয়া রাজকুমারি—

আপনার সহিত আমার চাক্ষুষ আলাপ নাই, কিন্তু আপনার গুণের কথা এত শুনিতে পাই যে, না দেখিয়াও আপনাকে ভাল বাসিয়াছি। আপনাকে বড় দেখিতে ইচ্ছা করে। যখন কলিকাতায় আসিবেন, একবার দেখা দেন ত পরমানন্দ লাভ করিব। সত্য কথা বলিতেছি, বিশ্বাস করিবেন।

ইচ্ছা করে আপনার নিকট আমিও দেশব্রতমন্ত্র গ্রহণ করি, আমার শক্তি অতি সামান্য, কিন্তু আপনার মত গুরুর উপদেশে সেই ক্ষুদ্র শক্তিও সার্থক হইয়া উঠিতে পারে।

আপনি বয়সে ছোট হইয়াও জ্ঞান-বুদ্ধিতে আমার অনেক বড়, তাই পরিপূর্ণ প্রীতিভক্তি ভরে আপনাকে নমস্কার করিতেছি, আমাকে ছোট বোন বলিয়াই মনে করিবেন।

আপনার গুণমুগ্ধা ভগিনী-
শ্রীসুগুণা দেবী

পুঃ—

শরৎ-দা যদি এখনো সেখানে থাকেন ত আমার নমস্কার দিবেন।

চিঠিখানি পড়া হইলে কুন্দ তাহা রাজকন্যাকে ফিরাইয়া দিয়া কহিল, "সুন্দর লিখেছে. চিঠিখানি প'ড়ে যেন ঠিক চোখের উপর তাকে দেখতে পাচ্ছি।"

"ভাষার ঘনঘটা নেই এইটে আমার বড় ভাল লেগেছে।"

"কেবল তাই কি? চিঠিখানি আগাগোড়া আন্তরিক শ্রদ্ধার ভাবে পূর্ণ, সেইটেই আমার বেশী ভাল লাগছে।"

"এই শ্রদ্ধা দিয়ে—তিনিই আমার শ্রদ্ধা আকর্ষণ করেছেন।"

"যেমন গঙ্গাজলে গঙ্গাপুজো সেই রকম আর কি!"

"উপমাটা এখানে ঠিক সঙ্গত হ'ল না কুন্দদিদি, পণ্ডিত মহাশয় শুনলে নিশ্চয়ই প্রতিবাদ করতেন।"

এই সময় এক জন দাসী "পণ্ডিত মহাশয় আইছেন গো!" বলিয়া চীৎকার করিতে করিতে গৃহপ্রবেশ করিল। বাঙ্গালী-ঘরে রাজা সম্রাটের আলয়েও দাসী-চাকরের আদব কায়দার বড় একটা আড়ম্বর দেখা যায় না।

পণ্ডিত মহাশয়ের নাম শুনিয়া কুন্দ বলিয়া উঠিল, "নাম করতেই হাজির তিনি, লোকটার আয়ু দেখছি অনেক।"

জ্যোতির্ম্ময়ী দাসীকে বলিল, "আচ্ছা লক্ষ্মীর মা, তোমাকে কতবার বলেছি অত চেঁচিয়ে কথা কবে না,—কিছুতে কি শিক্ষা হবে না তোমার?"

লক্ষ্মীর মা শিরে করাঘাত করিয়া কহিল, "হায় রে কপাল! তোমারে ঘরে আইনা শিখাইলাম আমি, আর আমারে শিখাইতে চাও এখন তুমি—সেদিন-কার খুকী, পলতে দিয়ে যারে কত দুধ খাওয়াইয়াছি! ঘোর কলিকালই হইছে বটে।"

"বেশ বেশ আর বকতে হবে না, তোমার ও নাকি গান আমার ভাল লাগে না। যাও, পণ্ডিত-মহাশয়কে বল গিয়ে, আমরা আসছি এখনি।"

লক্ষ্মীর মা তবুও বিড় বিড় করিয়া বকিতে বকিতে সোনার তাগা পরা হাত দুলাইয়া চলিয়া গেল। সঙ্গে সঙ্গে সোনার কণ্ঠমালা ও কোমরের রূপার চাবি-শিকলিও দুলিয়া উঠিল।

জ্যোতির্ম্ময়ী পণ্ডিত মহাশয়ের নিকটে যাইবার অভিপ্রায়ে কুন্দের সহিত বারান্দায় আসিয়া দাঁড়াইয়াছেন, এই সময় অনাদির আবির্ভাব হইল। তাহাকে দেখিয়া রাজকন্যার বুকটা কাঁপিয়া উঠিল, প্রথমেই মনে হইল,—ভাল আছেন ত তিনি? কিন্তু কোন প্রশ্ন জিজ্ঞাসা করিবার পূর্ব্বেই অনাদি কহিল, "একটা কথা আছে দিদিমণি।"

রাজকন্যা কুন্দকে বলিলেন, "যাও কুন্দদিদি, তুমি পণ্ডিত মহাশয়ের কাছে ব'সে একটু গল্প কর গে, আমি এখনি আসছি।"

কুন্দ চলিয়া গেলে জ্যোতির্ম্ময়ী কণ্ঠাগত ভাষা রসনামুক্ত করিয়া দিয়া কহিলেন, "ডাক্তার-দা ভাল আছেন ত অনাদি-দা?"

"হাঁ ভাল আছেন,—কিন্তু তুমি আজ সকালে তাঁকে দেখতে যাও নি—তাই তিনি বড় ব্যাকুল হয়ে পড়েছেন। তিনি ভাবছেন—তোমার বুঝি কোন অসুখ করেছে—তিনি তোমাকে দেখতে আসতে চান।" জ্যোতির্ম্ময়ীর পণ ভঙ্গ হইল—বলিলেন, "না না তাঁর আসতে হবে না—চল, আমিই গিয়ে এখনি তাঁকে একবার দেখে আসি।"

পণ্ডিতমহাশয় যে তাঁহার অপেক্ষায় আছেন, সে কথা জ্যোতির্ম্ময়ী একেবারেই ভুলিয়া গিয়া অনাদির অগ্রবর্ত্তী হইয়া চলিলেন।

রাজকুমারী গৃহে প্রবেশ করিবামাত্র—তাঁহাকে সম্মান প্রদর্শনার্থ শরৎকুমার শয্যাত্যাগ করিয়া উঠিয়া দাঁড়াইলেন। অসুস্থতার পর এই প্রথম তাঁহার স্থির হইয়া দাঁড়াইবার প্রয়াস, পা কাঁপিয়া উঠিল; দেহ ঈষৎ টলমল করিতে লাগিল। কিন্তু এই কম্পন কি কেবলই দুর্ব্বলতা-জনিত, কিংবা আনন্দের অধীরতাও ইহার মধ্যে অনেকখানি লুক্কায়িত ছিল? রাজকুমারী উদ্বিগ্নভাবে অনুনয়ের স্বরে বলিলেন, "কি করেন ডাক্তার-দা,—বসুন বসুন—দাঁড়াবেন না?"

"আমি ভাল হয়ে উঠেছি রাজকুমারী।"

"তবুও বসুন; এখনো বিছানা থেকে ওঠবার অবস্থা আপনার ঠিক হয় নি,—পা কাঁপছে আপনার।"

"আপনি বসুন আগে।" প্রত্যুত্তরে এইরূপ অনুরুদ্ধ হইয়া রাজকুমারী আর কথা বাড়াইলেন না; শরৎকুমারের শয্যার নিকটেই তাঁহার জন্য অনাদি একখানি চৌকি আগে হইতেই রাখিয়া দিয়াছিল, সেইখানিতে বসিয়া পড়িলেন। শরৎকুমার তখন শয্যায় উপবিষ্ট হইয়া বলিলেন, "আপনি সকালে আসেন নি—তাই মনে হচ্ছিল—"

শরৎ হঠাৎ থামিয়া গেলেন, রাজকুমারী বলিলেন, "না, আমার কোন অসুখ করে নি,—ভালই আছি;—আপনি ত ভাল হয়ে উঠেছেন—তাই আর—"

রাজকুমারীরও কথাটা এইখানে বাধিয়া গেল—কেন না, যাহা বলিতে যাইতেছিলেন, তাহা সত্য নহে। শরৎকুমার তাঁহার পালায় রাজকন্যার অসম্পূর্ণ কথা সম্পূর্ণ করিয়া দিয়া কহিলেন,—

"তাই আর আসার দরকার মনে করেন নি?" বলিতে বলিতে তাঁহার রুগ্ন মুখ—একটা ব্যথার ভাবে আচ্ছন্ন হইয়া পড়িল। জ্যোতির্ম্ময়ীর হৃদয়-তন্ত্রীতেও সে বেদনার সুর ধ্বনিত হইল। তিনি কথাটা চাপা দিবার অভিপ্রায়ে হাসির চিঠিখানা শরৎকুমারের হাতে দিয়া বলিলেন, "দেখুন দেখি চিঠিখানা পড়ে ডাক্তার-দা; আপনার ভাল লাগবে মনে ক'রে এনেছি।"

শরৎকুমার চিঠিখানি গ্রহণপূর্ব্বক পড়িয়া রাজকন্যার হাতে প্রত্যর্পণ করিয়া কহিলেন, "যিনি লিখছেন—তিনি দেখছি গুণগ্রাহী।"

"তিনি আপনাকে নমস্কার জানিয়েছেন—দেখেছেন ত? কি উত্তর দেব?"

"ফিরিয়ে দেবেন নমস্কারটা।" এমন ঔদাসীন্যের সহিত কথাটা শরৎকুমার বলিলেন যে, জ্যোতির্ম্ময়ীর পূর্ব্বগঠিত বিশ্বাস বেশ একটু টলমল করিয়া উঠিল। বলিলেন, "চিঠি প'ড়ে ত মনে হয়—আপনার সঙ্গে তাঁর বিশেষ আত্মীয়তা আছে।"

"ভুল আপনার।—মোটেই না।" বিদায়-দিনে হাসির প্রত্যাখ্যানের কথা মনে জাগিয়া উঠিল,—কিন্তু আজ আর সে স্মৃতিতে তাঁহার দীর্ঘনিশ্বাস পড়িল না। শরৎকুমার নিজেই যেন তাহাতে একটু বিস্মিত হইলেন। জ্যোতির্ম্ময়ী বলিলেন, "আপনার আত্মা কিন্তু চুপি চুপি অন্য কথাই প্রকাশ করেছে।"

"কি রকম?"

"অসুখের সময় অনেকবারই হাসির নাম আপনার মুখে শুনেছি।"

শরৎকুমারের রক্তহীন পাংশুমুখে সহসা লজ্জার আভা চমকিয়া গেল! "সত্য না কি? প্রলাপের ঘোরে কি কথা না জানি শরৎকুমার বলিয়াছেন—আর রাজকুমারী তাহা শুনিয়া কি না জানি মনে করিয়াছেন, ছিঃ—ছিঃ!" সব কথা রাজকন্যাকে খুলিয়া বলিতে তাঁহার ইচ্ছা হইল। কিন্তু চন্দ্রালোকে বা ম্লান দীপশিখার নিকট বসিয়া যে সব কাহিনী বলা যায়,—দিনের ফ্যাক্‌-ফ্যাকে উজ্জ্বল আলোক তাহার পক্ষে প্রতিকূল।—তাহা ছাড়া অনাদি ছোকরা ঘরের কোণে বসিয়া আছে, যদিও সে নভেল পাঠে মগ্ন—তবুও ত এক জন তৃতীয় ব্যক্তি ঘরে উপস্থিত।

শরৎকুমার মৌন হইয়া রহিলেন,—তাঁহার ভাষা এই সঙ্কটের সময় তাঁহাকে পরিত্যাগ করিল,—ঘড়িটাও কি ছাই এই মুহূর্ত্তে তাঁহার শত্রুতা করিবে—সশব্দে এই সময় ৪টা বাজিয়া উঠিল। জ্যোতির্ম্ময়ী উঠিয়া দাঁড়াইয়া কহিলেন, "উঠি তবে আজ, ৪টে বেজে গেল, আমাদের আবার আজ চায়ে যেতে হবে। একটু সাবধানে থাকবেন, এখনও দুর্ব্বল আছেন।"

উত্তরের অপেক্ষা না করিয়াই বালিকা চলিয়া গেল। শরৎ চোখ বুজিয়া শুইয়া পড়িলেন। একটা কষ্টের অবসাদে তাঁহার দুর্ব্বল শরীর একান্ত ক্লান্তিপূর্ণ হইয়া উঠিল। যে সত্য এত দিন তাঁহার নিকট লুক্কায়িত ছিল—আজ তাহাতে তিনি সচেতন হইয়া উঠিলেন, বুঝিলেন, অসুখের পূর্ব্বে যে তিনি ছিলেন—আজ সে-তিনি নাই। হাসির যে হাসিটুকু তিনি এত দিন হৃদয়নিভৃতে লুকাইয়া রাখিয়াছিলেন, আজ ত আর তাহার সন্ধান পাইতেছেন না। জ্যোতির্ম্ময়ীর জ্যোতিঃসাগরে তাহার শেষ রশ্মিটুকুও যে সহসা মিলাইয়া পড়িয়াছে! কেমন করিয়া কোন্ মুহূর্ত্তে এ ঘটনা ঘটিল, তাহা তিনি বুঝিলেন না, এইটুকু শুধু বুঝিলেন যে, জ্যোতির্ম্ময়ী এখন তাঁহার মনে একমাত্র জাগ্রত দেবতা!

অদৃষ্টের এ কি নিষ্ঠুর উপহাস! তিনি হাসিকে ভুলিতে চাহিতেছিলেন সত্য, কিন্তু এমনি করিয়া তপ্ত হইতে তপ্ততর অনলদাহের মধ্যে ডুবিয়া কি? হাসিকে যখন তিনি ভাল বাসিয়াছিলেন, তখন তাহাকে দুষ্প্রাপ্য মনে করেন নাই, সেই জন্য তাহাকে আত্মসমর্পণ করিতে কখনও তাঁহার কুণ্ঠা বোধ হয় নাই, কিন্তু জ্যোতির্ম্ময়ী যে তাঁহার পক্ষে একান্তই দুর্লভ বস্তু; তাঁহার কাছে আত্মবেদনা জানাইতেও যে সাহস নাই, জ্যোতির্ম্ময়ী স্বর্গের তারকা—আর শরৎকুমার মর্ত্ত্যের মানব! চিরদিন এই অনলদাহ নীরবে তাঁহাকে হৃদয়মধ্যে বহন করিতে হইবে যে!

"ভগবান, এমন নিষ্ঠুর তুমি! অথবা ইহাই তোমার করুণা? গৃহী হইবার জন্য আমাকে তুমি সৃষ্টি কর নাই। এ জীবন পরার্থে দান করিতেই তুমি ইঙ্গিত করিতেছ। তাহাই হউক, তোমার ইচ্ছাই পূর্ণ হউক, বল দাও প্রভু - বল দাও।"

জ্যোতির্ম্ময়ীও বেশ স্বচ্ছন্দমনে গৃহে ফিরিলেন না। অন্য দিন শরৎকুমারের অজ্ঞাতে তাঁহার উচ্ছ্বসিত আনন্দ-বিকিরণ হইতে তিনি যে কণিকারাশি কুড়াইয়া আনেন, সেই আলোকে অনেকক্ষণ ধরিয়া তাঁহার হৃদয় আলোকিত করিয়া রাখে, কিন্তু আজ তাহার পরিবর্ত্তে একটা অন্ধকার বেদনা-ভার লইয়া সেখান হইতে তিনি বিদায় গ্রহণ করিয়াছেন। তাঁহাদের দুজনের মধ্যে এ কি কুয়াসার ব্যবধান আজ! তাঁহার অন্তঃপ্রাণ "হায় হায়" করিয়া উঠিল, কিন্তু তিনি তাহাকে সবলে কশাঘাত করিয়া—শাসন-বাক্যে বারবার করিয়া কহিতে লাগিলেন, "ভালই ত সে ভালই! রে অবোধ মন,—তুমি এত দিন যাহা চাহিয়াছিলে, ভগবান আজ তাহা গ্রাহ্য করিলেন, এখন দুঃখ করিলে চলিবে কেন? তাঁহার মঙ্গলদান কৃতজ্ঞহৃদয়ে গ্রহণ করিয়া সুখ অনুভব কর। ব্যক্তিবিশেষের জন্য হা হুতাশ করা তোমার

জীবনের উদ্দেশ্য নহে। তুমি দেশের কাজে জীবন দান করিয়াছ, ইহা ভুলিও না গো—ভুলিও না।”

জ্যোতির্ম্ময়ী গৃহে ফিরিয়া দেখিলেন, কুন্দ উপস্থিত নাই,—যে দাসী তাঁহার অপেক্ষায় ছিল—সে বলিল, “কুন্দ-দিদি এসে চ'লে গেলেন,—আপুনি এলে ডাক্‌তে বলেছেন।” জ্যোতির্ম্ময়ী বলিলেন, “না, ডাক্‌তে হবে না—।” দাসী কাঁকুইখানা লইয়া তাঁহার চুল আঁচড়াইতে গেল। জ্যোতির্ম্ময়ী তাহাকে নিরস্ত করিয়া নিজেই তাড়াতাড়ি কোনরূপে দীর্ঘ কেশদাম সংবৃত করিয়া বাঁধিয়া লইলেন। তাহার পর যথাসাধ্য বিনাড়ম্বরে এবং অল্প সময়ের মধ্যে সাজপর্ব্ব সমাধা করিয়া লইয়া পিতার নিকট ছুটিলেন। যাইবার সময় দাসীকে বলিয়া গেলেন, “পণ্ডিত-মহাশয়কে গিয়ে বল, আজ আর পড়ব না, —তিনি ঘরে যেতে পারেন।”

পিতৃকক্ষে আসিয়া জ্যোতির্ম্ময়ী দেখিলেন, রাজা তখনো প্রস্তুত নহেন, তিনি বেশ মগ্নভাবেই খাতার উপর কলম চালাইতেছিলেন। তাঁহার জন্য পিতা অপেক্ষা করিয়া নাই দেখিয়া তিনি সন্তুষ্ট হইলেন,—কোন কথা না কহিয়া ধীরপদে আসিয়া তাঁহার স্কন্ধের উপর হাত রাখিয়া দাঁড়াইলেন। রাজা তখন মুখ তুলিয়া ঘড়ির দিকে চকিত দৃষ্টি নিক্ষেপ করিয়া কহিলেন, “তাই ত—৪টে বেজে গেছে যে! আচ্ছা তুই একটুখানি অপেক্ষা কর্‌ রাণী, আমি এখনি আসছি।” জ্যোতির্ম্ময়ী দেখিলেন,—টেবিলের উপর খুব দামী ফ্রেমে আঁটা কালীঘাটের দুই পয়সা মূল্যের একখানি কালীর পট। সেই ছবিখানি হাতে লইয়া তিনি মনোনিবেশপূর্ব্বক দেখিতে লাগিলেন।—

এ কি ভীষণ মূর্ত্তি জগদম্বা প্রকৃতির। শিবকে পদদলিত করিয়া তিনি এখন ভয়ঙ্করা,—নিষ্ঠুরা! কিন্তু প্রকৃতির পক্ষে এই নিষ্ঠুর ভাবেরও যে প্রয়োজন। প্রয়োজন সিদ্ধ করিবার জন্যই অন্যায় দমনকারিণী প্রকৃতি এখন মুণ্ডমালিনী, ভীমা!

দেয়ালে আধুনিক কোন চিত্রকর-অঙ্কিত মাতৃমূর্ত্তির একখানি পট টাঙ্গান ছিল। নয়ন তুলিয়া একবার মুগ্ধ দৃষ্টিতে তিনি তাহার দিকে নিরীক্ষণ করিলেন। বিশ্বমাতার এই স্নেহ-করুণারূপিণী ভাব কি সুন্দর!—তাঁহার এই ভুবনমোহিনী মাধুরীই ত প্রয়োজনে করালী কালীরূপে রূপান্তরিতা হইয়াছে! বালিকার জীবনের মধুরভাবও প্রয়োজনের পদতলে সম্ভবতঃ এইরূপ বিসর্জ্জন দিতে হইবে, —মাতৃরূপা হইবার সৌভাগ্য লইয়া ত সকলে জন্ম গ্রহণ করে না!”

জ্যোতির্ম্ময়ীর কোমল-মধুর স্বভাবের অংশে একটা দারুণ শিহরণ উঠিল,—তিনি চক্ষু মুদ্রিত করিলেন। রাজা সেই সময় প্রস্তুত হইয়া দ্বারদেশে পদার্পণ করিয়া বলিয়া উঠিলেন, “ঐ পটখানি মা আমাকে বাঁধাবার জন্যে দিয়েছিলেন, বেঁধে এসেছে, তাঁকে পাঠাতে ভুলে গেছি।” জ্যোতির্ম্ময়ী ছবিখানি টেবিলে রাখিয়া কহিলেন, “এখন এইখানেই থাক্‌। ফিরে এসে আমি ঠাকুরমার কাছে নিজেই এখানি নিয়ে যাব।”

## ষোড়শ পরিচ্ছেদ

পণ্ডিত মহাশয় ও কুন্দবালার গল্পও বেশ জমিয়া উঠিয়াছিল। রাজকুমারী পড়িতে না আসায় দুজনের কেহই ক্ষতি বিবেচনা করেন নাই! ব্যায়াম-উৎসবে কুন্দ উপস্থিত না থাকায় ষোল আনা উৎসবই যে শাস্ত্রীমহাশয়ের পক্ষে বৃথা গিয়াছে, এই কথাই তিনি পুনঃ পুনঃ বলিতেছিলেন। এই পৌনরুক্তিতে অসহিষ্ণু-স্বভাব কুন্দবালার যে ধৈর্য্যচ্যুতি হইতেছিল না—ইহাই আশ্চর্য্য!

পণ্ডিত মহাশয় তাঁহার বিলম্বিত দাড়িতে হাত বুলাইতে বুলাইতে শতবারের পর আর একবার বলিলেন, “সত্যি বলছি কুন্দ, তুমি ছিলে না—আমি দুই চক্ষে অন্ধকার দেখেছি।”

কুন্দ বলিল, “কিন্তু এতে আপনি দুঃখ করছেন কেন? দুঃখ করবার কথা ত আমারি। এমন মহাসমারোহ আমি চর্ম্মচক্ষে দেখতে পেলাম না! আপনি বরঞ্চ সেদিনের বিবরণ খুঁটিনাটি ক'রে বর্ণনা করুন—আমি কানে শুনেও তৃপ্তিলাভ করি।”

“তা যদি বল,—এমন নূতন কিছু বলার কথা নেই,—সবই গতানুগতিক অনুবৃত্তি; অভিনন্দন,—অভিভাষণ,—ব্যায়াম আর বাহবা প্রদান,—এই চতুর্ব্বিধ বিধানেরই আবর্ত্তন বিবর্ত্তন;—তবে—”

“থামলেন যে—? বলুন না!”

“একটি মাত্র আকস্মিক অপ্রত্যাশিত ঘটনা ঘটেছিল।”

“বলুন না! আগ্রহে যে দম ফেটে উঠলো! দেখবেন, শেষে নারীবধের পাতক লাগবে আপনাকে।”

"আহা! ও কি কথা কুন্দ! শোন, আগেই বোধ হয় শুনেছ,—রাজকুমারী শরৎ ডাক্তারকে মাল্যদান করেছিলেন—"

"এই কথা! কিছু ত আশ্চর্য্য হলুম না। যে জেতে, তাকে মাল্যদান করাই ত আমাদের দেশের সনাতন পদ্ধতি।"

"হ্যাঁ, স্বয়ম্বরা হওয়াও আমাদের দেশের সনাতন পদ্ধতি,—এ স্থলে ফাঁকা মাল্যদানটাই কেমন ফাঁকা ফাঁকা ঠেকছে।"

"সোজা লাঠি গাছটাকেও এমন সহজে আপনারা বাঁকিয়ে—ধনুক ক'রে তোলেন,—আশ্চর্য্য!"

"আরে সংসারটাই এই রকম—লোকের মুখ তুমি ত চেপে রাখতে পার না!"

"বেশ,—লোকে যা বলে বলুক,—আপনি আর এ নিয়ে মাথা ব্যথা করেন কেন?"

"রামঃ? মোটেই না। আমি কেবল তোমাকে বলছি।—দেখ কুন্দ, তোমাকে কোন কথা না ব'লে আমি থাকতে পারিনে,—তুমি ত কই আমাকে কিছু বল না?"

"কিছু ত বলার নেই আমার।"

"তা ত সত্যি! বিশেষ এবার যে রকম গম্ভীর দেখছি, তাতে মনে হয়—যেন মৌনব্রত গ্রহণ করেছ।"

কুন্দ হাসিয়া বলিল, "জীবনটা কি হেসে-খেলে কাটাবার জিনিষ পণ্ডিত-মহাশয়?"

"জীবনটা কাজ করবার জিনিষ,—কিন্তু হেসে-খেলেই কাজ ভাল হয়।

"ভিন্ন মতও ত থাকতে পারে?"

"অবশ্যই। পৃথিবী যে বিপুলা,—তাতে সন্দেহ নেই।"

পণ্ডিত-মহাশয়ের হস্তে তাঁহার বিপুলশ্মশ্রু প্রবল ভাবে আন্দোলিত হইতে লাগিল।

কুন্দ তাহা দেখিতে দেখিতে হাসিমুখে বলিল, "রাজকুমারী ত এখনও এলেন না,—একবার খোঁজ নিয়ে আসি।"

"দরকার কি কুন্দ! তাতে তুমি শুদ্ধ অন্তর্দ্ধান হয়ে পড়বার আশঙ্কা আছে—"

কুন্দ সে অনুরোধ অগ্রাহ্য করিয়া চলিয়া গেল,—কিন্তু অল্পক্ষণের মধ্যেই ফিরিয়া আসিয়া পণ্ডিত-মহাশয়ের অন্ধকার মুখ হাস্যোজ্জ্বল করিয়া কহিল, "রাজকুমারী ঘরে নেই! বোধ হয় রাজাবাহাদুরের কাছে গেছেন।"

"পাশের ঘরও বেশী দূরে নয় কুন্দ।"

"দেখুন পণ্ডিত-মশায়, এ রকম ঠাট্টাঠুট্টি করলে আমি কিন্তু চ'লে যাব।"

"আরে ঠাট্টা কে করছে? আমি জন্মে কখনও কোন বিদূষকের পাঠ অভিনয় করি নি। কখনও তা পারব ব'লে কল্পনাও ছিল না। তবে আজ তোমার প্রশংসাবাদে প্রাণের মধ্যে হঠাৎ একটা আশাতীত আশার উদ্রেক হয়ে উঠছে বটে! কে জানে, হয় ত কোন দিন গোপাল ভাঁড়ের আসনও অধিকার ক'রে বসতে পারি। কিন্তু আপাততঃ যা বলছি, এটা পরিহাস নয়। রাজকুমারীর মনের গতিক বড় ভাল মনে হচ্ছে না। পড়া-শুনা ত বন্ধ হয়েছে, সমিতিটা কবে বন্ধ হয়, এখন এই ভয়! ছেলেদের উপর হুকুম জারি হয়েছে যে, তারা যেন বিলিতি জিনিষ ধ্বংস না করে—কেন না ডাক্তার এটা ভাল বলেন না।"

"রাজকুমারীকে আমি এই কথা বলব।"

"রক্ষা কর—ক্ষেপলে কুন্দ?"

"না ক্ষেপি নি,—আমি তাঁকে বলব—তিনি যে পথে চলেছেন—সেটা প্রকৃত দেশোন্নতির পথ নয়। এ কাজে গুরুর উপদেশ চাই।"

"আঃ তাই বল। তা কুটুমির মত গুরু পেলে মন্দ হয় না বটে। পেয়েছ নাকি?"

"মনে ত হচ্ছে।"

"সর্ব্বনাশ! গুরুদেব তোমার স্কন্ধে ভর করলে আমরা দাঁড়াই কোথায়? কিন্তু ব্রাহ্মেরা ত আমি জানি গুরু মানেন না?"

"কেন মানবেন না? এত দিন ত আপনাকেই গুরু ব'লে মেনেছি!"

"তবু ভাল, কিন্তু গুরু ত জীবনে এক জনই হয়। তবে তোমাদের রীতি স্বতন্ত্র হ'তে পারে,—তোমরা একাধিক স্বামীও গ্রহণ ক'রে থাক।"

"দেখুন পণ্ডিত-মশায়, ও-রকম রসিকতা করবেন না—আমার ভাল লাগে না।"

কুন্দের নয়ন ক্রোধদীপ্ত হইয়া উঠিল—সে চলিয়া যাইতে উদ্যত হইল। পণ্ডিত মহাশয় কাতর অনুনয় করিয়া কহিলেন, "ক্ষমা কর কুন্দ, এটা যে দোষের কথা তা আমি বুঝতে পারি নি; স্বামি-গ্রহণে দোষ হয় না, আর বল্লেই দোষ হয়? ব'স, ব'স, কুন্দ, রাগ কোরো না,—"

কুন্দ বসিয়া কহিল, "আপনার যে আজ কি হয়েছে—সব কথাই বিকৃত ক'রে বলছেন;—সত্যি কিন্তু আমার বড় রাগ ধরছে।"

"রাগ কোর' না কুন্দ—তা হ'লে ম'রে যাব।—

তোমাদের অভিধানে কোন্ কথা যে শ্লীল এবং কোন্ কথাই বা অশ্লীল, সমস্ত পাণিনি শাস্ত্র উল্টে তা আমার কাছে দুজ্ঞের্য় র'য়ে গেছে। এ সম্বন্ধে আমি একেবারেই গণ্ডমূর্খ,—একটা গল্প করব কুন্দ ?"

কুন্দ চুপ করিয়া রহিল,—তাহার আজ্ঞার অপেক্ষা না করিয়াই পণ্ডিত মহাশয় বলিলেন, "দেখ, একবার আমি একটি ব্রাহ্মবাড়ীতে পুরাণ-ব্যাখ্যা করতে যাই।"

ঐটেই যা আপনার আসে—কিন্তু সমিতি হওয়া পর্য্যন্ত পুরাণপাঠও ত আপনি ছেড়ে দিয়েছেন।"

"তবু ভাল,—আমারও এক জন মল্লিনাথ আছে; কিন্তু তুমি যাই বল, মেমসাহেব সে দিন আমাকে বড়ই অপদস্থ করেছিলেন।"

কুন্দ তাঁহার কথার ভঙ্গীতে না হাসিয়া থাকিতে পারিল না, হাসিয়া কহিল, "তাঁর কি আর কোন নাম নেই ?"

পণ্ডিত-মহাশয় উৎসাহিত হইয়া কহিলেন, "সত্যি কথা যদি বলতে হয়, তাঁর বা তাঁর স্বামীর আসল নাম যে কি, তা আমি ঠিক বলতে পারব না। যে বন্ধুটি আমাকে তাঁদের কাছে নিয়ে গিয়েছিলেন, তিনি পরিচয় করিয়ে দেবার সময় মিসেস্ বটবাল বা ঘটকাল এই রকম কি একটা নাম যেন গিন্নিঠাকরুণের বলেছিলেন; কিন্তু সে নামটা আমার মাথা থেকে কর্পূরবৎ একেবারেই উপে গেছে। মনে আছে কেবল একটুকু যে, তাঁর বাড়ীর চাকর-বাকররা মেমসাহেব ব'লে তাঁকে সম্ভাষণ করছিল।"

"আচ্ছা বেশ! এখন আসল গল্পে নামুন।"

"সে লজ্জার কথা আর কোন্ মুখে বলি! অভিমন্যুবধ ব্যাখ্যার ভূমিকায় যেমন বলেছি যে, অভিমন্যু যখন গর্ভে ছিলেন, তখন পিতা-মাতার আলাপপ্রসঙ্গে তিনি ব্যূহপ্রবেশ-নিয়ম শিক্ষা করেছিলেন,—অমনি মেমসাহেব ত্রস্তভাবে ছোট ছেলে-মেয়েদের সেখান থেকে উঠিয়ে দিলেন,—আমার সহসা বাক্‌রোধ হয়ে গেল, কি না জানি অজ্ঞানকৃত মহাপাপে এরূপটা ঘ'টলো বুঝে উঠতে পারলাম না! ছেলেরা চ'লে যেতে মেমসাহেব বল্লেন, 'ওরূপ খারাপ কথা ছেলেদের কাছে বলা ঠিক নয়।' আমার কণ্ঠতালুকা শুষ্ক হয়ে উঠলো,—মনে করতে চেষ্টা করলুম খারাপ কথাটা কি বলেছি। কিন্তু মস্তিষ্ক তখন শূন্য, কিছুতেই তা বোধগম্য হোল না। পুরাণ-পাঠ ঐ-খানেই শেষ ক'রে আমায় সে দিন চ'লে আসতে হোল। তাই তোমাকে বলছি—তোমাদের শ্লীল ভাষার অভিধানখানা আমাকে তুমি পড়াবে কুন্দ!"

"কি যে বলেন পণ্ডিত-মশায়?"

"না, আমি ঠিকই বলছি। আমি তোমার গুরু হ'তে চাইনে; তুমিই আমার গুরু হও।"

পণ্ডিত মহাশয়ের অনুরাগরঞ্জিত স্বর কুন্দের খারাপ লাগিল না; এই শ্মশ্রুবহুল বিজ্ঞ ব্যক্তিরও যে তাহা হইতে গাম্ভীর্য্য নষ্ট হইয়াছে, ইহাতে সে বেশ একটু গর্ব্ব বোধ করিল। পণ্ডিত মহাশয় তাহার মৌনতায় সাহস পাইয়া আবার বলিলেন, "আমি প্রাণের কথা বলছি কুন্দ, তুমি আমার মন-আসনে দেবীরূপে অধিষ্ঠিত হও, নইলে আমার জীবন ব্যর্থ হবে।"

নিজের এই উচ্ছ্বসিত বাগ্মিতায় পণ্ডিত-মহাশয় নিজেই অবাক হইয়া গেলেন, কুন্দও অসন্তুষ্ট হইল না, কিন্তু তুষ্টির ভাব গোপন করিয়া তুষ্ণীম্ভাব ধারণ করিয়া কহিল, "কি যে বলেন আপনি?"

"বুঝতে পারছ না কুন্দ! তুমি বিনা আমার জীবন বৃথা।"

কুন্দ হাসিয়া ফেলিল, বলিল, "আমি যে ব্রাহ্ম পণ্ডিত-মহাশয়, আপনার জাত যাবে যে?"

"তোমারি পাদপদ্মে জাত-ধর্ম্ম অনেক দিন মনে মনে অঞ্জলি দান করেছি কুন্দ?"

"কিন্তু আমি ত তা করি নি। আমি যে জাতে থাকতে চাই।"

হরি হরি! পণ্ডিত-মহাশয় এতক্ষণ নিজের দিক-টাই দেখিতেছিলেন, কুন্দের তরফ হইতে এ-রকম আপত্তি উঠিতে পারে, তাহা মনেও করেন নাই।

তাঁহার বিস্মিত মনের আবেগ হস্তের সাহায্যে শ্মশ্রুরাশিকে ঘন ঘন দোল দিতে লাগিল। কিছু পরে বলিলেন, "ঠাট্টা করছ কুন্দ!"

"না ঠাট্টা নয়। দেখুন পণ্ডিত-মশায়, এরূপ কথা শোনা আমাদের অভ্যাস নাই, লজ্জা করে, অন্য কথা বলুন।"

পণ্ডিত-মহাশয় হাঁপ ছাড়িয়া বাঁচিলেন, আপাততঃ দাড়ীবেচারীও নিষ্কৃতি পাইল। তাঁহার পুরাতন কথা স্মরণ হইল। লজ্জা ভাঙ্গাইতে অনেকটা সময় লাগিয়াছিল বটে, তার চেয়ে তবু এটা সহজ মনে হইতেছে। তিনি প্রকাশ্যে বলিলেন, "কিন্তু অন-ভ্যাসকেও অভ্যাসে আনা চাই ত!"

"দরকার দেখি না।"

কিন্তু পণ্ডিত-মহাশয় নাছোড়বান্দা,—বলিলেন, "কিসের দরকার নাই? প্রেমানুরাগের?"

কুন্দ হাসি চাপিয়া কহিল, "ধরুন তাই ?"

"আরে—বিশ্বসংসার যে প্রেমে চলছে, তোমার আদেশ ত সে মানবে না কুন্দ !"

"কিন্তু নীরব ভালবাসাই শ্রেষ্ঠ ভালবাসা, 'প্লেটনিক' প্রেমই পবিত্র প্রেম। প্রকাশে তার মাহাত্ম্য চ'লে যায়।"

"তুমি কি সৃষ্টিলোপ করতে চাও কুন্দ? এই বিশ্বসংসারই ত প্রেমের প্রকাশ।"

"কিন্তু, নীরবতায় কি প্রকাশ নেই ?"

"থাকতে পারে—কিন্তু—কিন্তু স্বল্পবুদ্ধি মানব এখনো সে পাঠ শেখে নি। সেই জন্যই ভাব ভাষা চায়,—অনুরাগ মিলন চায়, আর জীবজগতে এই মিলনের পরিণতিই বিবাহ !"

এমন মুক্তকণ্ঠ কোর্টসিপ কুন্দের ভাল লাগিল না। যে সময় বিবাহের নামে বেথুন স্কুলের মেয়েরা খড়্গহস্ত হইয়া উঠিত—সেই সময়ে কুন্দ সে দলের মধ্যে এক জন প্রধান ছিল। অবস্থাচক্রে, বয়সে, জ্ঞানে, তাহার এই মতের হাস্যকারিতা সে বুঝিতে আরম্ভ করিয়াছে,—তবুও সে ভাব তাহার মন হইতে একেবারে মুছিয়া যায় নাই। পণ্ডিত-মহাশয়ের অনুরাগ-প্রকাশে তাহার মন আপত্তি বোধ করিতেছিল না, কিন্তু প্রকাশের পথটা একটু বাঁকা হইলেই তাহার মনঃপূত হইত। সে বিরক্তির স্বরে কহিল, "পণ্ডিত-ম'শায় ও সব কথা বলবেন না, আমি মিনতি করছি।"

"কেন? এতেও কি দোষ আছে ?"

"আছে।"

"কিন্তু তোমার বাপ-মাও ত বিবাহ করেছেন; তাঁরা ত দোষ বিবেচনা করেন নি।"

কুন্দ এ কথায় সত্য সত্য রাগিয়া গেল—বলিল, "যাঁরা দোষ মনে করেন না, তাঁরা ত বিবাহ করছেনই এবং করবেনই। আমি দোষ মনে করি,—আমি করব না।"

পণ্ডিত মহাশয় হতাশভাবে দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিলেন, "কি করবে তুমি ?"

"দেশের কাজ করব।"

"আমিও ত সেই পথের পথিক।"

"কিন্তু আপনারা ভুল পথে চলেছেন,—আমাকে গুরুদেবের আজ্ঞা মেনে চলতে হবে।"

পণ্ডিত-মহাশয় প্রমাদ গণিলেন। কুন্দের স্বরে—তাহার ভাবে-ভঙ্গীতে তিনি একটা দৃঢ়তা দেখিলেন। তাঁহার মন বলিতে লাগিল—কুন্দ কি একটা বিপদচক্রের মধ্যে পা দিতে বসিয়াছে—তিনি কোর্টসিপ ভুলিয়া গিয়া বলিলেন, "তুমি কি ক'রে জানলে যে তাঁদের পথ ঠিক ?

"ঠিক জানি আমি। সন্তোষ-দা বলেছে।"

তিনি বুঝিলেন, কুন্দকে এ পথ হইতে দূরে রাখা এখন তাঁহার সাধ্যাতীত, তাহাদের দলে প্রবেশ করিয়াই তাহাকে রক্ষা করা ছাড়া অন্য উপায় নাই। বলিলেন, "বেশ, আমিও তোমার গুরুর শিষ্য হব। গুরুর দেখা পাব কোথায় ? কি করতে হবে ?"

কুন্দ আহ্লাদের সহিত বলিল, "গুরু এইখানে শীঘ্র আসবেন বলেছেন। তখনই বুঝবেন কি করতে হবে, না হবে—আমি আর কিছু বেশী বলতে পারব না।"

এই সময় দাসী আসিয়া বলিল, "রাজকুমারী আজ পড়বেন নাই। আপুনি বাড়ী যাও গো।"

পণ্ডিত-মহাশয় উঠিয়া দাঁড়াইয়া দীর্ঘনিশ্বাস সহকারে কুন্দকে বলিলেন, "চল্লেম তবে, গুরুদেব এলে যেন খবর পাই।"

## সপ্তদশ পরিচ্ছেদ

ম্যাজিষ্ট্রেট-ভবনে গিয়া আজ প্রথম জ্যোতির্ম্ময়ী জানিলেন যে, তাঁহারা বদলি হইয়া প্রসাদপুর হইতে চলিয়া যাইতেছেন।

রাজকুমারী মর্ম্মাহত হইয়া পড়িলেন। গৃহে ফিরিয়া খানিকক্ষণ ধরিয়া কাঁদিলেন, তাহার পর বৈকালিক বেশভূষা খুলিয়া ফেলিয়া মন্দিরে যাইবার সাজ পরিয়া লইয়া কালীর পটখানি আনিবার জন্য রাজার ঘরে গেলেন। তিনি তখন সে ঘরে ছিলেন না, পাশেই শরৎকুমারের ঘর, হয় ত বা এখন তিনি বারান্দাতেই আসিয়া বসিয়াছেন,—একবার বারান্দায় আসিয়া দাঁড়াইবার জন্য মন চঞ্চল হইয়া উঠিল। কিন্তু হাতের কালী-মূর্ত্তির দিকে চাহিয়া সেই বিষম পিপাসাও সবলে চাপিয়া লইয়া তিনি গৃহনিষ্ক্রান্ত হইয়া দিদিমার মহলে প্রবেশ করিলেন। দিদিমা মন্দির গমন উদ্দেশ্যে তখন বারান্দায় পদার্পণ করিয়াছেন—জ্যোতির্ম্ময়ীকে দেখিয়া, চরণ সংযত করিয়া কহিলেন, "আজ যে আমার রাধারাণীর অসময়ে উদয় ?—মন্দিরে যাবি বুঝি ? সাজসজ্জা যে সেই রকম ?"

"হ্যাঁ ঠাকুর-মা, অনেক দিন দেব-দর্শনে যাই নি, তাই আজ ইচ্ছে হোল। দেখ দেখি তোমার জন্যে কি এনেছি ?"

ঠাকুর-মা ছবিখানি হাতে লইয়া পুনঃ পুনঃ প্রণাম করিয়া আহ্লাদ সহকারে কহিলেন, "ঠিক সময়েই এনেছিস্ রাণি,—এখনি মন্দিরে গিয়ে টাঙ্গিয়ে দেব। কালী-মূর্ত্তি সেখানে একখানিও নেই। তাই বুঝি দেবী আমাকে স্বপ্নে দেখা দিয়েছিলেন! স্বপ্ন দেখার পরই পটখানি কালীঘাট থেকে আনিয়েছি।"

"আচ্ছা দাও ঠাকুর-মা—আমি নিয়ে যাচ্ছি।" বলিয়া জ্যোতির্ম্ময়ী ছবিখানি তাঁহার হাত হইতে স্বহস্তে পুনর্গ্রহণ করিলেন। ঠাকুর-মা তখন তাহার দিকে ভাল করিয়া চাহিয়া দেখিয়া কহিলেন, "দিন দিন যে শুকিয়ে যাচ্ছিস নাতনি! বিরহজ্বালা পুষছিস যে বুকে তা বেশ বোঝা যাচ্ছে। কিন্তু সবাই যা বোঝে, তোর বাপ ত তা বোঝে না। বাপের তোর ধনুর্ভঙ্গ পণ যে অর্জ্জুন জামাই করবে। আরে ঐ ত সেই!—যুদ্ধ জিতলে, মালা নিলে,—ছদ্মবেশী অর্জ্জুনই ত সে,—তোর বাপকে কে তা বোঝায় বল্ দেখি?"

জ্যোতির্ম্ময়ীর মনের বেদনা মুখে রক্তরাগে ঝাঁপাইয়া উঠিল—পাছে ঠাকুরমা তাহা লক্ষ্য করেন —তাই তাঁহার গলা জড়াইয়া ধরিয়া বলিলেন, "না ঠাকুর-মা, আমি বিয়ে করব না।"

"কেন লো?"

"সবাই যে বিয়ে করে।"

দিদিমা খুব হাসিয়া উঠিলেন,—নাতনির পিঠ চাপড়াইয়া বলিলেন, "ওঃ সেই জন্যে? যেমন বাপ ঠিক তেমনি মেয়ে! সবাই যা করে তা করতে নেই—কেমন? সেই জন্যে তোর বাপও ত বিয়ে করলে না।"

মেয়ে বলিল—"আচ্ছা ঠাকুর-মা, বাবা বিয়ে করেন নি ব'লে তোমার এত দুঃখ, আমি সে দুঃখ নিবারণ করতে প্রাণপণে চেষ্টা করব। আমারও অনেক সময় মনে হয়—বাবার বিয়ে হ'লে ভাল হোত। তুমি একটি ভাল মেয়ে দেখ—তার পর এবার আমরা দুজনে মিলে বাবাকে ধ'রে পড়ব।"

ঈর্ষ্যার পরিবর্ত্তে নিজেই যে জ্যোতির্ম্ময়ী পিতার বিবাহের ইচ্ছা প্রকাশ করিতেছে, ইহাতে ঠাকুর-মা অত্যন্ত আহ্লাদিত হইলেন। মনে মনে বলিলেন, —"হ্যাঁ, অসাধারণ মেয়ে বটে।" মুখে বলিলেন, "বেশ কথা! আগে ত তোর হাতে বাঁধন পড়ুক—তখন বাপের চাদরেও গিরে দিস।"

রসুন-চৌকীর পূরবীরাগ সহসা মন্দিরের আহ্বান-ঘণ্টাধ্বনির মধ্যে থামিয়া পড়িল। রাজমাতা বলিলেন, "চল্ রাণি চল্, আরতির সময় হোল, ফিরে এসে এ পরামর্শ করা যাবে।"

মন্দির-অঙ্গনে পৌছিয়া প্রথমেই রাজমাতা কালী মূর্ত্তিখানি এক জন সেবকের হস্তে দিয়া, কোথায় ইহা টাঙ্গান হইবে, তাহা বলিয়া দিলেন। পুরোহিত এবং অন্যান্য রাজআত্মীয়গণ এতক্ষণ রাজমাতার আগমন-অপেক্ষায় ছিলেন। তাঁহারা মন্দিরে আসিবামাত্র স্তোত্রপাঠ এবং আরতি আরম্ভ হইল। রাজকুমারীর সহিত মহারাণী সপ্তবার দেব-প্রদক্ষিণ করিয়া দেব-সম্মুখে প্রণত হইলেন। প্রণামান্তে জ্যোতির্ম্ময়ী নত-জানু হইয়া করযোড়ে মূর্ত্তিযুগলের দিকে দৃষ্টিপাত করিলেন। প্রকৃতিপুরুষের মিলনভাব—এই যুগল-মূর্ত্তিতে আজ তিনি সর্ব্বপ্রথমে মর্ম্মে-মর্ম্মে উপলব্ধি করিলেন। এই মিলনরূপ—কি সুমধুর,—কি মনো-মোহন! জ্যোতির্ম্ময়ী মনে করিয়া আসিয়াছিলেন, শ্যামসুন্দরের চরণতলে তাঁহার উন্মেষিত প্রেমকে আজ অঞ্জলিদান করিয়া—চির-কৌমার্য্যব্রতে শপথ-বদ্ধ হইবেন। পারিলেন না—তাহা পারিলেন না। ভগবানের প্রেমমিলনরূপে তন্ময় হইয়া মোহাচ্ছন্ন ভাবে করযোড়েই তিনি বসিয়া রহিলেন। আরতি শেষ হইয়া গেল, স্তোত্রপাঠ বন্ধ হইল—ঠাকুর-মা তখনও রাজকন্যাকে সেই ভাবে বসিতে দেখিয়া একটু যেন ভীতভাবে ডাকিলেন, "রাণি?" রাণী চমকিয়া উঠিয়া দাঁড়াইলেন।

রাজা তখন গীতগৃহে ঢালা বিছানায় বসিয়া তান-পুরার সুরে গান করিতেছিলেন। জ্যোতির্ম্ময়ী মন্দির হইতে ফিরিয়া গৃহপ্রবেশকালে দূর হইতেই গীত-বাদ্যধ্বনি শুনিয়া এমন নিঃশব্দে পিতার পশ্চাতে আসিয়া দাঁড়াইলেন যে, তিনি তাহা জানিতেও পারি-লেন না; আত্মহারাভাবে মুদ্রিতনয়নে তিনি গাইতে লাগিলেন—

বড় একেলা গো বড় একেলা!
দুপুর সন্ধ্যা সকালা—
তার অমৃত-কিরণ মাখা
আকাশ-ভরা চোখের দেখা
ধরার পানে ফিরলো না ত হায়রে!—
একটি বারও একটি বেলা!

মূলতান রাগিণীতে তাঁহার ভাববিহ্বল-কণ্ঠোত্থিত পুনঃ পুনঃ উচ্চারিত এই কয়েকটি ছত্র গৃহে একটি মধুর বিষাদতান বর্ষণ করিতে লাগিল,—শুনিতে শুনিতে জ্যোতির্ম্ময়ীর নেত্র অশ্রুতে ভরিয়া উঠিল, নিজেকে অপরাধী বলিয়া মনে হইল। তিনি যে

পিতার নিকট হইতে দূরে পড়িয়াছেন—এই গানটি যেন ভাল করিয়া তাঁহাকে এই কথা বুঝাইয়া দিল। গানের সুরতান-ভরা প্রত্যেক শব্দটি কি তাহার প্রতি ভর্ৎসনা নহে! রাজকন্যা একরূপ মোহাচ্ছন্ন ভাবেই নতজানু হইয়া পিতার পৃষ্ঠে মুখ রক্ষা করিলেন। রাজা চমকিয়া গান বন্ধ করিয়া কহিলেন, "রাণি!" সে স্বর কি স্নেহানন্দপূর্ণ! এই কণ্ঠ হইতেই কি মুহূর্ত্ত-পূর্ব্বে অমন বুকফাটা বিষাদবেদনা ধ্বনিত হইয়া উঠিয়াছিল!

রাণী কোন উত্তর করিলেন না, পিতার গলা জড়াইয়া ধরিয়া চুপ করিয়া রহিলেন; উত্তপ্ত অশ্রুবিন্দুতে রাজার স্কন্ধদেশ ভিজিয়া গেল। তিনি বুঝিলেন, তাঁহার দুঃখের গানে বালিকা ব্যথা পাইয়াছে। তাহাকে কাছে টানিয়া লইয়া শিরশ্চুম্বনপূর্ব্বক ভুলাইবার ছলে সহাস্যে বলিলেন,

"কে মেরেছে রাণীকে মোর, কে কোরেছে মন্দ,
তার সঙ্গে কোমর বেধে করব গিয়ে দ্বন্দ্ব।"

রাণী তখন হাসিলেন। রাজা বলিলেন, "অনেক দিন সেতার বাজাসনি—রাণি—বাজা দেখি!"

জ্যোতির্ম্ময়ীর সেতার-তানপুরাও ভৃত্য সেইখানে আনিয়া রাখিয়াছিল—রাজা সেতারটি তাহার হাতে তুলিয়া দিলেন। জ্যোতির্ম্ময়ী সেতার ধরিয়া একটু বিষণ্ণ হাসি হাসিয়া কহিলেন, "বাবা!"

"কেন রাণি?"

"ও গানটি কি তুমি সম্প্রতি রচনা করেছ?"

রাজা তাহার মনের ভাব বুঝিলেন,—বুঝিয়া বলিলেন, "না রাণি—অনেক দিন।"

জ্যোতির্ম্ময়ী আর কোন প্রশ্ন করিলেন না, বুঝিয়া লইলেন—এই অনেক দিনের অর্থ কি! তখন যেন একটু সুস্থবোধ করিলেন। সেতারটার পরদাগুলা ঠিক করিতে করিতে কহিলেন, "বাবা, আমি তোমার পুরাণ গানের খাতা থেকে একটি গান পেয়েছি—ঠিক আমার মনের মত।"

রাজা কহিলেন, "আমার কোন্ গানটি তোর মনের মত নয়—সেইটি বল দেখি রাণি?"

"এ গানটি বাবা—সব-চেয়ে আমার মনে বসেছে। যেন আমারি মনের কথা তুমি প্রকাশ করেছ। একটি সুর বসিয়ে নিয়েছি,—শুনবে বাবা গানটি?"

রাজা তাহার পৃষ্ঠে সাদর হস্ত বুলাইয়া কহিলেন, "বেশ, গাও হে তুমি গুণী—
আমার গানটি তোমার তানে ভাল ক'রে শুনি।"

সেতারের পরিবর্ত্তে তানপুরাটা হাতে তুলিয়া লইয়া তাহাতে ঝঙ্কার দিয়া রাজকুমারী গান ধরিলেন—

বড় সাধ, বড় আশা, বড় আকিঞ্চন
পরাতে, জননি, তোরে রত্ন-আভরণ!
জানি, দীন হীন অতি, ক্ষুদ্রবল, ক্ষুদ্র মতি,
অপার আকাঙ্ক্ষা তবু না মানে বারণ!
বাসনার বলে বলী, কেবলি আপনা ছলি
অসাধ্য-সাধন-তরে প্রয়াস যতন।
শ্রান্ত ক্লান্ত প্রতিদিন, নিরাশায় আশাক্ষীণ,
তবুও দুরাশা মনে নহে সম্বরণ!
এ দুর্ব্বল বাহু জোরে বিদরি ভূধর-বরে
তুলিবারে চাহি হীরা মাণিক রতন।
মাটী তুলি ফেলি আর উঠে কাচ-শিলা ভার
তাহাই চরণে আনি করি সমর্পণ।
মাগো, এ জীবন সারা—কাটিবে কি এই ধারা!
প্রাণের বাসনা আশা শুধু কি স্বপন?

গান শেষ করিয়া তানপুরাটা যখন জ্যোতির্ম্ময়ী নামাইয়া রাখিলেন, তখন তাঁহার নজরে পড়িল,—বিছানার এক প্রান্তে শরৎ ও অনাদি আসিয়া বসিয়াছেন। রাজাও সেইদিকে চাহিয়া আহ্লাদসহকারে বলিয়া উঠিলেন, "আরে, ডাক্তার যে!" শরৎ হাসিয়া বলিলেন, "গান শোনার লোভ সম্বরণ দুঃসাধ্য হয়ে উঠেছিলো—ক্ষমা করবেন।"

"ক্ষমা! আজ আমাদের গানের মজলিস যথার্থই সার্থক। কতদিন তুমি আস নি, বল দেখি! ওঃ, কি ভাবনাটাই লাগিয়ে দিয়েছিলে হে!"

শরৎকে দেখিয়া জ্যোতির্ম্ময়ীর হৃদয় আনন্দে উথলিয়া উঠিল, কিন্তু মেঘগ্রস্ত পূর্ণচন্দ্রের ন্যায়—সে আনন্দ সহসা নিরানন্দের মধ্যেই ঢাকিয়া পড়িল।

শরৎ যখন বলিলেন, "রাজকুমারি, আর একবার গানটি গাবেন?"

তখন রাজকুমারী কহিলেন, "বড় শ্রান্ত মনে হচ্ছে ডাক্তার-দা, গাইতে ইচ্ছা হচ্ছে না আর।"

শরৎ আর কিছু বলিলেন না। রাজা বলিলেন,—"আজ যে তোমার মামা তোমাকে দেখতে আসছেন শরৎ। প্রতি মুহূর্ত্তে তাঁর অপেক্ষা করছি—এতক্ষণ ত আসা উচিত ছিল, বোধ হয় ট্রেণ লেট হয়েছে।"

বিষাদকাতর মন লইয়া রাজকন্যার আর এখন অন্য কাহারও সহিত দেখা করিতে ইচ্ছা হইল না। তিনি তাড়াতাড়ি বলিলেন, "তবে আমি এখন যাই

বাবা। তোমরা ত কাজ-কর্ম্মের কথায় ব্যস্ত থাকবে,—খাবার সময় তাঁর সঙ্গে দেখা হবে।”

নিমন্ত্রণ আমন্ত্রণ ব্যতীত প্রতিদিনই প্রায় রাজা-বাহাদুর অন্তঃপুরে মাতার নিকট বসিয়া ভোজন করিতেন।

আহারান্তে অন্তঃপুর হইতে বৈঠকখানায় আসিয়া বৈষয়িক প্রসঙ্গ উত্থাপনের পূর্ব্বে শ্যামাচরণ কহিলেন, “তাঁরা যে বড় তাগিদ দিচ্ছেন?” বলা বাহুল্য তাগিদদার আর কেহই নহেন, শ্যামাচরণই স্বয়ং এখানে কন্যাকর্ত্তা।

রাজা মূর্খের মত বলিলেন, “আপনিও উকিলদের তাগিদ দিন, টাকা মজুত ত?”

শ্যামাচরণ মাথা চুলকাইয়া কহিলেন, “না, আমি আর এক কথা বলছি। মেয়ে বড় হ’য়ে উঠেছে; আর তাঁরা কালবিলম্ব করতে চান না, আমাকে বলে দিলেন, অঘ্রাণেই দিনটা ঠিক করে যেতে। কিন্তু আপনার সঙ্গে কথা না কয়ে ত আমি মহারাণীকে এ বিষয়ে কিছু বলতে পারিনে।”

রাজা এইবার কথাটি বুঝিলেন, বিস্মিত ভাবে কহিলেন, “ক্ষেপেছেন আপনি!”

“আমি ক্ষেপি নি, কিন্তু ক্ষেপিয়ে তুলেছেন তাঁদের আপনি।”

“আমি তাঁদের ক্ষেপিয়ে তুলেছি? অস্যার্থ?”

“কথাটা কি এতই দুর্ব্বোধ্য! যে মুহূর্ত্তে আপনি কন্যার মালা গ্রহণ ক’রে—তার হাতে আংটি পরিয়ে দিয়েছেন, সেই মুহূর্ত্তেই আপনার ভাবিপত্নী ব’লে তাকে স্বীকার করে নেওয়া হ’য়েছে।”

রাজা সতেজে কহিলেন, “আমার মনে সেরূপ কোন অভিসন্ধিই ছিল না—আপনারা দেখছি বিলিতি—”

শ্যামাচরণ কানে আঙ্গুল দিয়া উঠিলেন, “ছিঃ ছিঃ ও কথা বলবেন না। এ কথা শুনলে—তাঁরা কন্যাকে চিরকুমারী রাখবেন, তবুও আপনাকে কন্যা দান করবেন না—”

এতক্ষণে শ্যামাচরণ কন্যাপক্ষের তরফ হইতে একটা সত্য কথা কহিলেন।

রাজা লজ্জিত হইলেন,—শ্যামাচরণ বলিলেন, “আপনি বিজ্ঞ পুরুষ, আপনার ব্যবহারে লোকে বালকের অবিবেচনা প্রত্যাশা করে না। এখন যদি আপনি তাকে প্রত্যাখ্যান করেন, তা’হলে আপনার ব্যবহারই দুষ্মন্তের ন্যায় অনুচিত হবে।”

রাজা গম্ভীর হইয়া পড়িলেন—কিছু পরে বলিলেন, “অসম্ভব—অসম্ভব, ইচ্ছা থাকিলেও আমার পক্ষে বিবাহ করা এখন অসম্ভব!”

“কেন?”

উগ্র স্বরে রাজা উত্তর করিলেন, “আপনি ত আমার চেয়েও বিজ্ঞ—আর এইটুকু বুঝতে পারেন না? রাণী-মা আমার অবিবাহিত আর তার বুড় বাপ বিয়ে ক’রে ক’নে ঘরে আনবে?”

শ্যামাচরণ হাসিয়া কহিলেন, “বয়সেই যে লোকে বৃদ্ধ হয় না—আজ আপনি তার অকাট্য প্রমাণ দিচ্ছেন। শিশুসুলভ স্বভাব নিয়ে আপনি দেখছি, কল্পনাকাশেই বিচরণ ক’রে বেড়ান, পৃথিবীর মাটীর দিকে মোটেই নজর পড়ে না আপনার।”

রাজাও এইবার একটু হাসিয়া বলিলেন, “অত ভণিতার আবশ্যক কি? খুলেই বলুন না আপনার মনের কথাটা?”

“আপনার কন্যা যে ধরা পড়েছেন, বিশ্বশুদ্ধ লোকে সে খবর জানে—আর আপনি জানেন না?”

“শরৎকুমারকে মালা উপহার দেওয়াতে কথাটা রটেছে বোধ হয়—কিন্তু আমি ত রাণীর ভাবে সে রকম কিছু বুঝি নি, দেশমঙ্গল কার্য্যেই ত সমস্ত প্রাণ মা উৎসর্গ করেছেন। আপনি যা বলছেন, তা যদি সত্য হয়, তা হ’লে আমি খুবই সুখী হই।”

“সর্ব্বতোভাবেই আপনি সুখী হবেন রাজাবাহাদুর। অণুভার বিবাহে আপনারা সকলেই ত আসছেন—তখন বুড়’ শ্যামাচরণকে ঘটক বিদায় দেবেন।”

রাজা হাসিয়া বলিলেন, “বেশ, তাই হবে।”

* * * * *

সে রাত্রি জ্যোতির্ম্ময়ীর অনিদ্রায় কাটিল। সন্ধ্যার সমস্ত ঘটনা কখনও সংলগ্নভাবে কখনও অসংলগ্নভাবে তাঁহার মাথায় ঘুরিতে লাগিল। কালী-মূর্ত্তি আর শ্যামসুন্দর ও রাধারাণীর যুগলমূর্ত্তি, শরতের সুন্দর রূপ আর পিতার বিষাদপূর্ণ কণ্ঠধ্বনির মধ্যে তাঁহার বিভ্রান্তচিত্ত—কখনও আনন্দে, কখনও নিরানন্দে আত্মহারা হইয়া ফিরিতে লাগিল। পাশের পালঙ্কে কুন্দ যে শুইয়া আছে, সে কথা ভুলিয়া গিয়া মৃদু গুণগুণ কণ্ঠে তিনি একবার গান ধরিলেন—

বড় সাধ, বড় আশা, বড় আকিঞ্চন—

দুই চারি লাইন গাহিবার পর তাঁহার মনে পড়িয়া গেল—কুন্দ জাগিয়া উঠিতে পারে—গান থামিয়া গেল। কুন্দ তখন ডাকিল, “রাজকুমারি!”

জ্যোতির্ম্ময়ী এতক্ষণ বিছানায় শুইয়াছিলেন,

উঠিয়া বসিয়া বলিলেন, "তোমাকে জাগিয়ে দিলুম কুন্দদিদি ?"

"না রাজকুমারি, আমারও ঘুম হচ্ছে না, গানটি ভাল ক'রে গাও না ভাই, শুনি !"

"না কুন্দদিদি, কি হবে গেয়ে? গানে ত আমার বাসনা পূর্ণ হবে না।"

কুন্দ বুঝিল কতখানি নৈরাশ্যে তাহার মর্ম্মদাহ হইতেছে। সে কহিল, "একটি কথা বলব রাজকুমারি ? কিছু মনে করবে না ?"

"বল ভাই, বল ! কিছুতে আর কিছু মনে করব না, মনে করবার বলটুকুও হারিয়েছি !"

কুন্দ ব্যথিতচিত্তে কহিল, "আমরা যে পথে মুক্তি চাচ্ছি, সে পথে দেশের মুক্তি নেই রাজকুমারী।"

"বল দিদি, কোন্ পথ ধরব তবে ?"

"আমরা জানিনে সে পথ। আমরা অন্ধ, গুরু সে পথ দেখিয়ে দিতে পারেন। গুরুর ইঙ্গিতে আমাদের চলতে হবে।"

জ্যোতির্ম্ময়ীর ক্ষুব্ধ বায়ু-তরঙ্গিত অশান্ত-হৃদয়ের উপর দিয়া সহসা আশার মৃদুহিল্লোল বহিয়া গেল,—তিনি শান্তভাবে কহিলেন, "তেমন গুরু কোথায় ?"

উত্তর হইল—"আছেন, আছেন !"

"পেয়েছ তুমি ?"

"পেয়েছি।"

"আমিও কি পাব ?"

"নিশ্চয়—নিশ্চয়। অন্তর থেকে যে যাহা প্রার্থনা করে—ভগবান তাকে তা মিলিয়ে দেনই দেন।"

"কবে পাব ?"

"তিনি শীঘ্র এখানে আসবেন। তিনিও এই পথের পথিক।

"কোন্ পথের পথিক ?"

"দেশ-উদ্ধার তাঁদের ব্রত। তাঁরা পথ চিনেছেন—তাঁদের নেতৃত্বে আমরাও পথ পাব।"

অধীর বালিকা নিজের শয্যা ত্যাগ করিয়া কুন্দের শয্যায় আসিয়া আবেগভরে জিজ্ঞাসা করিল, "ঠিক বলছ কুন্দদিদি ? বাসনা সফল হবে আমার ? পারব আমি—পারব—আপনাকে দিতে পারব ?"

বালিকা আর পারিলেন না—তাঁহার হৃদয়ের বিপ্লব অশ্রুধারে উথলিয়া উঠিল,—কুন্দের পাশে শুইয়া তিনি রোদন করিতে লাগিলেন। কুন্দ রাজকুমারীর বাক্যের মর্ম্ম, অশ্রুধারার অর্থ ঠিক বুঝিল না, সস্নেহে মাতার ন্যায় তাঁহার মাথায় হাত বুলাইতে বুলাইতে তাঁহার প্রশ্নের উত্তরে আবার সে কহিল, "নিশ্চয়, নিশ্চয়,—আশ্বস্ত হও রাজকুমারী।"

রাজকুমারীর অশ্রু-স্তিমিতলোচনে ধীরে ধীরে পূর্ব্বের স্বপ্নদৃষ্ট দেবীমূর্ত্তি বিভাসিত হইয়া উঠিলেন। জ্যোতির্ম্ময়ী বিস্ময়-আকুল ভাবে তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, "তুমি ! তুমি মাতা সাম্য-মৈত্রীর অধীশ্বরী, দেবী বিচিত্রা ? বল, বল দেবী, সে দিন কি আবার আসিবে ? তোমার অরুণ চরণ-স্পর্শে ভারত-ভাগ্য-গগন পুনরায় কি পুণ্যপ্রভাত-মহিমায় সমুজ্জ্বল হইয়া উঠিবে ?"

দেবী মৃদু হাসি হাসিয়া অন্তর্দ্ধান হইলেন—স্বপ্নলীন হইয়া পড়িল বালিকার স্বপ্নবাণী।

বিচিত্রার পরিসমাপ্তি

# বিজয়ার আশীর্ব্বাদ



শ্রীমতী স্বর্ণকুমারী দেবী প্রণীত

# বিজয়ার আশীর্ব্বাদ

১

পৌষ মাস; পুরা শীতের দিন। বারুণী কিন্তু উপরের নির্জ্জন ছোট বারান্দায় দাঁড়াইয়া ভাবিতেছিল—"এবার কি শীত আসিবে না কি?" হিমালয়ের তুষার-শীতল বায়ু তাহার অঙ্গে যেন বসন্ত-হিল্লোল ছড়াইয়া দিতেছিল।

বারুণীর বয়স উনিশ বৎসর। এই বয়সে সাধারণ বাঙ্গালী ঘরের তরুণীগণ একাধিক সন্তানের মাতা হইয়া পড়েন। বারুণী তাঁহাদের মত সংসারের জ্বালায় এখনও ঝালা-পালা হয় নাই; সে অবিবাহিতা; তাই ষোড়শীর মতই তাহার রূপলাবণ্য। পল্লবিনী লতার মতই তাহার প্রফুল্ল হাবভাব।

অবিবাহিতা হইলেও বারুণী বাগ্‌দত্তা। তাহার ভাবী পতি মিষ্টার দত্ত I. C. S. পাশ করিয়া দেশে ফিরিতেছেন। এখন যুদ্ধের সময়, সমুদ্রপথ যৎপরোনাস্তি বিপৎসঙ্কুল। জর্ম্মাণ ডুবো-জাহাজগুলি সমুদ্রগর্ভে প্রচ্ছন্নভাবে সর্ব্বদাই ঘুরিতেছে এবং সুবিধা বুঝিলেই শত্রু-জাহাজের তলা ফুটা করিয়া দিয়া শত্রু-নাশ করিতেছে। কিন্তু বিপদের ভয়ে কর্ম্মপ্রবাহ বন্ধ রাখা আর জীবনপ্রবাহ বন্ধ রাখা ইংরাজের মনে একই কথা। সুতরাং এই ঘোর সঙ্কটময় বাধাবিঘ্নের মধ্যেও যথাসাধ্য সাবধানতা অবলম্বনে নিয়মিতভাবেই ইংরাজ সমুদ্রবক্ষে ষ্টীমার চালাইতেছেন। আমাদের নব সিভিলিয়ান দত্ত সাহেব এ সময় প্রেমের টানে প্রাণের মায়া অগ্রাহ্য করিয়া ভারতগামী 'ডুনেরা' জাহাজে চড়িয়া বসিয়াছেন।

জাহাজ মধ্যপথ পর্য্যন্ত নির্ব্বিঘ্নে চলিয়াছে, কলিকাতার জাহাজ-আফিস হইতে এ খবর পাওয়া গিয়াছে। আর সপ্তাহখানেকের মধ্যেই ষ্টীমার বোম্বাই জেটিতে আসিয়া পৌঁছিবে। তাহার পর রেলে কলিকাতার পথ দুই তিন দিন মাত্র। তাই বুঝি আনন্দের আতিশয্যে শীতবাতাসও আজ বসন্তের ন্যায়ই বারুণীর এত উপভোগ্য মনে হইতেছিল। নীলাকাশে শুভ্র মেঘের স্তরে কত রকম বিচিত্র চিত্রাঙ্কন ভাসিয়া চলিয়াছে। বারুণী সেই মেঘ-চিত্রের দিকে চাহিয়া একখানি জাহাজ-চিত্র কল্পনা করিয়া লইল। ঐ যে তাঁহারই প্রতিমূর্ত্তি! মুখখানি কি হাসি হাসি! হাসিয়া কি যেন তাহাকে বলিতেছেন। কি সে কথা, তাহা কিন্তু সে বুঝিতে পারিল না; হঠাৎ ছবিখানি মিলাইয়া গেল। কোথা হইতে সহসা রসুনচৌকি বাজিয়া উঠিল। এ যে অসময়ের বাঁশী! পৌষমাসে ত কোন পূজা-পার্ব্বণ বা বিবাহোৎসব নাই। তাঁহারই প্রাণের কথা বাঁশীতে কহিয়া তিনি চলিয়া গেলেন না কি? রসুনচৌকির ভৈরবীতে বারুণী সাহানা তান শুনিতে পাইল। তাহার মাসতুতো বোন সুষমা আসিয়া তাহার এই সুখস্বপ্ন ভঙ্গ করিয়া কহিল—"এই যে দিদিমণি এখানে? আমি ভাবলুম, বুঝি বা সশরীরে নক্ষত্রলোকে যাবার পাখা-টাখা আবিষ্কার ক'রে ফেলেছ!"

বারুণী কহিল, "কেন রে? এরই মধ্যে নক্ষত্রলোকে যাওয়াতে চাস্ আমাকে? আমি ত মোটেই তা'তে রাজি নই।"

"তোমার মনটিকে ত ধরাতে ধরা-ছোঁয়া যায় না, তাই ভাবলুম, বুঝি বা দেহটাকেও উড়োকল বানিয়ে তুল্লে তুমি। বাতাসী বল্লে, সাত রাজ্যি খুঁজেও তোমার দেখা পেলে না।"

"তা খোঁজা-খুঁজিরই বা এত দরকার কি ছিল?"

"তাই ত? কটা বেজেছে, সে হুঁসটা পর্য্যন্ত নেই দেখছি।"

"কটা বেজেছে?"

সুষমা হাসিয়া উত্তরে কহিল, "এই সবে ভোর পাঁচটা। প্রভাতী নহবৎ শুনছ না?"

বারুণীও হাসিয়া তাহার খোলা চুলে একটা টান দিয়া বলিল, "আর ঠাট্টা করতে হবে না। সত্যি কটা বেজেছে?"

সুষমা 'উঁহু উঁহু' করিয়া একটু সরিয়া দাঁড়াইল। ঘরের ঘড়ীতেও ১০টা বাজিয়া উঠিল। সুষমা কহিল, "ঐ শোনো কটা বাজছে, তোমার জন্য কি সূর্য্যদেব আটকা প'ড়ে থাকবেন নাকি?"

"তাই ত! এরই মধ্যে ১০টা, এখনই বাবা খেতে আসবেন, চল চল—"

"তাঁ'র খাওয়া হয়ে গেছে, তিনি আফিস চ'লে গেছেন।"

বারুণী এতক্ষণে ঠিক বাস্তব রাজ্যে ফিরিয়া আসিল, মনটা খারাপও হইয়া পড়িল। সে রাগ করিয়া কহিল, "বাবা খেতে এলেন, আর তোরা আমাকে একটা খবরও দিলি নি, বেশ ত?"

সুষমা রাগিয়া বলিল, "হাঁ, দোষ আমাদেরই বই কি! বাতাসী ত তোমার হাল ছেড়েই দিয়েছিল; আমি তবু আবার এলুম, তোমার অন্ধি-সন্ধি জানি কি না!"

এই সময় স্বয়ং বাতাসীর আবির্ভাব হইল। হাঁপ ছাড়িয়া, হাঁক ডাকে বারান্দা সরগরম করিয়া সে কহিল, "বাপ রে বাপ, সারা রাজ্যি খুঁজে খুঁজে জানটা বেরিয়ে গেল, চল গো ঠা'করুণ, মা ঠাকরুণ ডাকতে লেগেছে।"

বারুণী বলিল, "আমি যাচ্ছি, তোরা এগো, স্নানটা ক'রে নিয়ে শীগ্‌গিরই আসছি।"

সুষমা বলিল, "তোমার ত শীগ্‌গির? নাবার ঘরে গিয়ে যেন আবার ভাবতে বসো না।"

অল্পক্ষণের জন্য নহবৎ বন্ধ হইয়া গিয়াছিল, আবার বাজিয়া উঠিল। বাতাসী বলিল, "ওদের বাড়ী আজ নূতন জামাই আসছে গো।"

বারুণী হাসিয়া বলিয়া উঠিল, "ও, তাই বুঝি! আমি ভাবছিলুম, অসময়ে কেন আজ বাজনা বাজছে?"

উত্তরে বাতাসী বলিল, "বাজবে গো বাজবে, এখানেও বাজনা বাজবে। এই বর এল ব'লে।"

বারুণী রাগ প্রকাশ করিয়া ধমক্ দিয়া কহিল —"চ'লে যা এখান থেকে, তোর আর রসিকতা করতে হবে না।"

সুষমা হাসিতে লাগিল; দাসী বলিল, "তা যাচ্ছি গো যাচ্ছি। বর আসুক না আগে, তখন কি আর তোমার কথা মানব। তানার সামনে রস-কথার তুবড়ি ছড়াব, চন্নু আমি। একটুকু শীগ্‌গির আপুনি এস।"

তাহারা চলিয়া গেল। বারুণী রেলিংএ হাতের ভর দিয়া রসুনচৌকির সুরের দিকে মনোনিবেশ করিল। এবার বাঁশী ললিতে বাজিতেছিল। বারুণী গাহিল—

ললিত রাগে ঐ বাঁশরী বাজে!
থেকো না, বঁধু, হে শুধু আর
আমার গোপন মনের মাঝে।
এস মোর অন্তরতম
দাঁড়াও হে বাহির ভরি,
দেখাও হে সুতৃষিত আঁখিরে মরি,
রূপ তব, চিত্তরঞ্জন হে,
নেত্ররঞ্জন বর-সাজে।
ওহে মানসমোহন
কেবলি হে রাখিও না স্বপনে,
দরশনে পরশনে তব প্রেম সত্য বচনে
ভাঙ্গ হে ভাঙ্গ হে ওগো সতনে
আমার মিথ্যা সরম-লাজে।

গান করিতে করিতে বারুণী স্নান করিতে গেল।

২

স্নান-দৌত শুভ্রবেশে এলায়িতকুন্তলা বারুণী জলদেবতার প্রতিমূর্ত্তিটির মতই যখন মাতৃসমীপে আসিয়া দাঁড়াইল, তখন মাতার সর্ব্বান্তঃকরণ আনন্দপুলকে পূর্ণ হইয়া উঠিল। গৃহপ্রান্তে তখন বসিয়াছিলেন এক জন সন্ন্যাসিনী। বারুণীকে দেখিয়া তাঁহারও কাঠিন্যরেখামণ্ডিত মুখমণ্ডল কোমল স্নিগ্ধ ভাব ধারণ করিল।

ত্রিবঙ্ক লামার ন্যায় আলখাল্লাধারী বলিয়া এই সন্ন্যাসিনীকে বাহিরের লোক বলে কুটিয়া-ভৈরবী

আর দলের লোকের নিকট ইঁহার ডাক নাম ক্ষেপা ভৈরবী।

বারুণীর মাতা অরুন্ধতী আনন্দকল্যাণবর্ষী মুগ্ধ দৃষ্টিতে ক্ষণকাল কন্যাকে নিরীক্ষণ করিয়া দেখিয়া প্রসন্ন স্বরে বলিলেন, "বারু, দেখ দেখি কে এসেছেন?"

বারুণী গৃহপ্রবেশকালে আশে-পাশে নজর দেয় নাই, এখন সচকিত দৃষ্টিতে মুখ ফিরাইয়া ভৈরবীকে দেখিয়া কুণ্ঠিত ও অপ্রসন্ন হইয়া পড়িল। ইঁহার সহিত কয়েক বৎসর পূর্ব্বে কাশীধামে অন্নপূর্ণামন্দিরে বারুণীদের দেখাশুনা। সেই হইতে ইঁহারা যে ভৈরবীর কিরূপ সুনজরে পড়িয়াছেন, কলিকাতায় আসিলেই ইনি একবার ইঁহাদের দেখিতে আসিবেনই আসিবেন। ভৈরবী অর্থপ্রত্যাশী নহেন, অতএব অরুন্ধতী ইহাতে তাঁহার নিঃস্বার্থ দর্শনানুরাগই দেখিতে পায়েন। কিন্তু বারুণী তাঁহার এই নিঃস্বার্থ স্নেহের মর্ম্মগ্রহণে একেবারেই অক্ষম। কারণ, যেরূপ বাহ্যিক রঙচঙে ভাবে বালহৃদয় সহজে মুগ্ধ হয়, তাহার অভাব ইঁহাতে সম্পূর্ণ। ভৈরবীর চেহারাখানিও প্রিয়দর্শন নহে, আর সাজসজ্জাও বেশ একটু কিম্ভূতকিমাকার। লামাদের ন্যায় মুণ্ডিত মস্তকে সদ্য-গজান সজারুর কাঁটার মত খোঁচা খোঁচা চুল আর রেখাবলী-ভরা ছাইপাঁশ-মাখা মুখের মধ্যে গাঁজা-ধূমপানজনিত জলন্ত অঙ্গার সম রক্তবর্ণ দুই চক্ষু দেখিলেই বারুণীর প্রাণের ভিতর কেমন একটা ভয়-শিহরণ উঠিত।

তখন অরুন্ধতী থালা সম্মুখে রাখিয়া একখানি আসনের উপর বসিয়া পান সাজিতেছিলেন। কিছু দূরে ঘরের কোণে আসনের উপর উপবিষ্ট ভৈরবী বাম হস্তে গাঁজা রাখিয়া ডান হস্তের আঙ্গুল দ্বারা তাহা মলিতে মলিতে বারুণীর দিকে দৃষ্টিপাত করিয়া বলিলেন, "আয় কলকেমুখী বেটী, কাছে এসে ব'স।" কলিকা হইল তাঁহার প্রাণদাতা গঞ্জিকার আধারবস্তু, অতএব অন্য কোন্ সম্বোধনে আর তৎপ্রতি তাঁহার প্রাণের অনুরাগ এমন পরিষ্কারভাবে ব্যক্ত করিতে পারেন!

কিন্তু ভৈরবীকে দেখিলেও যেমন বারুণী বিরক্ত হয়, তাঁহার কথা শুনিলেও তেমনই তাহার গায়ে জ্বালা ধরে। এমন কি, তাঁহার আদরবাক্যও গালিগালাজের মতই তাহার সর্ব্বাঙ্গে বিঁধিতে থাকে। বারুণী বসিল না, চুপ করিয়া দাঁড়াইয়া রহিল, ভৈরবী তাঁহার হাতের গাঁজা কলিকার মুখে রাখিয়া তাহা নামাইয়া রাখিয়া, বারুণীর জন্য আনীত টিপ-কৌটা অন্বেষণে প্রবৃত্ত হইলেন। আলখাল্লার এই থলিটি তাঁহার সম্পত্তি-ভাণ্ডার; যত কিছু প্রয়োজনীয় অপ্রয়োজনীয় দ্রব্যাদিতে ভরপুর। তিনি চলিবার কালে ইহা জাহাজের পালের মতই ফুলিয়া তাঁহার ক্ষুদ্র দেহটির অগ্রে অগ্রে চলে, আর বসিলে উদরীরোগের আনুমানিক সিদ্ধান্তে ভক্ত-হৃদয় মমতা-পূর্ণ হইয়া উঠে। তাঁহার আলখাল্লার এই চলন্ত মূর্ত্তি দেখিলে দর্শকের হাস্য সংবরণ করা দুঃসাধ্য হইয়া উঠে, কিন্তু বাস্ রে! হাসিলে কি আর রক্ষা আছে! ক্রুদ্ধ অভিশাপবাক্যে তৎক্ষণাৎ তাহার লয়প্রাপ্ত হইবার সম্ভাবনা। সাধারণ অশ্রাব্য গালিগালাজের বুলি যদিও তিনি ব্যবহার করেন না, কিন্তু তিনি বিড়বিড় করিয়া যাহা বলেন, অভিধান-অলব্ধ সেই দুর্ব্বোধ্য ভাষা তাহাকে অধিকতর ভীত করিয়া তোলে। ভৈরবী খুঁজিয়া পাতিয়া বুকের ভিতর হইতে অবশেষে কৌটাটি বাহির করিয়া বলিলেন, "আয় রে তুফান-তুলুনীর বেটী আয়, টিপ পরিয়ে দিই।"

বারুণী নড়িল না। মা বলিলেন, "যা, ভৈরবী মা'কে প্রণাম কর গিয়ে।"

এই সময় বাতাসী জ্বলন্ত টীকা আনিয়া কলিকার উপরে রাখিল। যদিও ভৈরবীর আলখাল্লার মধ্যে চকমকি প্রভৃতি আগুন প্রস্তুতের সরঞ্জামাদি থাকিত, কিন্তু গৃহস্থ-বাটীতে আসিলে তিনি নিজে আগুন জ্বালাইতেন না। জ্বলন্ত গাঁজার কলিকাটি বাতাসী তাঁহার হাতে ধরিয়া দিবামাত্র ভৈরবী টিপের কৌটা নীচে রাখিয়া দুই হাতে কলিকাটি ধরিয়া সজোরে একবার টান দিয়া ধোঁয়াটা উড়াইয়া দিলেন।

কি বীভৎস-দৃশ্য! বারুণীর অসহ্য হইয়া উঠিল; সে মৃদু স্বরে মা'কে বলিল, "মা, আমি রান্নাঘরে যাচ্ছি।"

ভৈরবী তাহা শুনিতে পাইলেন। গাঁজার ধূম তখন তাঁহার মাথায় বেশ চড়িয়া উঠিয়াছে; ক্ষেপা মেজাজে বলিলেন, "চ'লে যাওয়া হচ্ছে! কোথা যাবি রে দেমাকী বেটী! আয় বলছি, নইলে ভাল হবে না।"

অরুন্ধতী ভীত হইয়া পড়িলেন। দুর্ব্বাসা মুনির

অভিশাপের মতই কথাটা তাঁহার প্রাণে গিয়া বাজিল। করুণ অনুরোধে তিনি ভৈরবীকে বলিলেন, "ভৈরবী-মা, ছেলেমানুষের উপর রাগ করবেন না। যা বারু, যা, প্রণাম কর ওঁকে।"

অতঃপর অরুন্ধতী উঠিয়া দাঁড়াইয়া বারুণীর হাত ধরিয়া তাহাকে ভৈরবীর নিকটে টানিয়া আনিয়া আবার বলিলেন, "প্রণাম কর।" বারুণী এ বার বিনা বাক্যে প্রণাম করিয়া তাঁহার নিকটে বসিল। ভৈরবী গাঁজার কলিকাতে জোরে আর একটা টান দিয়া হাসিয়া বলিলেন, "ভাল হবে, ভাল হবে বৈ কি, দাও ত মা, দাও ত মা অরুন্ধতী, ধূমধুমানী বেটীকে একটা টিপ পরিয়ে, আমি এবার আকুড়ায় যাই।" অরুন্ধতী মেঝের উপর হইতে কৌটাটি হাতে লইলেন, তাহার পর ঢাকনা খুলিয়া একটি টিপ কন্যাকে পরাইয়া দিলেন। ভৈরবী আহ্লাদে বলিয়া উঠিলেন, "আঃ ম'রে যাই, ঠিক যেন সাগর-জলে তুফানহুলুনি!" বলিয়া তিনি তাঁহার আল-খাল্লার মধ্য হইতে একটি ক্ষুদ্র হুঁকা বাহির করিলেন। এইটি তাঁহার থলির সর্ব্বশ্রেষ্ঠ আসবাব। দরকারমত ইহার মস্তকে চড়ে তাঁহার গাঁজার কলিকা,—আর বিনা দরকারে ইহার দেহে-চড়ান তারে তাঁহার আঙ্গুলের আঘাত পড়ে। ভৈরবী কলিকার ছাইটা মেঝের উপর ঢালিয়া দাসীর হাতে দিলেন। সে তাঁহার অভিপ্রায় বুঝিয়া জল ঢালিয়া কলিকাটা ঠাণ্ডা করিয়া আনিয়া দিল। তখন তিনি কলিকাটি থলির মধ্যে পুরিয়া হুঁকার বীণাটি হাতে লইয়া উঠিয়া দাঁড়াইলেন। তার পর প্রীং প্রীং করিয়া গান ধরিলেন—

"বম্ বম্ ববম্ ববম্ ভৈরবা ভৈরবী!
দুনিয়া ভরা সাগর তুফান
তোরা—কে মরবি আর কে রবি?
হ্রীং হ্রীং হ্রীং প্রীং প্রীং প্রীং,
কি করলি তুই ও ঠাকুর!
পুণ্যি নিয়ে মন্তি দিলি
ভক্তি ভক্ত সব ফতুর।
বম্ বম্ বম্ গাঁজায় দে দম্ ভৈরবা ভৈরবী।
ভক্তি মুক্তি সিদ্ধি সাধন
ফাঁকিজুঁকি আর সবই?"

গাহিতে গাহিতে তিনি চলিয়া গেলেন।

পরদিন বৈকালবেলা খবর আসিল, মিষ্টার দত্ত যে জাহাজে আসিতেছিলেন, সে জাহাজ ডুবিয়া গিয়াছে।

৩

য়ুরোপব্যাপী মহাসমরের আরম্ভকাল ১৯১৪ খৃষ্টাব্দ। নিম্নলিখিত কাহিনীটি তাহার বহু বৎসর পূর্ব্বে ১৮৮৪ খৃষ্টাব্দের ঘটনা। অতএব এখন হইতে ধরিলে সে আজ প্রায় ৪০ বৎসর পূর্ব্বেকার কথা।

তৃতীয় প্রহর রাত্রি, ঊর্দ্ধদেশে চন্দ্রহীন আকাশ—তারকারাজ্যের একখানি বিরাট—বিচিত্র চিত্রপটের ন্যায় প্রতিভাত। অগণ্য নক্ষত্র-ঘন মৃদু-জ্যোতিঃ ছায়া-পথের উভয় পার্শ্বে কোথাও বা বড় বড় দুই চারিটি উজ্জ্বল গ্রহনক্ষত্র, কোথাও বা ক্ষুদ্র ক্ষুদ্র তারকারাজি শ্রেণীতে শ্রেণীতে, গুচ্ছে গুচ্ছে, মাঝে মাঝে বা বিরল সংখ্যায় সঙ্গিহারা বিজনচারী বেশে দ্যুতি বিস্তার করিতেছিল। নিম্নে গঙ্গাসাগর এই আলোকচ্ছটা বক্ষে ধারণ করিয়া তরঙ্গলীলায়িতরূপে অবিরাম গর্জ্জনে মহাসাগরের উদ্দেশ্যে প্রধাবিত হইয়াছিল।

এমন সময় দুই জন স্ত্রীপুরুষ তীরদেশে বালুকা-পারে কাঁটা-বনের নিকট আসিয়া দাঁড়াইল। ইহারা স্বামি-স্ত্রী। স্ত্রীর বক্ষে একটি নিদ্রিত শিশু সন্তান। সন্ধ্যাকালে পুরুষটি কলাগাছের একটি ভেলার উপর তালপাতার একটি ডোঙা আঁটিয়া এই ঝোপের নীচে রাখিয়া গিয়াছিল। এখানে আসিয়া কলার ভেলা টানিয়া লইয়া স্ত্রীর সহিত সে উপকূলে পৌঁছিল,—তরঙ্গস্পর্শ হইতে দুই এক হাত তফাতে ভেলাখানি নামাইয়া রাখিয়া স্ত্রীর বক্ষ হইতে শিশু সন্তানটিকে লইয়া ডোঙার মধ্যে তাহাকে শোয়াইয়া দিল। শিশু জাগিল না, কান্দিল না, সামান্যমাত্রায় অহিফেন-সেবিত হইয়া সে বেশ অঘোরে ঘুমাইতেছিল।

পত্নী মৃতবৎসা, তাহার সন্তান হইয়া রক্ষা পায় না। এই নিমিত্ত সন্তানটি ভূমিষ্ঠ হইবার পূর্ব্ব হইতেই সাগরের উদ্দেশে তাহারা শিশুকে মানত রাখিয়াছে। শিশু এখন এক বৎসরের। মাতা আবার অন্তঃসত্ত্বা, এবার মানত রক্ষা না করিলেই নয়। বিলম্ব হইলে দেবতার ক্রোধানলে বর্ত্তমান

পুত্র ও ভাবী সন্তান উভয়েই মৃত্যুমুখে পতিত হইবে, এই বিশ্বাস তাহাদের হৃদয়ে বদ্ধমূল।

শিশুকে ভেলায় শোয়াইয়া, সমস্ত প্রাণ তাহার উপর ঢালিয়া দিয়া, মর্ম্মভেদী আকুল দৃষ্টিতে পিতা-মাতা উভয়েই মুহূর্ত্তকাল তাহার দিকে চাহিয়া রহিলেন। নক্ষত্র-দেবতাগণ একসঙ্গে জ্বলিয়া উঠিয়া বালকের মূর্ত্তি জ্যোতির্ম্ময় করিয়া তুলিল। মাতা ক্ষিপ্তের ন্যায় কান্দিয়া শিশুকে ক্রোড়ে উঠাইয়া লইতে গেলেন। স্বামী বনমালী সবল হস্তে তাঁহাকে বাধা দিয়া মনের বেদনা ক্রোধের আগুনে জ্বালিয়া কহিলেন,—"সর্ব্বনাশী, ক্ষান্ত দে, চিরকাল সর্ব্বনাশ ক'রে এসে এখনও তোর আশ মিটল না? নতুন ক'রে আবার সর্ব্বনাশ করতে চাস্?"

এ ভৎর্সনা পত্নী ক্ষেমঙ্করীর মর্ম্মের শিরায় শিরায় বিঁধিল। স্বামী ত ঠিক কথাই বলিতেছেন, অভাগিনী-ই ত সর্ব্ব অনর্থের মূল। সে মৃতবৎসা না হইলে ত আজ এই ভয়ঙ্কর অবস্থায় তাহাদিগকে পড়িতে হইত না। স্ত্রী উত্তোলিত হস্ত গুটাইয়া লইয়া চীৎকার করিয়া কান্দিয়া উঠিল। স্বামীর নয়নও অশ্রুজলে অন্ধ হইয়া গেল। দুই হাতে চোখের জল ঝাড়িয়া ফেলিয়া নরম স্বরে কহিলেন, "একে ঘরে নিয়ে গিয়ে কি রক্ষা করতে পারবি গো তুই? এ যে দেবতার মানত, দেবতার নিবেদিত ধন, কত রকম ছদ্মবেশে ঘরে ঢুকে সাগর-দেবতা তাঁর ধন তুলে নিয়ে যাবেন। একেও বাঁচাতে পারবিনে, আর যেটিকে গর্ভে ধ'রে আছিস, সেটিকেও হারাবি। তুই স'রে দাঁড়া।"

স্ত্রী দুই হাতে চোখ ঢাকিয়া বসিয়া পড়িল। স্বামী দুই হাতে ভেলা ধরিয়া জলে ভাসাইল। কিন্তু মনের কঠোর কর্ত্তব্য কার্য্যতঃ সে ঠিক পালন করিতে পারিল না। সমস্ত প্রাণে ভেলা ঠেলিয়া দিতে সে অক্ষম হইল; কম্পিত দুর্ব্বল-হস্ত-চালিত ভেলা বেশী দূর গেল না; একটিমাত্র বিপরীতগামী তরঙ্গবলে তাহা পুনরায় পিতার হাতের কাছে আসিয়া পৌঁছিল। মাতা ব্যগ্র হইয়া বলিয়া উঠিলেন, "ফিরে এল গো বাছা আমার! সাগর দয়া ক'রে ফিরে দিলেন আমার কোলের ধনকে তুলে নাও গো, তুলে নাও। আমার বুকে তুলে দাও, বুকটা ঠাণ্ডা হয়ে যাক।"

ভক্তিসংস্কারান্ধ বনমালী কহিল, "কি ক'রে জানব যে, তিনি দয়া ক'রে ফিরিয়ে দিয়েছেন? আমরা যে কাঁদতে কাঁদতে দান করেছি, যদি অশ্রু-হীন চোখে কর্ণরাজার মত বিশ্বাসে ছেলে দান করতে পারি, আর সাগরদেব তখনও যদি ফিরিয়ে দেন, তবেই বুঝব তাঁর দয়া।"

হৃদয়ে ভক্তিবল সংগ্রহ করিয়া অশ্রুহীন নেত্রে সবল হস্তে এবার বনমালী ভেলা ঠেলিয়া দিল। ভেলা আর ফিরিল না,—তরঙ্গে তরঙ্গে উঠিয়া পড়িয়া চলিল। একবার যেন শিশুর ক্রন্দনধ্বনি তাহার কর্ণে প্রবেশ করিল,—একবার যেন দুইটি ছোট হাত ঊর্দ্ধে উঠিয়া পিতামাতার ক্রোড় প্রার্থনা করিল। তাহার পর আর কিছুই দেখা বা শুনা গেল না। দূর হইতে দূরান্তরে চলিতে চলিতে ভেলাখানি অদৃশ্য হইয়া পড়িল।

* * * *

পিতা-মাতা মানত রক্ষা করিল বটে, কিন্তু ভক্তি-বিশ্বাস তাহাদের মনঃকষ্ট দূর করিতে পারিল না। পুত্রশোকে ক্ষেমঙ্করী পাগল হইয়া গেল। উন্মত্তাবস্থাতেই তাহার একটি কন্যাসন্তান ভূমিষ্ঠ হইল। ইহার পর হইতে ক্রমশঃ তাহার বাতুলতা যদিও কমিয়া আসিতে লাগিল, কিন্তু পূর্ব্বস্মৃতি সে পুরাপুরি ফিরিয়া পাইল না। এক দিন যে ইহার অগ্রজকে তাহারা সাগরজলে বিসর্জ্জন দিয়াছে, এ কথা তাহার মনে নাই। নবজাত শিশুকে সে তাহার পূর্ব্বশিশু বলিয়াই জানে। পাগলিনী ভুলিল না কেবল পূর্ব্ব-মানতের কথা। এক দিন ইহাকে সাগরজলে নিক্ষেপ করিতে হইবে, এ কথা মনে করিয়া আতঙ্কে দীর্ঘনিশ্বাস ফেলিতে ফেলিতেই সে কন্যাকে স্তন্য দান করিত।

স্ত্রী পুত্রশোক ভুলিল পাগল হইয়া, স্বামী পুত্রশোক ভুলিতে চেষ্টা করিল গুরু ধরিয়া। গুরুর কৃপায় ধূমপানমন্ত্রে দীক্ষিত হইয়া ক্রমশঃ ক্ষেপামীতে তিনি স্ত্রীকেও ছাড়াইয়া উঠিলেন।

মেদিনীপুর জিলার রাঘবপুর গ্রামে বনমালীর নিবাস। গ্রামের মধ্যে সে ছিল এক জন সম্পন্ন লোক। জমী-জমা, গরু-বাছুর, ধানের মরাই, কৃষাণ, ভৃত্য এ সবই তাহার ছিল, ইহা ছাড়া সে মহাজনী কারবারও চালাইত। ইহার দৌলতে গ্রামভরা চালা ঘরের মধ্যে তাহারই ছিল একখানি কোটাবাড়ী। তাহারা নিঃসন্তান, এই দুঃখ ছাড়া

সাংসারিক কোন রকম দুঃখই তাহাদের ছিল না, কিন্তু রোগমুক্ত হইয়া ক্ষেমঙ্করী এক নূতনতর দুঃখের ভিতর পড়িল। সে দেখিল, স্বামী গাঁজার মোহে সর্ব্বস্বান্ত হইতে বসিয়াছেন। দিবারাত্রি প্রায় তাঁহার ভণ্ড সাধু-সন্ন্যাসীর সহবাসে কাটে। তিনি এখন চেলা নহেন, স্বয়ং গুরু। বাটীর উঠানে প্রকাণ্ড অগ্নিকুণ্ডের সম্মুখে তিনি বোম্ ভোলানাথ গুরু সাজিয়া বসেন, আর বামাচারী, কামাচারী, তান্ত্রিক, শৈব, উদাসপন্থা, নাগা প্রভৃতি সর্ব্বদলভুক্ত চেলাগণ তাঁহাকে বেষ্টন করিয়া বীভৎস অনাচারে রত থাকে। ক্ষেমঙ্করী সে দিকে মোটেই ঘেঁসেন না, কখন কখন দূর হইতে উঁকি মারিয়া তাহাদের দিকে দৃষ্টিপাত করেন, তখন উঠানের অগ্নিকুণ্ড হইতে ঝলক উঠিয়া তাঁহার সর্ব্বাঙ্গ যেন ঝলসিয়া দিয়া যায়। তিনি ঘরে ঢুকিয়া কন্যাকে বুকে লইয়া সে জ্বালা নিবৃত্তি করিতে চেষ্টা করেন, কিন্তু এরূপ ভাবে বেশী দিন চলিল না। চেলাদের রসদ যোগাইতে ক্রমশঃ বনমালী যথাসর্ব্বস্ব খোয়াইলেন। জমী-জমা, ধান-চাল, গরু-বাছুর, গহনাপত্র সমস্তই দেনার দায়ে বিকাইল, বাড়ীটিও ক্রমে নীলামে চড়িল। চেলার দল বেগতিক দেখিয়া সরিয়া পড়িল। বনমালী স্ত্রী-কন্যা লইয়া নদীতীরের শ্মশানে আশ্রয় গ্রহণ করিল। গ্রামের লোক চাঁদা করিয়া সেইখানেই একখানি খড়ো-ঘর তাহাদের জন্য বাঁধিয়া দিল। আহার্য্যও তাহারাই যোগান দিতে লাগিল। আমাদের দেশে সাধু-সন্ন্যাসীর অন্নকষ্ট কখনও ঘটে না।

মেয়েটি এই দুঃখ-কষ্টের মধ্যে মাতৃস্নেহে দুই বৎসরের হইয়া উঠিল। তখনও যে স্বামী মানত-পালন জন্য তাহাকে গঙ্গাসাগর তীর্থে লইয়া যাইবার প্রস্তাব করিতেছেন না, এই ভাবিয়া ক্ষেমঙ্করী মাঝে মাঝে আশ্চর্য্য বোধ করিত। তাহার মনে হইত, নেশার ঘোরেই সে কথা তিনি ভুলিয়া গিয়াছেন, ইহাতে ক্রমশঃ সে বেশ আশ্বস্ত হইয়া উঠিল। এই দৈন্য-দারিদ্র্যের মধ্যে কন্যার মুখ দেখিয়া সে সব ভুলিয়া গিয়াছিল। কিন্তু স্বামী ভুলিলেও নিষ্ঠুর নিয়তি যে সে কথা ভুলে নাই, ক্ষেমঙ্করী এক দিন ভাল করিয়াই তাহা বুঝিল। সহসা বিনা মেঘে বজ্রপাতের ন্যায় সে কন্যাকে হারাইল। স্নানান্তে এক দিন নদী হইতে ফিরিয়া সে দেখিল, কন্যা অচেতন হইয়া পড়িয়াছে, তাহার মুখ দিয়া ফেনা উঠিতেছে, নেত্রতারকা ঊর্দ্ধে তুলিয়া সে ঘন ঘন শ্বাস ফেলিতেছে। ক্ষেমঙ্করী কন্যাকে একবার নাড়াচাড়া করিয়া চীৎকারপূর্ব্বক কান্দিয়া উঠিল। দেখিতে দেখিতে ক্ষুদ্র বালিকার প্রাণ-বায়ুটুকু বাহির হইয়া গেল।

সর্পাঘাতে কন্যার মৃত্যু হইয়াছে, এই অনুমানে বনমালী মৃত কন্যাকে বক্ষে লইয়া জলে ভাসাইতে চলিল, আজ সঙ্গে আগত ক্ষেমঙ্করীর নয়নে জল নাই—মুখে হাহাকার নাই, মৃত কন্যাকে যে তাহারা জলে ভাসাইতে চলিয়াছে, এ জ্ঞান তাহার নাই। তাহার মনে হইল, তাহারা মানত রক্ষা করিতে চলিয়াছে। স্বামী কন্যাটিকে জলে ফেলিয়া দিবার সময় সে যখন চক্ষু বুজিল, মুহূর্ত্তের জন্য পূর্ব্বস্মৃতি তাহার মানসপটে সহসা ভাসিয়া উঠিল; কিন্তু আবার যখন সে চোখ খুলিল, সে স্মৃতি তখন মনের কোণে মিলাইয়া পড়িয়াছে। মানত রক্ষা করিয়া ঘরে ফিরিয়া আসিয়াই সে মূর্চ্ছিত হইয়া পড়িল। সযত্নে পত্নীর মূর্চ্ছাভঙ্গ করিয়া বনমালী তাহার হস্তে গাঁজার কলিকা তুলিয়া দিয়া কহিলেন, "সর্ব্বদুঃখ দূর হোক্ তোর ক্ষেমা, আমাকে গুরু ব'লে মেনে এই ধোঁয়া পান কর ত লক্ষ্মীটি।"

ক্ষেমঙ্করী স্বামীর চরণে নত হইয়া গাঁজার কলিকা লইয়া মুখে ঠেকাইল। অতিরিক্ত গাঁজা খাইয়া ইহার কিছুদিন পরে স্বামীও ইহলোক ত্যাগ করিয়া গেলেন। সংসার-বন্ধনমুক্ত ক্ষেমঙ্করী ভৈরবীর দলে মিশিয়া দেশ-দেশান্তরে ঘুরিয়া বেড়াইতে লাগিল।

৪

ইহার ১২ বৎসর পরে কাকদ্বীপের জমীদার নিখিলচাঁদের পত্নী করুণাময়ী বৈদ্যনাথ-মন্দিরের বাহিরে আসিয়া দেখিলেন, অদূরে একটি নির্জ্জন গাছের তলায় এক ভৈরবী বসিয়া আছেন এবং সম্মুখস্থ জ্বলন্ত অগ্নিকুণ্ডের দিকে চাহিয়া বিড় বিড় করিয়া মন্ত্র পাঠ করিতেছেন। এই ভৈরবীর মাহাত্ম্য তিনি বৈদ্যনাথের অনেকের মুখেই শুনিয়াছেন। করুণাময়ী নিকটে আসিবামাত্র মন্ত্রপাঠ বন্ধ করিয়া ভৈরবী প্রাতঃ-সূর্য্যের দিকে একবার চাহিলেন,

তাহার পর মাটী হইতে শূন্য কলিকাটি হাতে লইয়া তন্মধ্যে গাঁজা ঠাসিতে লাগিলেন। করুণাময়ী নীরবে বসিয়া রহিলেন। কার্য্য শেষ হইলে হাত তুলিয়া আশীর্ব্বাদ করিয়া করুণাময়ীকে ভৈরবী বলিলেন, "ভাল হোক্ বেটী, তোর ভাল হোক্। কি চাস তুই?" বলিয়া তিনি চিমটার দ্বারা অগ্নিকুণ্ডের আগুন উঠাইয়া গাঁজা ধরাইয়া তাহাতে টান দিলেন।

করুণাময়ী বলিলেন, "সেই আশীর্ব্বাদই চাইতে এসেছি, ভৈরবী-মা। আমাকে দয়া করুন।"

ভৈরবী তখন মুখ হইতে ধূম ত্যাগ করিয়া বলিলেন, "কেই বা ভাল করে, কেই বা মন্দ করে! কি বা ভাল, কি-ই বা মন্দ রে বেটী?"

করুণাময়ী বলিলেন, "ও কথা শুনবো না আমি, ভাল করতেই হবে আমার, নইলে পায়ে হত্যা দিয়ে প'ড়ে থাক্‌ব।"

ভৈরবী গাহিলেন,—

"বম্ বম্ বম্ ববম্ ববম্ ববম্ ভৈরবা ভৈরবী,
তুনিয়া জোড়া সাগর-তুফান, তোরা কে
মরবি আর কে র'বি।"

তাহার পর হঠাৎ বলিয়া উঠিলেন, "তুই কি বেটী সন্তানহারা?"

করুণাময়ীর ভক্তি আরও বাড়িয়া উঠিল; অশ্রু মুছিয়া বলিলেন, "তুমি ত বুঝতেই পারছ সব। আমি অধিক কি আর বলব। আমি, মা, বড় দুঃখী, অনেকগুলি সন্তানকে অকালে যমের হাতে তুলে দিয়েছি। সম্প্রতি কোলের ছেলেটিকেও তাঁকে দিয়ে এসেছি। আশীর্ব্বাদ কর, ভৈরবী-মা, যে ক'টি এখনও বাকী আছে, তাদের যেন না হারাই। গ্রহশান্তির জন্য যা তুমি চা'বে, তাই দেব আমি।" করুণাময়ী এই কামনায় সাধু-সন্ন্যাসী দৈবজ্ঞ প্রভৃতি অনেকরই উদরপূর্ত্তি করিয়া আসিতেছেন।

ভৈরবী একটু হাসিয়া কলিকাটা মুখ হইতে হাতে লইয়া বলিলেন, "টাকা-কড়ির ভাবনা অনেক কাল এড়িয়েছি, বেটী! শান্তি-অশান্তিও আমার হাত ধরা নয় রে; ভজন-পূজন, সিদ্ধি-সাধন সব মিছে রে বেটী, সব মিছে। তার পিছে কেন ঘুরে বেড়াচ্ছিস্?"

করুণাময়ী দেখিলেন, টাকার কথা বলিয়া তিনি ভুল করিয়াছেন। মিনতির স্বরে কহিলেন, "ভৈরবী-মা, অজ্ঞানের দোষ নিও না। আমার ছেলেগুলি যেন রক্ষা পায়, এই দয়াটুকু তোমায় করতেই হবে।"

ভৈরবী বলিলেন, "তোর এখন ক'টি ছেলে বেটী?"

করুণাময়ী বলিলেন, "সাতটি ছেলের মধ্যে এখন মোটে দাঁড়িয়েছে তিনটি, ভৈরবী-মা।"

তাঁহার কথা শেষ হইতে না হইতে ১৩ বৎসরের একটি বালক আসিয়া মাতার পিঠের দিকে বসিয়া তাঁহার গলা জড়াইয়া ধরিল। করুণাময়ী ভৈরবীকে বলিলেন, "এইটি আমার বড় ছেলে।"

ভৈরবী প্রফুল্ল দৃষ্টিতে তাহাকে নিরীক্ষণ করিয়া দেখিতে লাগিলেন। মাতা পুত্রকে বলিলেন, "যা সাগর, ভৈরবীকে প্রণাম কর।"

বালক প্রণাম করিবার পর ভৈরবী ভূপতিত এক খণ্ড অঙ্গার হস্তে গ্রহণ করিয়া তাহার দ্বারা বালকের কপালে তিলক-রেখা টানিয়া দিয়া কহিলেন, "যা বেটা, তোর আর কোন মার নেই।"

করুণাময়ী আনন্দিত চিত্তে ভৈরবীকে পুনঃ প্রণাম করিয়া পুত্রকে কহিলেন, "যা বাবা, তুই তোর ভাই তু'টিকে এখানে নিয়ে আয় দেখি।"

বালক চলিয়া গেল। ভৈরবী বলিলেন, "তোর এমন সব ছেলে রয়েছে বেটী, তুই তবু কাঁদিস্?"

করুণাময়ী কহিলেন, "আগে ত বলেছি, মা, সাতটির মধ্যে এখন তিনটিতে ঠেকেছে, তাইতে ভয় পাই।"

ভৈরবী বলিলেন, "তবু ত তিনটিও তোর সঙ্গে আছে, বেটী, আমার যে একটিও নেই।"

এই দুঃখের স্বর করুণাময়ীর মর্ম্ম স্পর্শ করিল। ভৈরবী আবার বলিলেন, "তোর সন্তানগুলি যে যম গ্রহণ করেছে, আর আমি যে আমার নিজের ছেলেকে নিজের হাতে জলে ভাসিয়ে দিয়েছি।"

করুণাময়ী স্তম্ভিত হইয়া গেলেন। ১২ বৎসর পূর্ব্বকার কথা তাঁহার মনে পড়িল। তাঁহার প্রথম গর্ভের শিশু হারাইয়া তিনি তখন বড় কাতর হইয়া পড়িয়াছিলেন। স্বামী নিখিলচাঁদ স্ত্রীকে সুস্থ

করিবার অভিপ্রায়ে নিজের ষ্টীমলঞ্চে জলভ্রমণে জমীদারী কাকদ্বীপ পরিদর্শনে আসিলে সেই সময়ে বালকটিকে তিনি এক দিন তীরদেশে লাভ করেন। শিশুহারা করুণাময়ী এই শিশুটিকে পাইয়া দেবাশীর্ব্বাদ-স্বরূপ ইহাকে বক্ষে তুলিয়া লইলেন। অহার পর তিনি অনেকগুলি সন্তানের মাতা হইয়াও ইহাকে জ্যেষ্ঠপুত্রতুল্যই স্নেহচক্ষুতে দেখেন। সাগরলব্ধ বলিয়াই তাহার নাম হইয়াছে সাগরদত্ত।

ভৈরবীর কথায় করুণাময়ীর সহসা মনে হইল, তবে কি আমার সাগরদত্ত এই ভৈরবীরই সন্তান না কি! তিনি একটু দম লইয়া থামিয়া থামিয়া বলিলেন, "যে ছেলেটিকে আপনি দেখলেন, ভৈরবী-মা, সেটিকে আমি গর্ভে ধরিনি, সাগরতীরেই আমরা ওকে কুড়িয়ে পেয়েছিলুম।"

ভৈরবী চোখ বুজিলেন, কিছু পরে চোখ খুলিয়া বলিলেন, "কিন্তু সেটি যে আমার কন্যাসন্তান।" বলিয়া ক্ষিপ্তের মত উঠিয়া তিনি চলিয়া গেলেন।

৫

প্রায় দশ মাস কাল 'ভুনেরা' জাহাজখানি জলমগ্ন হইয়াছে। ইহার মধ্যে সাগরদত্ত ও বারুণী উভয়েরই পিতামাতার চোখের জল যদিও অনেকটা শুকাইয়া আসিয়াছে, কিন্তু মনের আগুন এবং প্রাণের আশা এখনও নিঃশেষে নিবিয়া যায় নাই। মৃতের তালিকায় তাহার নাম না মেলায় হতাশ্বাসভরা প্রাণও মাঝে মাঝে আশাদীপ্ত হইয়া উঠিতেছে। কিন্তু জীবিতের লিষ্টেও ত তাহার নাম নাই। সে বাঁচিয়া থাকিলে কি কোন না কোন রকমে সে খবরটা মিলিত না, এই ভাবিয়া সেই আশালোকও আবার নিরাশাক্ষীণ হইয়া পড়িতেছে। এইরূপ আশানিরাশার স্বপ্ন-প্ররোচনায় কখনও বিশ্বাসে, কখনও সন্দেহে, কখনও ধীরচিত্তে, কখনও অধীরপ্রাণে তাঁহারা ভগবৎপ্রসাদ ভিক্ষা করিতেছেন।

নিখিলচাঁদের কেবলই মনে পড়ে সেই পুরাতন দিনের কথা,—যে দিন তিনি সাগরকে তীর হইতে কুড়াইয়া আনিয়া স্ত্রীর তাপিত বক্ষ জুড়াইয়া দিয়াছিলেন। কি সুন্দর দেখিতে ছিল শিশুটি! তাহার মাথাভরা কালো চুল, জলে ভিজিয়া যত্র-কুঞ্চিত অলকদামের ন্যায়ই গুচ্ছে গুচ্ছে তাহার মুখের উপর আসিয়া পড়িয়াছিল। প্রাতঃসূর্য্য বালকের রূপমুগ্ধ হইয়াই যেন সস্নেহে তাঁহার যত কিছু সোনার রং তাহার অঙ্গে ঢালিয়া দিয়াছিলেন। শিশু তীর-দেশ আলো করিয়া ঘুমাইতেছিল। আহা! কাহার শিশু এ! কেমন করিয়া এখানে আসিয়া পড়িল? বুঝি বা কোন নৌকাডুবি হওয়াতে বালক জলে পড়িয়াছিল; বরুণদেব তাহাকে রক্ষা করিয়া তীরে রাখিয়া গিয়াছেন! শিশুকে কোলে তুলিয়া তাঁহার সে দিন এইরূপ কথাই মনে হইয়াছিল। আজ মনে হইল, সাগরদেব শিশুকালে যাহাকে রক্ষা করিয়াছেন, যৌবনেও কি তাহাকে রক্ষা করিবেন না? তাহা যদি না করেন, তবে যে তাঁহার দয়া অর্থশূন্য হইয়া পড়ে।

সাগরদত্তের কথা মনে করিতে করুণাময়ীর বেশী করিয়া মনে পড়িত ভৈরবীকে। তিনি প্রাণ ভরিয়া যে আশীর্ব্বাদ করিয়াছেন, তাহা কি মিথ্যা হইতে পারে? বালকের কপালে তিলকরেখা টানিয়া দিয়া তিনি যে অভয় প্রদান করিয়াছিলেন, দেবীতুল্য ভৈরবীর সেই 'মা ভৈঃ' বাক্য কি নিষ্ফল হইবে? কখনই না—কখনই না। তাহা হইলে সাধন, সিদ্ধি, দৈবশক্তি সবই মিথ্যা।

সাগরকে হারাইয়া বারুণীর মাতারও তাহার শৈশবকালের কথাই অধিক করিয়া মনে পড়িত। তখনও অরুন্ধতীর কোন সন্তানাদি জন্মে নাই। তিনি এই সুন্দর বালকটিকে দেখিবামাত্র করুণাময়ীর সহিত "বেয়ান" পাতাইয়া লইলেন। বলিলেন, "এই ছেলেকেই জামাই করব আমি।"

করুণাময়ী বলিলেন, "ছেলের যদি তোর মেয়েকে পছন্দ না হয়?"

কথাটা অরুন্ধতীর হাস্যকর লাগিল, বলিলেন, "তা হবে না বৈ কি! দেখে নিস্ তখন। তোর ছেলের নাম সাগর, আমার মেয়ের নাম রাখব আমি বারুণী, জানিস্ ভাই!"

"কেন, সাগরিকা নাম ত আরও ভাল।"

অরুন্ধতী বলিলেন, "আরে তো ছেলের যেন সাগরে জন্ম হয়েছে, আমার মেয়ে ত আর সাগরে জন্মাবে না। তুই যদি ছেলের নাম বরুণ রাখ-তিস্, তা হ'লে বরঞ্চ আরও ভাল হ'ত, একটু নতুন রকম শোনাত। সাগর নামটা কিন্তু বড় পচা।"

এইরূপ রহস্যালাপের মধ্যে অরুন্ধতীর পরে পরে কন্যা-সন্তানের পরিবর্ত্তে দুইটি পুত্র-সন্তান জন্মিল। করুণাময়ী বলিলেন, "তুই আমাকে দেখছি ফাঁকি দিলি, এখনও ত তোর মেয়ে হ'ল না?"

কিন্তু সাত বৎসর পরে তাঁহাদের আশা ও ইচ্ছা সফল করিয়া বারুণী জন্মগ্রহণ করিল।

তাঁহাদের এত দিনকার আশা অভিলাষ কি সত্য-সত্যই ব্যর্থ হইয়া যাইবে? এই সব কথা ভাবিতে ভাবিতে তাঁহারও মনে পড়িয়া যায় ভৈরবীকে। হায় রে, তাঁহার অভিশাপবাক্য ত ফলিয়াছে, তাঁহার আশীর্ব্বচন কি ফলিবে না?

সর্ব্বাপেক্ষা শান্ত ছিল বারুণী। তাহার মনে কোন সন্দেহই ছিল না। তাহার বিশ্বস্ত হৃদয় বলিত, ফিরিবেনই তিনি—নিশ্চয় ফিরিবেন। সূর্য্যের আলোকে, চন্দ্রের জ্যোৎস্নায়, নক্ষত্রের জ্যোতিতে, মেঘের বর্ণে সে তাঁহার প্রফুল্ল স্বাগত মুখই দেখিত। বাতাস কহিত, তিনি আছেন গো, তিনি আসিতেছেন। তরুলতা, ফুল বা মঞ্জরী সকলেই কহিত, তিনি আছেন, তিনি আসিতেছেন। অটল বিশ্বাসে, দৈববলে বারুণী আশ্বস্ত ছিল।

বারুণীর পিতার বোটানিক্যাল গার্ডেনের পার্শ্বে গঙ্গার ধারে একটি বাগানবাটী ছিল, কিছুদিন হইতে বারুণীরা সেইখানে আসিয়া আছে। আজ বিজয়া-দশমী। স্বামী কলিকাতায় গিয়াছেন, অরুন্ধতী বিকালে করুণাময়ী ও নিখিলচাঁদের সহিত গঙ্গার সম্মুখস্থ বারান্দায় আসিয়া বসিয়াছেন। ইঁহারা তাঁহাকে বিজয়ার প্রণাম করিতে আসিয়াছেন। ইঁহারা বসিয়া গল্প করিতেছিলেন সাগরেরই সম্বন্ধে। অরুন্ধতী কহিলেন, "আর কিছু কি খবর এসেছে?"

নিখিলচাঁদ দীর্ঘনিশ্বাস ফেলিয়া উত্তর করিলেন, "খবর ত আর কিছুই পাচ্ছিনে।"

করুণাময়ী বলিয়া উঠিলেন, "আমার কি মনে হয় জান? তুমি এক দিন যেমন না চাইতে তাকে আমার কোলে এনে তুলে দিয়েছিলে, তেমনই এক দিন সে হঠাৎ আমাদের সামনে এসে দাঁড়াবে। কে জানে, সর্ব্বদাই আমার এই কথাই মনে হয়।"

পাশের বোটানিক্যাল গার্ডেনের জেটীতে ফেরি ষ্টীমার একখানা লাগিল। দেখিতে দেখিতে তৎক্ষণাৎ কয়েক জন লোক ষ্টীমার হইতে নামিয়া পড়িল, অনেকেই তাহাদের মধ্যে হ্যাটকোটধারী। করুণাময়ী তাড়াতাড়ি রেলিংএর নিকটে আসিয়া বলিলেন, "দেখ দেখ, ঠিক যেন আমার সাগরের মতই শরীরের গঠন না ঐ ছেলেটির? বিলাত যাবার দিন ঠিক ঐ রকম দেখাচ্ছিল আমার সাগরকে। মুখটা যদি একবার তোলে, তা হ'লে ভাল ক'রে দেখতে পাই।"

এই কথায় সকলেই রেলিংএর নিকটে আসিলেন, কিন্তু ততক্ষণ যাত্রীরা জেটী হইতে বাগানে নামিয়া পড়িয়াছে। নিখিলচাঁদ বলিলেন, "হ্যাটকোট দেখলেই যাকে তাকে তোমার মনে হয়, ঐ বুঝি তোমার সাগর। এ ষ্টীমারে সে আসতে যাবে কেন?"

করুণাময়ীর দীর্ঘনিশ্বাস পড়িল, সত্যই ত এ বৃথা আশা। ষ্টীমার যখন রাজগঞ্জ অভিমুখে চলিয়া গেল, তখন আবার তাঁহারা চৌকিতে আসিয়া বসিলেন। করুণাময়ী আবার ধীরে ধীরে বলিলেন, "আমার কিন্তু এখনও মনে হচ্ছে, ও সাগর।"

অরুন্ধতী কহিলেন, "তা হ'তেও পারে। হয় ত কলকাতায় এসে খবর পেয়েছে যে, আমরা এখানে আছি।"

নিখিলচাঁদ বাস্তব জগতের লোক। তিনি পূরা অবিশ্বাসের স্বরে বলিলেন, "তা হ'তে পারে না। তা যদি হ'ত, এতক্ষণ এখানে এসে পড়ত।"

তাঁহার কথা শেষ হইতে না হইতে সত্যই সাগর তাঁহাদের সম্মুখে আসিয়া দাঁড়াইল। সকলে মুহূর্ত্তকাল বিস্ময়-স্তব্ধ হইয়া পড়িলেন। করুণাময়ী আনন্দ-গদগদ-কণ্ঠে কহিলেন, "সত্যই কি তুই বাবা, সাগর? দেবতা দয়া ক'রে তোকে ফিরে পাঠালেন?"

বলিতে বলিতে উঠিয়া দাঁড়াইয়া সাগরের গলা ধরিয়া কান্দিতে লাগিলেন। সকলে চিত্রপুত্তলিকার ন্যায় নির্ব্বাক্ আনন্দে দাঁড়াইয়া রহিলেন। কখন্ যে বারুণী আসিয়া বারান্দার ধারে দাঁড়াইয়াছে, কেহ তাহা লক্ষ্য করে নাই, কিন্তু সাগর তাহা দেখিল এবং উভয়ের মনের তরঙ্গ অন্যের অলক্ষ্যে উভয়ের চোখের মধ্য দিয়া অন্তরে প্রবিষ্ট হইল।

সহসা আর এক জন নবাগতের আগমনে এ নিস্তব্ধ ভাব সহসা তিরোহিত হইল। এ কি! এ যে ভৈরবী! ভৈরবী আজ সে আলখাল্লা ধারণ করিয়া আইসেন নাই। তিনি এখন গৈরিক-ধারী, তাঁহার কেশগুলিও ঈষদ্দীর্ঘ হইয়া মুখখানিকে অভিনব শ্রীযুক্ত করিয়াছে। করুণাময়ী পুত্রকে ছাড়িয়া দিয়া কহিলেন, "প্রণাম কর এঁকে, সাগর, ইনিই তোমার গর্ভধারিণী।" ভৈরবী পূর্ব্বস্মৃতি ফিরিয়া পাইয়াছেন, তিনি নিকটে আসিয়া কহিলেন, "তুমি মা গর্ভধারিণী না হইয়াও প্রকৃত মাতা, তুমি ইহার ধাত্রী—পালয়িত্রী। নিজের স্তন্যদানে তুমি ইহাকে জীবন দান দিয়াছ। আমি কুন্তীর মত নিষ্ঠুরা মা, ইহাকে পুত্র বলিয়া ডাকিবার অধিকার আমার নাই।"

করুণাময়ী বলিলেন, "এ শুভদিনে ও কথা মুখে আনবেন না, ভৈরবী-মা।"

অরুন্ধতী ইতোমধ্যে বারুণীকে দেখিয়া তাহাকে টানিয়া সাগরের পাশে দাঁড় করাইয়া কহিলেন, "আশীর্ব্বাদ কর, মা, তোমার পুত্রকন্যাকে।"

ভৈরবী সানন্দ কণ্ঠে কহিলেন, "স্বস্তি, স্বস্তি, কল্যাণ হোক, কল্যাণ হোক তোদের।"

নীচে গঙ্গার তীরে বিসর্জ্জনের বাজনা বাজিয়া উঠিল। তাহার মধ্য হইতে মধুর বাঁশরীতান ধ্বনিত হইয়া উপরের কয়েকটি লোকের প্রাণে বিজয়ার দিনে আগমনীর মিলন-সঙ্গীতধারা ঢালিয়া দিল।

# স্বপ্ন না কি ?



শ্রীমতী স্বর্ণকুমারী দেবী প্রণীত

# স্বপ্ন না কি?

——:•:——

১

পূজার ছুটীতে শিমুলতলায় বেড়াইতে আসিয়াছি। ভগিনীপতি জীবনচন্দ্র সরকার এখানকার টেলিগ্রাফ আফিসের হেড বাবু। আজ তাঁহার ডিউটী রাতের বেলা, দিনের বেলা কোন কাজ-কর্ম্ম নাই। তাঁহার আশা ছিল, দিনটা আরামে ঘরে বসিয়া মাসিক কাগজগুলার পাতা উল্টাইবেন। কিন্তু আমাদের পাল্লায় পড়িয়া তাঁহাকে সে সুখে বঞ্চিত হইতে হইল। আমরাও কিছুদিন হইতে এই দিনটির মুখের দিকেই তাকাইয়া আছি। নিকটের পাহাড় হলদি-ঝোরায় গিয়া সে দিন বন-ভোজন করিব, ইহাই ছিল আমাদের সঙ্কল্প। অতএব তিনি রেহাই পাইলেন না। প্রত্যুষে আমরা রুটী, মিষ্টান্ন প্রভৃতি বেশ এক পত্তন ভোজন করিয়া লইলাম। তাহার পর দিদি বাঁশ-বাঁধা একটা ইজিচেয়ারের ডুলিতে বাহক-স্কন্ধে উঠিলেন, আমরা তাঁহার প্রহরী-স্বরূপ পদব্রজে চলিলাম। পাহাড়টি যদিও বেশী উঁচু নয়, কিন্তু চড়াই-পথে উঠিতে নিতান্ত কম পরিশ্রম হয় না। ডুলীওয়ালারা স্থানে স্থানে বসিয়া, কোমরে বাঁধা থলি হইতে তামাকের পাতা বাহির করিয়া হস্ততালুকায় চূণের সহিত মলিয়া খৈনী প্রস্তুত পূর্ব্বক তাহা সেবনে প্রবৃত্ত হইল। আমরাও ইহাতে বিশ্রামের অবসর পাইয়া অসন্তুষ্ট হইলাম না। এইরূপ ঢিলা চালে চলিতে চলিতে আমরা যখন হলদিঝোরার নিকটে সমতল ভূমিতে পৌঁছিলাম, তখন বেলা প্রায় ৯টা। এখানে আসিয়াই দিদি রন্ধনে মনোনিবেশ করিলেন। ভগিনীপতি নিকটে বসিয়া তল্পী-তল্পা খুলিয়া তাঁহাকে যোগাড় দিতে লাগিলেন। আমি পাশে বেকারভাবে দাঁড়াইয়া ভাবিলাম, ভাগ্যিস্ মেয়েজাতটা এখনও নিছক মেয়েমানুষই আছে তাই তবু এখনও একটু-আধটু সেবা-শুশ্রূষা পাওয়া যাচ্ছে, কিন্তু আজকাল মেয়েদের যে রকম পুরুষ গ'ড়ে তোলার প্রস্তাব হচ্ছে, তাহাতে ভবিষ্যৎটা একেবারেই তিমিরাচ্ছন্ন, পুরুষবংশটা তা হ'লে একেবারেই নির্ব্বংশ হবার বিশেষ আশঙ্কা আছে। কিন্তু তা হ'লেই বা এমন কি ক্ষতি! এই ত জামাই বাবু দিদির পাশে ব'সে রান্নার ধোঁয়াটা চুরুটের ধোঁয়ার চেয়েও আরামে উপভোগ কচ্ছেন। তখন না হয় নিজের মুখের চুরুটটা ফেলে দিয়ে উনুনেই দিয়াশলাই ধরান যাবে।"

অতঃপর মনের ভাবটা ইঙ্গিতে প্রকাশ করিয়া দিদিকে বলিলাম, "চল না ভাই, দিদি, একবার একটু ঘুরে আসা যাক্।"

দিদি বলিলেম, "তা হ'লে রাঁধবে কে, মশায়?"

আমি বলিলাম, "জামাই বাবু রয়েছেন কি কর্‌তে? উনি ব'সে খিচুড়ীর হাঁড়িতে কাঠি দিন। তুমি এস, ভাই, বেড়াতে।"

ভগিনীপতি একটা কাষ্ঠদণ্ড আমার দিকে উঠাইয়া বলিলেন, "বটে, খাওয়াচ্ছি তোমাকে ভাল ক'রে। একবার এ দিকে এস ত।" আমি হাসিয়া পলাইলাম।

তাঁহারা রান্না-বান্না লইয়া রহিলেন, আমি ঘুরিয়া অল্প একটু উপরে উঠিয়া ঝরণার পাশের একখানা পাতরের উপর বসিলাম। এই ক্ষুদ্র পাহাড়ে বনানীর কি শোভা! দুই দিকে লম্বা লম্বা তরুশ্রেণী কোথাও অবিচ্ছিন্নভাবে মিলিয়া-মিশিয়া, কোথাও বিচ্ছিন্নভাবে বন-প্রহরীর ন্যায় নীল আকাশের অঙ্গে হেলান দিয়া দাঁড়াইয়া ছিল। মধ্যভাগে শিখর-প্রদেশ হইতে ঝরণার জলরাশি যেন মহাদেবের জটাজুটপ্রবাহিত গঙ্গাধারার ন্যায় কোথাও বা

উৎক্ষিপ্ত উচ্ছ্বাসে, কোথাও বা ক্ষীণধারায় নীচের পাষাণদেহে পড়িয়া নিরুদ্দেশ প্রবাহে দূরদূরান্তরে যাত্রা করিতেছিল। এই বনস্থলের কোন্ অদৃশ্য স্থানে বসিয়া গৌরী তপস্যারত, কে জানে! কি রুদ্রগম্ভীর দৃশ্য! দেখিয়া মনে হইল, এমন মর্ম্মস্পর্শী শোভা বুঝি আর কখনও দেখি নাই। গত-বৎসর দার্জ্জিলিংয়ে বার্চ্চহিলের রূপেও যে এইরূপ মোহিত হইয়াছিলাম, সে কথা এখন একেবারেই ভুলিয়া গেলাম। হায় রে বিভ্রান্তচিত্ত মানব! কতক্ষণ আমি এইরূপ মুগ্ধচিত্তে বসিয়া ছিলাম, বলিতে পারি না। আহারের ডাকে হঠাৎ চমক ভাঙ্গিল। তখন দেখিলাম, বেশ ক্ষুধার উদ্রেক হইয়াছে, অবিলম্বে রন্ধনস্থানে আসিয়া উপনীত হইলাম। দিদি আমার পাতে খিচুড়ী ঢালিতে ঢালিতে বলিলেন, "দেখার সাধ মিটেছে ত? এবার ক্ষিদে মিটিয়ে ভাল ক'রে খা দেখি।"

এই সময় কাঠের বোঝা বহিয়া কতকগুলি বুনো মেয়ে কিছু দূরে একটা গাছতলায় আসিয়া দাঁড়াইল। জামাই বাবু বলিলেন, "দেখার সাধ না মিটে থাকে ত ঐ বনদেবীদের একবার ভাল ক'রে দেখে নাও। দেশে গিয়ে এমন রূপ আর দেখতে পাবে না।"

আমি বলিলাম, "কেন, ওরা কি দেখতে মন্দ না কি? কেমন সুগঠিত বলিষ্ঠ দেহ! আমাদের বাঙ্গালী মেয়েদের মধ্যে এক জনেরও যদি ও রকম চেহারা দেখতে পেতুম ত রাজার হালে বাজারে ব'সে স্বরাজ ঘোষণা কর্‌তুম। আহা, ক্যামেরাটা সঙ্গে না এনে বড় ভুল করেছি।"

জামাই বাবু খিচুড়ীর গ্রাস্ মুখে তুলিয়া বলিলেন, "বাস রে, শুনছ ত তোমার ভাইটির কথা। দেখো ভায়া, বনের মাঝে যেন মনটি হারিয়ে রেখে যেও না—তা হ'লেই সর্ব্বনাশ, এ আমি ব'লে খালাস।"

এইরূপ হাসাহাসি গল্পে আহারটি জমিল ভাল, কিন্তু খাওয়া শেষ করিয়াই ভগিনীপতি গৃহে ফিরিবার ধূয়া ধরিলেন। তখন মাত্র বেলা ২টা। পাহাড়ের দিগ্বিদিক্ সূর্য্যোজ্জ্বল, বনের ছায়াগুলাতেও সোনার রং ফুটিয়া উঠিয়াছিল। পাহাড়ে ঘুরিয়া বেড়াইবার সময়ই ত এই। আমি জিদ ধরিলাম, "তা হবে না। আর একটু ঘুরে ফিরে সেই ৪টার সময় বাড়ী ফেরা যাবে।"

জামাই বাবু কিন্তু নিজের মতলবে অটল থাকিয়া বলিলেন, "বেশ, তুমি তা হ'লে আর একটু থেকে যাও। মগরাকে তোমার কাছে রেখে যাচ্ছি। বাড়ী গিয়ে একটু বিশ্রাম না করলে ত আমার চলবে না। আর পথে নারী-বিবর্জ্জিতা ক'রেও যেতে পারব না। দেখিস্ রে মগরা, বাবুকে ভাল ক'রে পাহাড় দেখিয়ে দিস্। তবে ফিরতে যেন রাত না হয়। তোদের এ ভুতুড়ে দেশ থেকে সন্ধ্যার আগেই নিশ্চয় বাড়ী ফেরা চাই।"

মগরা বলিল, "যে আজ্ঞে।" বহু দিন হইতে বাঙ্গালীর বাড়ী কায করিয়া সে বেশ এক রকম ভাঙ্গা ভাঙ্গা চলনসই বাঙ্গালা বলিতে পারিত।

তাঁহারা চলিয়া গেলেন। আমি একটু এ-দিক্ ও-দিক্ ঘুরিয়া খানিকটা উপরে উঠিয়া ঝরণার ধারে বসিয়া খোসমেজাজে গান ধরিলাম—

ওগো মানসপুরপ্রবাসী,
আঁখি তব দরশন-পিয়াসী—
আশায় স্বপনে মিলায়ে,
থেকো না গো দূরে, ভুলায়ে—
এস এ বক্ষ আলয়ে দুঃখ-কুয়াসা নাশি।"

গানের শেষ কথাটায় ই—ই করিয়া বেশ একটু টান দিয়াছিলাম। পিছনে হাসির রোল উঠিল; ফিরিয়া দেখি, হাসির আবেগে মগরার মোটা-সোটা শরীর কিস্তৃতকিমাকার ভঙ্গীতে আঁকিয়া-বাঁকিয়া উঠিতেছে। আমিও হাসিলাম। না হাসিয়াই বা কি করিব? অসভ্য বুনো মগরা যে আমার গানের সমজদার হইবে, এরূপ মনে করাই ত বোকামী! স্বয়ং তানসেনও ইহাদিগের তৃপ্তিসাধন করিতে পারেন না। তাই অক্ষুব্ধ চিত্তে বলিলাম, "ব্যাপারখানা কি? এত হাসি কেন তোর?"

মগরা। বাবুজীর গান শুনে বড় খুসী আসিল।

আমি। বটে, তা বেশ। আচ্ছা, তবে এবার তুই একটা গান শুনিয়ে আমার মেজাজটা খুসী কর্ দেখি।

মগরা। শুনবে, বাবুজী? তোমাদের রসিক বাবু আমার জন্য একটা গান বেঁধে দিয়েছে।

আমি। রসিক বাবু লোকটা কে?

মগবা। জান না বাবুজী?

সে খানিকটা হাসিল, তাহার পর বলিল, "রসিক বাবু, তিনি রসের কথা কন।"

আমি। আচ্ছা, কি গান বেঁধেছেন তিনি, আমাকে শুনিয়ে দে দেখি।

সে গাহিল :—

"তোম্ তোম্ তানা নানা তা ধিন্ ধিন্ তা ধিয়া।
আও রে মোর পিয়ারীজান্
আও রে পিয়ারীয়া।
তোরে গলায় দিব মটরদানা
কানে ঢেঁড়সিয়া।
তোরে খাইতে দিব মৌয়াপানা
করব তোরে বিয়া॥
বাজবে মাদল ধুম্ ধুম্ গুম্ গুম্
ক্যা বাৎ কেক্কা হিয়া।
আও রে মোর পিয়ারীজান্
নাচ্ রে পিয়ারীয়া॥"

গান শুনিয়া আমারও অবস্থা তাহারই মত হইয়া পড়িল। হাসিতে যেন পাঁজরা ভাঙ্গিয়া পড়িল। মগরার কিন্তু সে হাসির ছোঁয়াচ লাগিল না। সে গম্ভীরভাবে মৃদুহাস্যে বলিল, "বাবুজীর বড্ড হাসি লেগেছে।"

আমি বহু কষ্টে হাসি সামলাইয়া বলিলাম, "তোর পিয়ারীজান্ গান শুনে খুসী হয়েছিল ত?"

সে বলিল, "তা আর হবে না? ভারি নাচন নেচেছিল তানা।"

এই সময় নীচের রাস্তায় মেয়েলী গানের চীৎকার উঠিল। মগরা ত্রাস্তে বলিল, "ঐ গো, সব ঘরে চলেছে, সাঁজ আস্‌ছে। চল, বাবুজী, আর বিলম্ না।"

আমি চারিদিক্ চাহিয়া সাঁজের লক্ষণ কিছুই দেখিলাম না। চারিদিক তখনও বেশ উজ্জ্বল। কেবল আকাশের দক্ষিণ-পশ্চিম কোণে একটা ম্লানাভ বৃহৎ নক্ষত্রের প্রতিবিম্ব দেখা গেল। ইহা সিরিয়াস বা বৃহস্পতি, তাহা বুঝিতে পারিলাম না। জ্যোতির্বিদ্যার আলোচনা করি নাই বলিয়া আজ হঠাৎ মনে একটা আপশোষ জাগিয়া উঠিল। যাহা হউক, আমি মগরার কথা অমান্য করিতে পারিলাম না, সঙ্গে সঙ্গেই নামিয়া চলিলাম। সে উপর হইতে নীচে তাহাদের ক্ষুদ্রগ্রামখানি আমাকে দেখাইয়া দিল। সেই দিকেই তখন কাষ্ঠবাহী নরনারী দ্রুত চলিতেছিল। চলিতে চলিতে হঠাৎ পাহাড়ের এক জায়গায় অদ্ভুত ত্রিকোণ চূড়া দেখিতে পাইলাম। মগরা সহসা থমকিয়া দাঁড়াইল; ভীত কটাক্ষে বলিল, "ওঃ, এ কোন্ পথে এসে পড়েছি! যে গান গাওয়ালে, বাবুজী, রাস্তা ভুল হ'য়ে গেল।"

আমি। কেন, এখানে কি?

মগরা। কথা ক'য়ো না মশাই, তফাতে চ'লে এস।

সে এমন হেঁচকা টানে আমাকে কতকটা দূরে আনিয়া ফেলিল যে, তাহার হস্তের ভর না পাইলে নিশ্চয়ই আমি পড়িয়া যাইতাম। সে সেই ত্রিকোণ প্রস্তরচূড়া ছাড়াইয়া পাশের বনের মধ্যে আসিয়া আমার হাত ছাড়িয়া দিবামাত্র আমি একটা গুঁড়ির উপর বসিয়া পড়িলাম। তাহার পর কিছুক্ষণ দম লইয়া জিজ্ঞাসা করিলাম, "এত ভয় পেলি কেন?"

মগরা। ওটা ভূতের পাহাড়, মশাই।

আমি। দিনের বেলা ভূতের ভয় কি?

মগরা। সাঁজ ত এল।

আমি। ঠিক যেন একটা কাটা গম্বুজের মত দেখতে। উপরে কি পথ আছে?

মগরা। নীচের দিক্ থেকেও একটা সুড়ঙ্গ পথ আছে।

আমি। চল্ না, একবার দেখে আসি।

সে সভয়ে বলিল, "ও যে ভূতের রাজ্যি। পুরান দুষ্ট রাজার আমলে ওটা ছিল জেলখানা। উপর থেকে মানুষকে নীচে ফেলে দিত। আর এখন পাহাড়-পারের কবলা জাতরা এসে ঐখানে মানুষ বলি দিয়ে দেও-পূজা করে।"

হঠাৎ যেন একটা করুণ আর্ত্তনাদ শুনিলাম, কল্পনা না কি? "শুন্‌ছিস্ মগরা?"

মগরা। চল মশাই, ওঠ; পা চালিয়ে চল।

আমি উঠিলাম। আবার সেই অস্ফুট ক্রন্দনধ্বনি! আমাকে তাহা নির্ভীক, সবল, সতেজ করিয়া তুলিল।

মগরা কাঁদিতে লাগিল। বলিল, "ও ভূতের ডাক মশাই—মানুষের কান্না নয়।"

আমি বলিলাম, "মানুষের স্বর এটা নিশ্চয়ই, ভয় কচ্ছিস্ কেন? চল্ আমার সঙ্গে।" আমি তাহার হাত ধরিলাম। এক টানে হাত ছাড়াইয়া

চলিতে চলিতে সে বলিল, "ভূতের সঙ্গে লড়াই করব কি, মশাই, চ'লে এস, আপনি।"

আমি তাড়াতাড়ি তাহার কোমরের কাপড় ধরিলাম, বাধা পাইয়া মুহূর্ত্তকাল সে স্তম্ভিত হইয়া দাঁড়াইয়া রহিল, আমি তাহার কোমরের ছোরাখানা টানিয়া লইলাম।

আবার সে দ্রুত চলিতে চলিতে বলিল, "থাম, মশাই, একটু সবুর কর। রাস্তা ছেড়ো না, আমি ওঝা নিয়ে আস্‌ছি।"

বলিতে বলিতে সে অন্তর্দ্ধান করিল।

২

পাহাড়ের কোন্ দিক্ হইতে অস্ফুট মনুষ্যনাদ উঠিয়া কোন্ দিকে যে মিলাইয়া গেল, বুঝিতে পারিলাম না। মগরা থাকিলে তাহা বলিতে পারিত; কিন্তু সে ত চলিয়া গিয়াছে। ঐ পাহাড়স্তম্ভের পাদমূলে সত্যই কি তবে কোন গুহা আছে না কি? আর সেখান হইতেই কি ঐ ধ্বনি উঠিল?

তখনও অন্ধকার হয় নাই। পড়ন্ত সূর্য্যালোকে চারিদিক্ বেশ স্পষ্ট দেখা যাইতেছিল। আমি তরু-পত্রঢাকা সেই পাহাড়তলে আসিয়া উৎকর্ণ হইয়া দাঁড়াইলাম; কিন্তু কৈ, কোন শব্দই ত শুনিতে পাওয়া যায় না! ফিরিতে গিয়া হঠাৎ গাছের শিকড়ে পা বাধিয়া গেল, পা ছাড়াইতে গিয়া হোঁচট খাইয়া একটা পাতরের উপর বসিয়া পড়িলাম। কি আশ্চর্য্য! পাশেই কি ঐ একটা গুহার মুখ নহে? কে যেন পাতরখানা সরাইয়া ভিতরে ঢুকিয়াছিল; বাহির হইবার সময় তাড়াতাড়িতে গুহামুখ বন্ধ করিতে ভুলিয়া গিয়াছে। একটা উগ্র কৌতূহল আমাকে উদ্রিক্ত করিয়া তুলিল, আমি ঝুঁকিয়া পড়িয়া দেখিলাম, সত্যই ইহা একটা সুড়ঙ্গ-মুখ, মুখটা নিতান্ত ছোটও নহে! আমি আস্তে আস্তে মাথা ঢুকাইয়া ভিতরটা দেখিতে চেষ্টা করিলাম, স্থানটা খুব অন্ধকার মনে হইল না, পাশের একটা কোন ফাঁক দিয়া সেখানে আলো ঢুকিতেছিল। সঙ্গে সঙ্গে ঝরণার মৃদু মৃদু শব্দ কর্ণে প্রবেশ করিল। কে জানে, এই শব্দই বা তখন গুহাগহ্বরে প্রতিধ্বনিত হইয়া মনুষ্য-কণ্ঠের ন্যায় প্রতীত হইয়াছিল কি না! একবার মনে হইল, ফিরিয়া যাই, কিন্তু কি যেন একটা অলৌকিক শক্তি পিছন হইতে আমাকে গুহামধ্যে ঠেলিয়া দিল। প্রবেশ করিয়া দেখিলাম, সম্মুখের পরিসর নিতান্ত কম নহে, কিন্তু দাঁড়াইয়া চলিবার উপায় নাই—কারণ, পাহাড় মাথায় ঠেকে। যে পথে আলোক প্রবেশ করিতেছিল, আমি সেই দিক্ লক্ষ্য করিয়া হামাগুড়ি দিয়া চলিলাম। একটা বাঁকা পথে ঢুকিতেই হঠাৎ ঊর্দ্ধদেশ যেন ফাঁক হইয়া পড়িল। আমি সহজভাবে দাঁড়াইয়া তখন আর মাথায় কোন ঠোকর পাইলাম না। আর একটু অগ্রসর হইয়া দেখিলাম, ইহা একটা ঝরণার ধার। উৎক্ষিপ্ত জলরাশির ছিটায় আমাকে এমন আর্দ্র করিয়া তুলিল যে, আমি আর সেখানে দাঁড়াইতে পারিলাম না। কিন্তু ফিরিয়া পূর্ব্ব-বাঁকের পরিবর্ত্তে ভুলক্রমে অপর একটা বাঁকপথে ঢুকিয়া পড়িলাম। সেখানকার দৃশ্য দেখিয়া চক্ষু স্থির হইয়া গেল। পাহাড়গাত্র সত্যই মনুষ্যকঙ্কালে পরিপূর্ণ। এতক্ষণ পরে আমার সর্ব্বাঙ্গে একটা আতঙ্ক-শিহরণ উঠিল। দুই এক পা অগ্রসর হইতে না হইতেই পদে বাধা প্রাপ্ত হইয়া একটা মৃতদেহের উপর পড়িয়া গেলাম। কিন্তু ইহা কি মৃতদেহ? নহে ত; ইহার নিশ্বাস-স্পর্শ যে অনুভব করিতেছি। এই ব্যক্তিই কি তখন আর্ত্তনাদ করিয়াছিল? কিন্তু এ ত আষ্টে পৃষ্ঠে বাঁধা পড়িয়া অজ্ঞান হইয়া আছে। কোমরের ছোরাখানা লইয়া তৎক্ষণাৎ তাহার বন্ধন কাটিয়া দিলাম, তাহার পর আর্দ্র উড়ানিখানা নিঙড়াইয়া তাহার মুখে চোখে জল দিতে লাগিলাম। হঠাৎ সে সচেতন হইয়া উঠিয়া বসিল; ভীতভাবে আমার দিকে চাহিয়া, ভূপতিত ছোরাখানা তুলিয়া লইয়া আমাকে মারিতে উদ্যত হইল। তাহার দুর্ব্বল হস্ত হইতে সহজে যদি ছোরাখানা টানিয়া লইতে না পারিতাম, তাহা হইলে এই গুহাই যে আমার কবর হইত, তাহাতে আর সন্দেহ নাই।

সে আর একবার ভীত কটাক্ষে আমার দিকে চাহিল, তাহার পর সন্ত্রস্ত-পদে উঠিয়া ঝরণার ধারের একটা গাছ ধরিয়া নামিয়া পড়িল। বাঁচিল কি মরিল, কে জানে? তাহার আতঙ্কদৃষ্টিতে বুঝিলাম, সে ভাবিয়াছিল, আমি তাহাকে হত্যা করিতে আসিয়াছি।

সে চলিয়া যাইবার পর আমি মুহূর্ত্তকাল স্তম্ভিত

হইয়া বসিয়া রহিলাম; তাহার পর উঠিয়া রুদ্ধশ্বাসে পূর্ব্বপথ ধরিয়া বাহিরে আসিয়া পড়িলাম, এবার আর কোন বাধা পাইলাম না। উপরে উঠিয়া দেখিলাম, চারিদিক কুয়াসাচ্ছন্ন। অন্ধকারে তরুলতা প্রেতের আকারে দুলিয়া দুলিয়া উঠিতেছে। আমি নীরব স্তব্ধ হইয়া ভাবিলাম—এ স্বপ্ন দেখিতেছি না কি? বেশীক্ষণ স্বপ্নের মধ্যে থাকিতে হইল না—আবার জাগরণরাজ্যমধ্যে প্রবেশ করিলাম। মনুষ্যকণ্ঠস্বর—বনপ্রদেশ হইতে উঠিয়া আমার নিকটবর্ত্তী হইতে লাগিল, মনে হইল যেন, ডুলীবাহকদিগের চাপা মৃদুকণ্ঠ। ক্রমশঃ একখানা ডুলী বহন করিয়া চারিজন বাহক আমার কাছাকাছি আসিয়া পড়িল। ডুলীস্থিত রমণী, অমুচ্চ কাতর কণ্ঠে বলিয়া উঠিল—"মা গো!" বুঝিলাম, ইহাকে বন্দী করিয়া লইয়া যাইতেছে। আমি সহসা একটা অসীম বলে বলীয়ান্ হইয়া উঠিলাম। আসিবার সময় তাড়াতাড়িতে ছোরাখানা ফেলিয়া আসিয়াছিলাম। সেই স্থানে মনুষ্যকণ্ঠ শুনিবামাত্র আত্মরক্ষার জন্য একটা শাখা ভাঙ্গিয়া হাতে লইলাম এবং সেই শাখা ঘুরাইতে ঘুরাইতে ভীষণ স্বরে বলিলাম, "ডুলী এইখানে রাখ্।" ভীত ও আশ্চর্য্য ভাবে মুহূর্ত্তমধ্যে ডুলীখানা মাটীতে ফেলিয়া বাহকরা পলায়ন করিল। বাহকদের সঙ্গের দুই জন লোক আমাকে দেখিবামাত্রই নিরুদ্দেশ হইয়াছিল।

প্রতিপদের চাঁদ পাহাড়ের আড়াল হইতে ঊর্দ্ধদেশে উঠিয়া তাহার সমস্ত আলো রমণীর মুখে ঢালিয়া দিল। কে এ ভুবনমোহিনী প্রতিমা! কোন্ স্বর্গরাজ্য হইতে হঠাৎ মর্ত্ত্যে নামিয়া আসিল?

আমার বিস্ময়-মোহ না ভাঙ্গিতেই রমণী আবার অর্দ্ধস্ফুট কণ্ঠে বলিয়া উঠিল—"মা গো!" কথার স্বরে মনে হইল, তাহার পূর্ণ সচেতন অবস্থা নহে, যেন একটা নেশার ঘোরে সে আচ্ছন্ন। আমি কি করিয়া তাহার চেতনাসঞ্চার করিব, তাহা বুঝিতে পারিলাম না। উড়ানিখানা খুঁজিতে গিয়া দেখিলাম, তাহাও গুহার মধ্যে ফেলিয়া আসিয়াছি। এই সময় মগরা তাহার ওঝার সহিত আসিয়া হাজির হইল। আমি একটু আশ্বস্ত হইলাম। আসিয়াই ইহাকে দেখিয়া মগরা সবিস্ময়ে বলিল, "এ কি, বাবুজী? একে কোথায় পেলে?"

আমি। যেখান থেকেই পাই, এখন একে নিয়ে চল্।

মগরা। কোথায় গো?

আমি। কোথায় আবার—বাড়ীতে।

মগরা। এ দেখছি, কবলাদের জিনিষ। আমরা নিয়ে যাব কি, বাবুজী? জানলে আর ধড়ে রাখবে না।

আমি। সে ভাবনা তোর নেই। ডুলী ওঠা—

আমার কথা গ্রাহ্য না করিয়া সে বালিকাকে নিরীক্ষণ করিয়া বলিল, "নেশা ধরিয়েছে। নাক দিকে ধোঁয়া দিয়েছে।"

ওঝা তখন কি মন্ত্র পড়িয়া তাহার মুখে ফু দিতে আরম্ভ করিল। আশ্চর্য্য! রমণী যেন চমকিয়া নিদ্রা হইতে জাগরিত হইল; চারিদিকে চাহিয়া ভয়ে বিস্ময়ে বলিল, "কোথায় নিয়ে এলে আমাকে।"

আমি বলিলাম, "ভয় নেই, তোমাকে বাড়ী নিয়ে যাচ্ছি। উঠা মগরা, দুই জনে বাঁশ ধর, শীগ্‌গির শীগ্‌গির চল্।"

মগরা বলিল, "সেই ভাল। বাড়ী গিয়েই ঝাড়ফুক হবে। কেউ হঠাৎ যদি এসে পড়ে।" বলিয়া ভয়ে ভয়ে সে চারিদিকে চাহিয়া দেখিল। সে ডুলীর এক পাশ ধরিয়া পরে ওঝাকে অন্য দিকের বাঁশখানা ধরিতে অনুরোধ করিল। যদিও রমণী তরুণী বালিকা—নিতান্ত লঘুভার; আমার মনে হইতেছিল, আমি একলাই ইহাকে কোলে তুলিয়া লইয়া যাইতে পারি, কিন্তু ডুলী উঠাইয়াই মগরা গন্ গন্ করিয়া বলিয়া উঠিল, "আপনি ত হুকুম দিলে, শীগ্‌গির চল্—চলি কি ক'রে, পথটা ত কম নয়।"

আমি বলিলাম, "আমিও কাঁধ দিচ্ছি, চল্ এখন।" পথের মধ্যে থামিয়া থামিয়া মগরা বলিল, "কি করলে, বাবুজী! এ যে কবলার জিনিষ, ভূতের খানা। সইবে না—তোমাকে গো সইবে না।"

৩

আমাদের ঘরে আসিয়া সেবা-যত্নে বালিকা যখন কথঞ্চিৎ সুস্থ হইয়া উঠিল, তখন তাহার মুখে শুনিলাম, তাহারা মাতা-পুত্রীতে কিছু দিন হইতে

মাতুলাশ্রয় শিমুলতলায় আছে। আমাদের বাড়ীর নিকটেই থাকে। মাতুল কার্য্যবশতঃ আপাততঃ কলিকাতায়; ভৃত্যেরাও সব সময় বাড়ী থাকে না; মাতা তখনও রন্ধনশালায়। মনোরমা দুপুর-বেলা আহারের পর ঘরে আসিয়া একটু বিশ্রাম করিতেছিল, হঠাৎ কে যেন তাহার নাম ধরিয়া ডাকিল। স্বর পরিচিতের মত, কিন্তু তখন তাহার একটু তন্দ্রা আসিয়াছিল, ঠিক বুঝিতে পারিল না—কাহার গলা। সে তাড়াতাড়ি উঠিয়া প্রাচীরের দ্বার খুলিয়া বাহিরে আসিবামাত্র হঠাৎ কে একজন পিছন হইতে তাহার মুখ বাঁধিয়া ফেলিয়া কোলে উঠাইয়া একেবারে বনপথে প্রবেশ করিল। তাহার পর কি হইল, সে কিছুই জানে না; কারণ, সে অজ্ঞান হইয়া পড়িয়াছিল।

আহা! বালিকার মাতা কন্যাকে এতক্ষণ না দেখিয়া না জানি কিরূপ শোকোন্মত্ত অবস্থায় আছেন! দিদি মগরাকে কিছু বকৃশিশ দিয়া সেই রাত্রিতেই তাহার মাতার নিকট কন্যার সংবাদ পাঠাইলেন; তিনিও ক্ষণবিলম্ব না করিয়া মগরার সহিত এখানে চলিয়া আসিলেন।

শোকোচ্ছ্বাসের মতই সেই ব্যথাকাতর মিলন-দৃশ্য আমাদিগকেও কিরূপ অভিভূত ও আনন্দ-পীড়িত করিয়াছিল, তাহা লেখনীতে প্রকাশ করিতে আমি অক্ষম—কবি হইলে হয় ত বা পারিতাম। দুঃখের বিষয়, আমি কবি নহি; আর সুখের বিষয় এই যে, শোকের তীব্রতা কিম্বা আনন্দের উগ্রতা মানুষের মনে চিরদিন সমভাবে স্থিতিলাভ করিতে পারে না। তাহা হইলে পৃথিবীর কি অবস্থা হইত ?

তাঁহার প্রাণাধিকা কন্যাকে সুস্থ অক্ষতভাবে চিতাগ্নি হইতে যেন ফিরিয়া পাইয়াছেন, এই আশা-তীত অসম্ভব ঘটনা যখন সত্য বলিয়া মাতার মনে প্রতীতি জন্মিল, তখন তাঁহার আনন্দও ক্রমশঃ স্বাভাবিক ভাব ধারণ করিল এবং কন্যার অপহরণ-বৃত্তান্ত তিনি আমাদিগকে খুলিয়া বলিবার অবসর পাইলেন।

ইঁহার স্বামী হরনাথ মিত্র সুনামগঞ্জের জনৈক জমীদার; কয়েক বৎসর যাবৎ হৃদ্‌রোগে ভুগিয়া মাস কয়েকমাত্র ইহলোক ত্যাগ করিয়াছেন। অনেক দিন হইতেই তিনি বিষয়কর্ম্ম নিজে তত্ত্বাবধান করিতে পারিতেন না, কিন্তু সে জন্য তাঁহার মনে কোন উদ্বেগ ছিল না। তাঁহার আত্মসম্পর্কীয় প্রিয়-বন্ধু ঘনশ্যাম ঘোষের হস্তে এই ভার দিয়া তিনি খুবই নিশ্চিন্ত ছিলেন। ইহার উপর তাঁহার এতই বিশ্বাস ছিল যে, উইলেও ঘনশ্যাম বাবুকে তিনি কর্ম্মকর্ত্তা করিয়া গিয়াছেন। ইঁহাদের দুইটি সন্তান;—একটি পুত্র ও একটি কন্যা। বিষয়ের অধিকারী পুত্রটি সম্প্রতি বিলাতে অধ্যয়ন করিতে গিয়াছে, ৩।৪ বৎসর পরে ফিরিয়া আসিবে; কিন্তু কন্যাকেও তিনি উইলে একখানি বাড়ী ও ৫০ হাজার টাকা দিয়া গিয়াছেন; বিবাহের সময় সুদে-আসলে যৌতুকস্বরূপ ইহা তাহার প্রাপ্য।

দিদি ইহা শুনিয়া বলিলেন, "মেয়েকে ত মিত্র মশায় বেশ দিয়ে গেছেন।"

মিত্রাণী বলিয়া উঠিলেন, "আর যত অনর্থ ত এর জন্যই ঘটছে।"

দিদি বলিলেন, "ঘনশ্যাম বাবু তাঁর ছেলের সঙ্গে বিয়ে দিয়ে টাকাটা হাত করবার চেষ্টায় আছেন বুঝি? ছেলেটি কি সুপাত্র নয়?"

মিত্রাণী বলিলেন, 'তা নয় গো তা নয়, তাঁর নিজের দৃষ্টিই এই দিকে পড়েছে।"

"তবে যে তুমি বল্‌লে, তোমার স্বামীর বন্ধু! তাই আমি ভেবেছিলাম, তিনি বুড় মানুষ।"

"বুড় নয় ত কি? নাতী-নাতনীতে ঘর ভরা। হালে পরিবার মারা গেছে, এখন আমার রত্নটি গ্রাস করবার চেষ্টায় আছেন।"

দিদি হাসিয়া বলিলেন, "সাবাস রে বুড়ো!"

মিত্রাণী বলিলেন, "তুমি ত ভাই হাসছ, কিন্তু সেই ভয়ে আমি দেশছাড়া হয়ে শিমুলতলায় দাদার আশ্রয়ে পালিয়ে এসেছি; কিন্তু এখানেও নিস্তার নেই। আজ তোমরা রক্ষা না করলে আমাদের যে কি অবস্থা হ'ত বল দেখি?"

আমি অদূরে নীরবে বসিয়া তাঁহাদের কথাবার্ত্তা শুনিতেছিলাম। মিত্রাণী কৃতজ্ঞতাপূর্ণ নেত্রে প্রথমে আমার দিকে চাহিয়া পরে দিদির পদধূলি গ্রহণ করিলেন। দিদি ব্যস্তসমস্তভাবে প্রতিনমস্কার করিয়া বলিলেন, "ও কি কর ভাই! রক্ষা করেছেন ভগবান্, আমরা উপলক্ষমাত্র। কিন্তু তুমি কি মনে কর, ঘনশ্যাম বাবু সত্যই এই ঘটনার সঙ্গে জড়িত?"

"নিশ্চয়ই! তাতে কোন সন্দেহই নেই।

সপ্তাহখানেক হ'ল, তিনি শিমুলতলায় এসে পূজোর সময় আমাদের দেশে নিয়ে যাবার জন্যে পীড়াপীড়ি লাগিয়েছিলেন। আমাকে কিছুতেই রাজি করাতে না পেরে শেষে মেয়েকেই চুরী ক'রে নিয়ে গেলেন।"

"কিন্তু হল্‌দিঝোরাতে নিয়ে গেলেন কেন?"

"এটা আর বুঝ্‌লে না, দিদি! সোজা রাস্তায় গেলে যে লোকের নজরে পড়বে! তাই বনের মধ্যে খানিকক্ষণ লুকিয়ে রেখে রাতারাতি ষ্টেশনে নিয়ে যাবার মতলবে ছিলেন।"

এতক্ষণ পরে আমি বলিলাম, "কিন্তু কোন ভদ্রলোক ত ডুলীর সঙ্গে ছিল না।"

"তা কেন থাক্‌বে? বুড়ো ষ্টেশনে অপেক্ষা করছিল। অন্ধকারে রোগী ব'লে চালিয়ে রেলে তুলে দিত। কিন্তু এর পর যে কি করবে, সেই ভাবনাই এখন আমাকে পাগল ক'রে তুল্‌ছে, দিদি।"

দিদি বলিলেন, "যদি অবিলম্বে মেয়ের একটি বিয়ে দিয়ে দিতে পার, তবেই কিন্তু তিনি জব্দ হয়ে যান।"

"তা ত ঠিকই বলেছ, ভাই, আর দাদাও একটি সুপাত্র ঠিক করেছেন। ছেলেটি ওকালতী পড়ছে, মেজাজও ভাল মনে হয়; সে-ও শিমুলতলায় এসেছে আর মাঝে মাঝে দাদার বাড়ী আসা-যাওয়া করে, কিন্তু তবু তার প্রতি আমার মনটা কেমন প্রসন্ন নয়; ঘনশ্যামের সঙ্গে তার একটা কি রকম দূর-সম্পর্ক আছে - ভাইপো না কি হয়।"

দিদি বলিলেন, "এ ভাই তোমার অন্যায়। কথায় বলে কায়েতের কুটুম! সম্পর্ক ধরতে গেলে ঠগ বাছতে গাঁ উজাড় হয়ে যায়!"

মিত্রাণী বলিলেন, "কিন্তু সে ছেলে সে দিন সকালে এসে ব'লে গেল যে, হল্‌দিঝোরা দেখতে যাচ্ছে, তার পর এই ৩।৪ দিনও আর তার দেখা নেই। সে-ও এই ষড়যন্ত্রের মধ্যে লিপ্ত নেই ত?"

এই কথা শুনিয়া হঠাৎ আমার মনে সেই যুবার কথা জাগিয়া উঠিল—যাহাকে আমি গুহার মধ্যে বন্ধনমুক্ত করিয়াছিলাম। এই ত সেই যুবা নয়! হয় ত বা পথের কণ্টক বিবেচনায় ঘনশ্যাম বাবুই ইহাকে এইরূপে সরাইবার চেষ্টায় ছিলেন। কিন্তু এই অসম্ভব কল্পনা বেশীক্ষণ মনে স্থান পাইল না।

মিত্রাণী দিদির হাত ধরিয়া সকাতর অনুরোধে বলিলেন, "ভাই, একবার যাকে রক্ষা করেছ, আর তাকে বিপদের মুখে ফেলে রেখো না। তোমাদের বউ ক'রে একে ঘরে তুলে নাও।"

দিদি আমার দিকে চাহিয়া হাসিয়া বলিলেন, "তা মেয়ে ত অপছন্দের নয় - কি বলিস তুই?

আমি মনে মনে বলিলাম, "অমৃতে অরুচি কার?" কিন্তু ইহা ত প্রকাশ করিয়া বলা যায় না, তাই মৃদু হাসিয়া মৌনে সম্মতি প্রকাশ করিয়া চলিয়া গেলাম। ঘরে আসিয়া আয়নার সাম্‌নে দাঁড়াইয়া ভাবিলাম, "চেহারাখানা বড় বেমানান্ ব'লে মনে হ'চ্ছে। তা মন্দই বা কি? রাধা ত শ্রীকৃষ্ণের কালো রূপেই মজেছিলেন"

"শুভস্য শীঘ্রম্" বলিয়া ভগিনীপতি কৃষ্ণপক্ষ পার হইতে দিলেন না। তাড়িতবার্ত্তা বহন করিয়া তাঁহার মেজাজটিই হইয়াছে ত্বরিতগতি; তাহার পর এ ক্ষেত্রে তিনি ঘনশ্যাম বাবুকে ব্যর্থ করিবার পক্ষে এই চালটাকেই অব্যর্থ জ্ঞান করিলেন। নবমী তিথিতে যে শুভলগ্ন পাওয়া গেল, সেই লগ্নেই তিনি মঙ্গল অনুষ্ঠান সমাধা করিবার সঙ্কল্প করিলেন। দিদির বাড়ীতেই বিবাহের আয়োজন—খুব চুপচাপে—পুরোহিত ও ২।৪ জন অন্তরঙ্গ বন্ধু ছাড়া আর কাহাকেও বলা হইল না।

বৈকালে বরসজ্জা শেষ করিয়া দিদিরা ক'নে সাজাইতে গেলেন। আমি রাঙ্গাবস্ত্র ও ফুলচন্দন পরিয়া বারান্দায় আসিয়া বসিলাম। তখনও সূর্য্যের আলো কনক ঝরণায় দিগ্‌দিগন্তে স্ফুরিত হইয়া উঠিয়াছিল। রাস্তার অভ্রগুলা দিবা-খদ্যোতের ন্যায় ঝিক্‌মিক্ করিয়া উঠিতেছিল; পাশের মাঠে কাশগুচ্ছের উপরে সূর্য্যের কনকপ্রভা খেলিয়া যাইতেছিল। শিউলী ফুলের সুগন্ধ শরৎকালে বসন্ত জাগাইয়া তুলিয়াছিল। বর্ণের শোভায়, গন্ধের হিল্লোলে চারিদিকে যেন সুখের তরঙ্গ বহিয়া যাইতেছিল! কিন্তু এই আলোকদৃশ্য সম্মুখে রাখিয়া আমার মনে জাগিয়া উঠিল সেই অন্ধকার-গুহার কথা। কে সে যুবক? হইতে পারে, ইহারই সহিত মনোরমা বাগ্‌দত্তা হইয়াছিল। বালিকা যে মনে মনে তাহাকে ভালবাসে না, তাহাই বা কে বলিতে পারে? বিবাহের মুহূর্ত্তে সে যদি আসিয়া উহাকে দাবী করে—তখন? বুদ্ধিতে বুঝিতেছিলাম যে, ইহা

একটা আজগুবী অসম্ভব আশঙ্কা ; কিন্তু ভূতের ভয়ের মত এই চিন্তা কিছুতেই মন হইতে তাড়াইতে পারিতেছিলাম না ! এই সময় রসিকদাদাকে আসিতে দেখিয়া মনটা খুসী হইয়া উঠিল। আসিয়াই তিনি বলিলেন, "এই শুভদিনে এমন গোমসামুখ দেখছি কেন, ভায়া ? তা আমারও কিন্তু সে দিন মনটায় ভারী ভাবনা ধ'রে গিয়েছিল ?"

"সে কোন্‌ দিন, রসিকদাদা ?"

"এই তোমারই মত যে দিন সাজসজ্জা ক'রে বসিয়ে রেখেছিল। তার পর কিন্তু বাসরঘরে যেমনি কানের উপর টান পড়লো, অমনি প্রাণের গান আপনিই খুলে গেল।"

"আমার ত দাদা, গান-টান আসে না ; তুমি আমায় একটু তালিম দিয়ে দাও না।"

"তা বেশ ত, আমি সে দিন যে গানটা গেয়েছিলুম, সেই গানটাই শিখে নাও" বলিয়া রসিকদাদা সুর ভাঁজিতে আরম্ভ করিলেন--"তা না না না, আহা হা হা, উহু হু হু।

মরি মরি উহু উহু,
কুহু কুহু মুহু মুহু কোয়েলা বোলে।
বায়স বুলায় চঞ্চু বায়সী-গলে !
হায় রে হায় ! প্রেয়সী বলে,
আমি আজ ঝাঁপ দিব জলে।
ঝল্‌কে উঠবে চলকানো ঢেউ,
জানবে না গো শুনবে না কেউ,
তলিয়ে পড়বো চুপে চুপে অতল জলে।
হায় রে হায় ! প্রেয়সী বলে,
আমি আজ প্রাণ ত্যজিব যমুনা-জলে !"

আমার কিন্তু গানটি শুনিয়া হাসি আসিল না ; যে অন্ধকার মন হইতে মিলাইয়া গিয়াছিল, তাহা আবার ঘনাইয়া আসিল ; মুখে বলিলাম, "বেশ রসিকদাদা, বেশ ! এই গানটাই আমাকে আজ গাইতে হবে।"

হঠাৎ দেখিলাম, অনেকগুলি লোক বাড়ীর দিকে আসিতেছে। এ আবার কি ? ভগিনীপতি যে বলিয়াছিলেন, বেশী কাহাকেও বলা হইবে না ! দেখিতে দেখিতে তাহারা কাছাকাছি আসিয়া পড়িল। রসিকদাদার গানের তান একেবারে বন্ধ হইয়া গেল। তিনি সভয়ে বলিয়া উঠিলেন, "বিয়ের দিনে এরা আবার কেন ? এ যে পুলিসের দল !"

আমি বিস্ময়স্তব্ধ হইয়া পড়িলাম।

নিকটে আসিয়া তাহাদের মধ্যে একজন আমাকে জিজ্ঞাসা করিল, "আপনার নাম ?"

"রমাপ্রসাদ।"

"রমাপ্রসাদ বসু ?"

"আজ্ঞে হ্যাঁ।"

একজন পাহারাওয়ালার হস্ত হইতে গুহা-পরিত্যক্ত আমার সেই উত্তরীয়খানা লইয়া আর এক জন তখন জিজ্ঞাসা করিল, "এ কি আপনার ?"

"আজ্ঞে হ্যাঁ, "আপনি কোথায় পাইলেন ?"

"আর এই ছোরাখানা ?" দেখিলাম আমার বটে, কোন উত্তর না করিয়া চুপ করিয়া রহিলাম।

"দেখিতেছেন, ইহা রক্তমাখা ?"

দেখিলাম বাস্তবিকই রক্তমাখা ; কিন্তু উহা দিয়া সে দিন যুবকের বন্ধনরজ্জু কাটিয়াছিলাম মাত্র, উহাতে রক্তের দাগ আসিল কিরূপে ? বুঝিলাম, আমার বিরুদ্ধে একটা ষড়যন্ত্র চলিতেছে। কি উত্তর দিব, স্থির করিতে না পারিয়া নীরবেই রহিলাম। দারোগা বাবু উগ্রস্বরে বলিলেন, "উত্তর দিন না, চুপ ক'রে রইলেন যে ?" আমি অপরাধীর মত আস্তে আস্তে বলিলাম, "ছোরাখানা আমার বলেই মনে হচ্ছে, কিন্তু ও ছোরা দিয়ে ত আমি কোন দিন রক্তপাত করি নি।"

"রক্তপাত করেছেন কি না, সে কথা আপনাকে জিজ্ঞাসা করছিনে, সে সব কথা থানাতে হবে।" বলিয়া তিনি ইঙ্গিত করিবামাত্র, একজন পাহারাওয়ালা অগ্রসর হইয়া আমার হাতে খুনীর হাতকড়ি আঁটিয়া দিল।

বিবাহের দিনে আনন্দ-সঙ্গীতের পরিবর্ত্তে শোকক্রন্দনে গৃহ ধ্বনিত হইয়া উঠিল।

* * * * *

বন্দী অবস্থায় যে আমার সময় কিরূপে কাটিয়াছিল, তাহা না বলাই ভাল বলিবার ক্ষমতাও নাই। সে নরক-যন্ত্রণার জ্বালা এখন ভাল করিয়া মনেও আনিতে পারি না, তাই নিষ্কৃতি ; নহিলে মুক্তিলাভেও প্রকৃত মুক্তির সুখলাভ করিতে পারিতাম না। সেই বিষম দুর্দ্দিনে বিধাতা পুরুষকে যন্ত্রণাকাতর প্রাণে অভিশাপ দিতে দিতে প্রত্যাশা করিয়াছিলাম, ফাঁসীদণ্ডেই জীবনের সমাপন হইবে ; কেন না, আমার বিরুদ্ধে প্রমাণ সঙ্গীন--ঘনশ্যাম

বাবু দাসকে তাঁহার ভ্রাতুষ্পুত্র বলিয়াই সনাক্ত করিয়াছেন। কিন্তু দৈব মানুষ অপেক্ষাও প্রবল ষড়যন্ত্রী।

*　　*　　*　　*

আজ আমার বিচারের শেষ দিন। বিচারগৃহ লোকে লোকারণ্য। দুই পক্ষের উকীলের বক্তৃতা শেষ হইয়া গিয়াছে। জুরীগণ মতস্থির করিয়া নিজ নিজ অভিমত জজকে জানাইলেন; জজ সাহেব কালো টুপী ধীরে ধীরে মাথায় পরিয়া রায় পড়িয়া শুনাইতে উদ্যত হইলেন। এমন সময় আদালতের বাহিরে একটা বিষম কোলাহল উত্থিত হইল—কে যেন জোর করিয়া প্রবেশ করিতে চাহিতেছে অথচ বাধা পাইতেছে বলিয়া পারিতেছে না। দেখিতে দেখিতে ভিড় ঠেলিয়া সেই গুহার যুবা বিচারকের সম্মুখে উপস্থিত হইল ও উত্তেজিত স্বরে বলিয়া উঠিল, "আসামী নির্দোষ! আমি মরি নাই-জীবিত। এই যুবকই আমাকে বন্ধনমুক্ত করিয়া উদ্ধার করিয়াছেন, নহিলে কুচক্রীর চক্রে আমার প্রাণ যাইত।" আমার কানের মধ্যে সমুদ্রের জলকল্লোল শুনিতে পাইলাম; কি যে হইতেছিল, ঠিক বুঝিবার পূর্ব্বেই আমার সংজ্ঞালোপ হইল!

যখন চেতনা ফিরিয়া পাইলাম, তখন রসুনচৌকির মধুর তান আমাকে বিস্ময়ে অভিভূত করিয়া ফেলিল। এ কোথায় আমি? মরণের পর কি স্বর্গরাজ্যে আসিয়া পড়িয়াছি! এ কি স্বপ্ন না কি!

# নব ডাকাতের ডায়েরি



নাঃ, আর পারা যায় না! দুর্ব্বল মনটার সঙ্গে কিছুতেই আর পারিয়া উঠিতেছি না। আগে বিশ্বাস ছিল, 'স্বদেশী' হইবামাত্র মনের কাপুরুষতা-মালিন্য আপনা হইতে মুছিয়া পুঁছিয়া যায়। কিন্তু বিপরীত জ্ঞানের টনটনে বেদনায়—গ্লানি-জর্জ্জর আত্মাপুরুষ হতাশ্বাসে মর-মর হইয়া পড়িতেছে—উপায় কি করি? কিমৌষধং?

দুঃখের জ্বালায় এক একবার এমনও ইচ্ছা হয় যে, দুর্ব্বলতা-দুর্দ্দান্ত এই হৃৎপিণ্ড-অরিটাকে দুই হাতে চিরিয়া হিরণ্যকশিপু-বধের আনন্দলাভ করি,—তাই বা পারি কই? ইহা ত আর অসহায়া বাঙ্গালী-বধূকে ঘরের কোণে ঠাসিয়া মারা নয়—এ হইতেছে প্রবল দৈত্য আত্মাপুরুষ—ইহাকে মারিতে গেলে নিজেই মরিতে হইবে, তাহা পারি কই? অতএব আবার জিজ্ঞাসা করি—কিমৌষধং? মনের কাপুরুষতা ঘুচাই কিরূপে?

শুনা যায়, আমার পূর্ব্বপুরুষ হরিহর শর্ম্মার নামডাকে বাঘে-গরুতে একঘাটে জল খাইত। রঘো ডাকাত আমাদের বাস্তুভিটার ধার দিয়া নদী বাহিয়া ডাকাতী করিতে যাইবার সময় উচ্চৈঃস্বরে তাঁর নাম জপ করিতে করিতে নৌকা চালাইত। হরিকর্ত্তা ছিলেন রঘুর অস্ত্রগুরু। লাঠি-তলোয়ারে তিনিই নাকি তার হাতে খড়ি দেন। গুরুভক্ত রঘুবীর ডাকাতীর পর প্রতিবারই নবরত্ন ডালি তাঁহার চরণতলে ধরিয়া দিয়া গুরুপ্রণাম পূর্ব্বক সকল পাপের প্রায়শ্চিত্ত করিত। তখনকার দিনে এরূপ উপহার গ্রহণ মানহানিকর বা রাজ-অপরাধ বলিয়া গণ্য ছিল কি না, আমার জানা নাই—তবে রঘুবীরের এই সম্মানে হরি শর্ম্মার নামডাক যে খুবই বাড়িয়া গিয়াছিল, দেশের সর্ব্বসাধারণ যে তাঁহাকে অতিরিক্ত ভক্তি-সম্মানের দৃষ্টিতে দেখিত, ইহা বেশ ভাল করিয়াই জানি। এ হেন প্রবলপ্রতাপ হরিহর শর্ম্মার সন্তান যে আমি—আমার সকল তেজ, সকল উদ্দীপনা,—একটা নরম কথাতেই কি না ঠাণ্ডা জল হইয়া যায়! হায় রে! প্রকাশেও এ দুঃখের উপশম নাই—কেবল লজ্জা!

আমার পিতৃঠাকুর ছিলেন—হেয়ার কলেজের এক জন লব্ধপ্রতিষ্ঠ ছাত্র। কলেজের ইংলিশ প্রোফেসার ডাক্তার কেমিক্যাল তাঁহাকে সন্তান-তুল্য স্নেহ করিতেন। তখনকার দিনে নাকি গুরুশিষ্যে বিজাতীয় বিসংবাদ ছিল না। এই পুরাদস্তুর পিঠ-থাবড়ান সম্পর্ক—ইংরাজীতে যাকে বলে Patronising ভাব, তাহা যে আমাদের তেজঃবর্দ্ধকর—তাহাতে আর সন্দেহমাত্র নাই। এ রকম গায়ে হাত-বুলান স্নেহ তাই আজকাল আমরা মোটেই পছন্দ করি না, তবে পিতৃদেব অন্যরূপ বুঝিতেন, শিক্ষকের স্নেহে তিনি আপনাকে ধন্য জ্ঞান করিতেন।

পিতার মৃত্যুকালে আমার বয়স ছিল ১৫ বৎসর। তিনি যখন রোগশয্যায় পড়িয়া, তখন ডাক্তার কেমিক্যাল প্রায়ই তাঁহাকে দেখিতে আসিতেন, আমাকে সেখানে উপস্থিত দেখিলে, অজস্র মিষ্ট কথা আমার উপর বর্ষণ করিতেন, আমার বালক-মন সহজেই তাহাতে অভিভূত হইয়া পড়িত।

মৃত্যুর সপ্তাহখানেক পূর্ব্বে একদিন বাবা কেমিক্যাল সাহেবকে বলিলেন, "জানেন ত সাহেব, অনেকগুলি সন্তানের মধ্যে এই ছেলেটি আমার বেঁচে আছে, এ'কে আমি মানুষ ক'রে যেতে পারলাম না, আপনার উপরই সে ভার রইলো, দেখবেন, ভবিষ্যতে এ যেন মানুষ হয়।"



বলা বাহুল্য, আমিও হেয়ার স্কুলে পড়িতাম। পিতৃ-বিয়োগের পর আমার পড়াশুনার প্রতি কেমিক্যাল সাহেবের এমন তীব্রদৃষ্টি পড়িল যে, আমি ব্যতিব্যস্ত হইয়া উঠিলাম। বছরখানেক টিঁকিয়া থাকিতে পারিলে, এণ্ট্রান্সটা সহজেই পাশ করিতে পারিতাম। কেন না, তিনি নিজে যত্ন করিয়া সন্ধ্যাকালে আমাকে পড়াইতেন; ছাত্র-জীবনে ইহা পরম সৌভাগ্য। কিন্তু অতিরিক্ত সুখ-সৌভাগ্য বহু সময়ে অসুখেরই কারণ হইয়া উঠে; অন্ততঃ এ সৌভাগ্য আমি বরদাস্ত করিতে পারিলাম না। বছর ত বছর বটে, দিনও নয়, মুহূর্ত্ত ত নয়ই। বারোটা মাসে ছুটীগুলা সব পুরা-পুরি বাদ-সাদ দিয়া তবুও ত অন্ততঃ দু'শ পঁয়ত্রিশ দিন বই হাতে করিয়া দিন কাটাইতে হইবে বৎসরে! পিতৃমৃত্যুতে স্বাধীনতার আস্বাদ পাইয়া এই দীর্ঘকাল বন্দী অবস্থায় কি কাটান যায়! মনে করিতেও দম বন্ধ হইয়া উঠিত! ইহার উপর, আমার উপর ক্লাশের ছাত্র-বন্ধুরা চোখে আঙুল দিয়া দেখাইয়া দিলেন যে, কেমিক্যাল সাহেব মানুষ গড়িবার ছলে আমাকে বাঁদর বানাইবার চেষ্টায় আছেন; তখন আর আমাকে পায় কে? নিজেকে মানুষ করিয়া তুলিবার ভার নিজের হাতে লইয়া মাস কতক যাইতে না যাইতেই স্কুল ত্যাগ করিলাম।

আবাল্য আমি 'স্বদেশী।' দুধে-দাঁত বোধ হয় তখনও আমার সব ভাঙ্গে নাই, যখন আমি সদলবলে দোকানীদের বিলাতী কাপড় পুড়াইয়া আসিয়াছি। এ বার স্কুল ছাড়িয়া রীতিমতভাবে বিপ্লবপন্থী হইয়া পড়িলাম।

কিন্তু এমন গোপন কথাও কেমিক্যাল সাহেবের নিকট গোপন রহিল না। কি করিয়া যে এ খবর তাঁহার কানে পৌঁছিল, তাহা এখনও পর্য্যন্ত আমার নিকট রহস্যপূর্ণ। ইচ্ছাশক্তির এ কোন-রূপ অবিদিত ক্রিয়া না কি? কে জানে? কিন্তু আমার খবরকে ধরা আর আমাকে ধরা ত আর এক কথা নয়। তাঁহার চিঠি বহাবহিতে ডাক-পিয়নের জুতার তলাটাকে ক্ষয়রোগে ধরিল, শিকলকাটা মুক্ত পাখী আমি, কিন্তু তবু তাঁহাকে ধরা দিতে চাহিলাম না। না চাহিলে কি হয়—? দৈব যে স্বয়ং ক্ষমতার অধীন, ইচ্ছাশক্তির দাস—আমরা যদি শুধু এই সত্যটুকুর মর্য্যাদা রক্ষা করিয়া চলিতে জানিতাম, তাহা হইলে ভারতের ভাগ্য-লিপি উল্টাইয়া যাইত। যাক্। ধরা না দিয়াও একদিন আমি ধরা পড়িয়া গেলাম।

তখন বেলা ২টা, আমি শ্যামবাজার হইতে ট্রামে ভবানীপুর যাইতেছিলাম. কলেজ ষ্ট্রীটের মোড়ে দেখিলাম, এক জন হ্যাটকোটধারী সেই গাড়ীর দিকে দ্রুতপদে চলিয়া আসিতেছেন। কে ও? কেমিক্যাল সাহেব ত নন? হইতেও পারেন তিনি, এই সময় লেক্‌চার শেষ করিয়া কোন কোন দিন বাড়ী যান। আর ঠিক এই সময়েই কি না আমি চৌরঙ্গীর ট্রামে চড়িয়া বসিলাম কি দুর্ব্বুদ্ধি আমার! আপশোষটা লজ্জায় এবং সন্দেহ সত্যে পরিণত করিয়া কেমি-ক্যাল সাহেবের পাদুটা গাড়ীর পাদানীর উপর যখন চড়িল, তখন আমার বুকটা দুরু দুরু করিয়া কাঁপিয়া উঠিল; ইচ্ছা হইল, গাড়ী হইতে লাফাইয়া পড়িয়া এ লজ্জাভয় নিবারণ করি; কিন্তু তৎপূর্ব্বেই সাহেব আমার নিকটে আসিয়া দাঁড়াইয়া 'হ্যাল্লো' বলিয়া হাত বাড়াইয়া দিলেন। তাঁহার স্বরে তাঁহার সমস্ত মুখে কি আনন্দ-স্ফূর্ত্তি! সেই আনন্দধারা আমার লজ্জানুতাপপূর্ণ মনকেও বেশ একটু আর্দ্র করিয়া তুলিল, বিস্মৃত অনুরাগ-প্রীতি আমার ইচ্ছাকে উপেক্ষা করিয়া ধীরে ধীরে আমাকে অভিভূত করিয়া ফেলিল।

* * * *

সাহেব বলিলেন—মর্ম্মান্তিক অনুনয়পূর্ণ স্বরে বলিলেন, "তোমার পিতার কাতর মৃত্যুবাণী আমি যে কিছুতেই ভুলতে পারিনে, তুমি স্কুল ছেড়ে গিয়ে পর্য্যন্ত আমার মনে শান্তি নেই। কথা রাখ নবকুমার, স্কুলে আবার ভর্ত্তি হও - জীবনটা নষ্ট কোরো না - তোমার প্রতিভাশক্তির বিকাশ কর।" বলিয়া এক মুহূর্ত্ত নীরব হইয়া রহিলেন; তাহার পর শক্তি সংগ্রহ করিয়া যেন বলিলেন—"ও পথ ছাড় নবকুমার, ওতে দেশেরও মঙ্গল নেই, তোমারও মঙ্গল নেই, প্রকৃত উপদেশ শোন, ও পথ ছাড়। আবার পড়াশুনা ধর।"

তাঁহার কাতরতায় মনটা বড়ই নরম হইয়া গেল, বলিতে লজ্জা করে—আমার চোখ দুটা জলে ভরিয়া উঠিল। আমি আন্তরিকভাবে

তাঁহাকে ধন্যবাদ দিলাম। তিনি আহ্লাদিত হইয়া বলিলেন,—"স্কুলে ভর্ত্তি হবে—আমি আজই তোমার নামে টাকা জমা দিব।"

"বেশ।"

"বল, ও দলে আর মিশবে না? কথা দাও নবকুমার; প্রতিজ্ঞা কর?"

আমি নীরব হইয়া রহিলাম। মন বলিল,—তা-ও কি কখনো হয়?" কিন্তু মনের মত পরিবর্ত্তনশীল পদার্থ এ দুনিয়ায় বোধ হয় আর দুটি নাই—অন্ততঃ আমার পক্ষে। সাহেবের জুতার দিকে চাহিয়া মন যে কথা ভাবিল, তাঁহার মুখের দিকে চাহিয়া তাহা ভুলিয়া গেল—তাঁহার অনুনয়পূর্ণ কাতর-দৃষ্টিতে দৃষ্টি রাখিয়া আমি বলিতে যাইতেছিলাম—"আচ্ছা, বেশ, তাই হবে।" কিন্তু মনের কথা মুখে ফুটিবার পূর্ব্বেই গাড়ীটা সশব্দে থামিল—আর ধীরেন গুরুগম্ভীর মূর্ত্তিতে আমাদের কাছে আসিয়া দাঁড়াইবামাত্র আমাদের বাক্‌রোধ হইয়া গেল! এতক্ষণ গাড়ীর এ অংশে আমরা দুই জন মাত্র ছিলাম। তৃতীয় ব্যক্তিকে আসিতে দেখিয়া কেমিক্যাল সাহেবও নীরব হইয়া গেলেন; ট্রামও চৌরঙ্গীর পথে আসিয়া পড়িল,—তিনি নামিবার সময় এইটুক শুধু বলিয়া গেলেন—সন্ধ্যার সময় আমি যেন তাঁহার কাছে যাই—তিনি আমার প্রতীক্ষায় থাকিবেন।

* * * *

তিনি চলিয়া গেলে ধীরেন জিজ্ঞাসা করিল, "কি কথা হচ্ছিল শুনি?"

আমি একটু বাদসাদ দিয়া মোটামুটি সবই তাহাকে বলিলাম। সে শুনিয়া ভ্রূ কুঞ্চিত করিয়া কহিল, "হাঁ, সাহেবের তোমার ইচ্ছা চিরদিনই আমরা ওদের পদানত হয়ে থাকি। দেখিস্, ওসব মিষ্ট কথায় ভুলিস্‌নে?"

"আরে ক্ষেপেছে? কোথায় যাচ্ছ ধীরেন-দা?"

"যাচ্ছি- কামাখ্যাধামে একটা কাযের চেষ্টায়, বুঝলে ত?"

"কামাখ্যাধামে! আমাকে কিন্তু এবার সঙ্গে নিতে হবে."

"পার্‌বি তুই?"

"নিশ্চয়?"

"বিশ্বাস হয় না। তুই যে রকম দুর্ব্বল! রাস্তার কুকুর একটা এক ঘা লাঠী খেয়ে কুঁই কুঁই কর্‌লে তোর চোখে জল আসে, কালীঘাটে পাঁঠা বলি দেখ্‌লে মূর্চ্ছা যাস্।"

"আরে সে আলাদা কথা। নিরপরাধ বেচারা জীবগুলির প্রতি নিষ্ঠুরতা বা স্বার্থের জন্য তাদের বলি দেওয়া -"

"তা বল্লে চল্‌বে না! রক্তপাতে অভ্যস্ত হ'তে হবে। পরীক্ষা দিতে পারবি?"

"নিশ্চয়। কি কর্‌তে হবে বল?"

"শান্তার পাঁঠাকে নিয়ে এসে, স্বহস্তে তার মুণ্ডপাত ক'রে—কাল আমাদের বোন ভোজন করা দিকি?"

* * * *

শান্তা আমার পিসীমার মেয়ে, আমার চেয়ে বছর চারেকের ছোট। পিসীমা বিধবা, মেয়েটিকে লইয়া আমাদের বাড়ীতেই থাকেন। পিসীমার যত্ন-আদরে মাতৃহারা শিশু আমি কোনদিনই মাতার স্নেহের অভাব বুঝি নাই, বরঞ্চ অতিরিক্ত স্নেহ পাইয়া স্নেহের অনাদর করিতেই শিখিয়াছি।

শান্তা একটি কুকুর ও একটি ছাগশিশু পালন করিয়াছিল, এই দুই জীবের আশ্চর্য্য রকম ভাব—তাহারা দুটিতে জড়াজড়ি করিয়া খেলা করিত, যেন দুটি বিড়ালছানা। শান্তা দুপুরবেলা মেঝের উপর মাদুর বিছাইয়া শুইয়া থাকিত—তাহার এই বন্ধু বাচ্ছা দুইটি তাহার গায়ের উপর ডিগ-বাজি খেলিয়া বেড়াইত। ছাগশিশুটিকে লইয়া গেলে, বাড়ীটা যে কি রকম বিষাদপূর্ণ হইবে, মনে করিতেও মনটা বিষাদাচ্ছন্ন হইয়া পড়িল। কিন্তু দেশমাতৃকার চরণে সর্ব্বস্ব বলি দিবার জন্য প্রস্তুত হইয়া আছি, এ রকম কষ্ট দুঃখ ত তাহার তুলনায় সামান্য।

ভোরবেলা বাড়ীর কেহ উঠিবার পূর্ব্বেই ছাগ-শিশুটাকে গোয়ালঘর হইতে বাহির করিয়া লইয়া চম্পট দিলাম। আশ্চর্য্য! বাচ্ছাটা একবার ডাকিল না! সে ভাবিল, আমি তাহাকে স্নেহের আশ্রয়ে উঠাইয়া লইলাম! তখনও শান্তা শয়ন-কক্ষে, তার কুকুরটা সে সময় তাহার ঘরে ঘুমাইতেছিল। অতএব আমার কার্য্যে কোনই বাধা পড়িল না। আমি তাহাকে লইয়া বালিগঞ্জ ষ্টেশনে নামিয়া অনতিদূরে একটি নিভৃত জঙ্গলে

আসিয়া থামিলাম, সেখানে আমার বন্ধুগণ বন-ভোজনের আয়োজনে ব্যস্ত ছিল।

তাহার পর যাহা ঘটিল, সেই নিষ্ঠুর ব্যাপারের বর্ণনা না করাই ভাল। বধকালীন ক্রন্দনপরায়ণ ছাগশিশুর স্নেহ অনুনয়পূর্ণ কাতর ভর্ৎসনা-দৃষ্টি আমার প্রাণে যে শেল বিদ্ধ করিয়া গিয়াছে, ভবিষ্যতে উচ্ছ্বসিত নর-রক্তধারাও আমার মনে সেরূপ অনুতাপ বিঁধাইতে পারে নাই।

২

যাহা ভাবিয়াছিলাম, দেখিলাম, মোটেই তাহা নয়। স্বদেশী ডাকাতীতে ভয়-ভাবনার কারণ—ষোল আনায় কড়াক্রান্তি মেলে কি না সন্দেহ—এক কথায় বাধাবিপত্তি নাই বলিলেই হয়। যাত্রার সময় অতীত যুগের আত্যাগীয় কাহিনী স্মরণ করিতে করিতে কালীমাতার নামডাকে বিজন জঙ্গলপথ যখন প্রতিধ্বনিত করিয়া তুলিলাম—তখন আপনাদিগকে ভীমার্জ্জুন তুল্যই মহারথী বলিয়া মনে হইয়াছিল, অপূর্ব্ব বীরত্ব প্রদর্শনে ইতিহাসে অমরকীর্ত্তি রাখিয়া যাইবার আশায় মনঃপ্রাণ আত্মগৌরবে নাচিয়া উঠিয়াছিল। কিন্তু কার্য্যক্ষেত্রে অবতীর্ণ হইবামাত্র প্রাণের সেই ভরপুর উপন্যাস শূন্যে বিলীন হইয়া পড়িল—বুঝিলাম, এ রণও নহে, মরণও নহে, একতরফা শূন্য আস্ফালন মাত্র। হায়! হায়! কার্য্যান্তে মনটা বড়ই দমিয়া গেল!

মুখোসধারী আমরা সংখ্যায় ছিলাম—১৮ জন। যাত্রা করিয়াছি—শ্রীবাবুর বাড়ীর উদ্দেশে—লক্ষ্মীপুর। আগেই পথঘাট বাড়ী-ঘর দেখিয়া চিনিয়া ম্যাপ আঁকিয়া লওয়া হইয়াছে। আজ যে শ্রীবাবু বাড়ী নাই, কার্য্যোপলক্ষে তিনি কলিকাতায়—সে খবরও আগেই জানিয়াছি। শ্রীবাবু এক জন মহাজন, তেজারতি কারবারে হঠাৎ ফাঁপিয়া উঠিয়াছেন, ঘরে নগদ টাকা-কড়ি তাঁর যথেষ্ট থাকে! একতলা পৈতৃক কুঠী শীঘ্রই দোতলা হইবে শুনিতেছি; কিন্তু আমাদের লুণ্ঠন-কার্য্যে সুবিধা যোগাইবার জন্যই, বোধ হয়, এখনও একতলাই রহিয়া গিয়াছে। পুলিসথানা তাঁহার বাড়ী হইতে অধিক দূরে নহে, আধ ক্রোশ অপেক্ষাও নিকটে—তাহা ছাড়া এ কালে ডাকাতীর ভয়ও লোকের মন হইতে এক রকম মুছিয়া গিয়াছে, ডাকাতের বীরত্ব এখন গালগল্প মাত্র। অতএব শ্রীবাবু তাঁহার কানন-ভবনদ্বারে দুইজন ভোজপুরী প্রহরী রাখিয়াই এ যাবৎ নিশ্চিন্তভাবে কাল-যাপন করিতেছিলেন, সহসা বিনা মেঘে বজ্রপাত তুল্য আমরা তাঁহার শান্তি-ভবনের শান্তি-নিদ্রা ভঙ্গ করিলাম।

তখন রাত্রি প্রায় ১২টা। আমরা সকলে বাগানের সীমানা ধীরে ধীরে পার হইয়া, সদর দ্বারে পৌঁছিয়া দেখিলাম, বহির্ভাগে দুইখানা খাটিয়ার মধ্যে একখানা অনধিকৃত, সম্ভবতঃ ইহার মালিক প্রভুজীর সহিত কলিকাতা যাত্রা করিয়াছে, অন্য খাটিয়াখানির অধিকারী দিব্য আয়েসে নাক ডাকাইয়া নিদ্রা দিতেছে। সার্চ্চলাইট তাহার মুখে পড়িবামাত্র, সে ঘুমাচ্ছন্ন চোখেই পাশের লাঠীখানার উদ্দেশে হাত বাড়াইয়া "কোন্ হ্যায় রে, কোন্ হ্যায় রে," করিয়া ডাক ছাড়িল এবং সঙ্গে সঙ্গে ধড়মড় করিয়া উঠিয়া বসিবার চেষ্টায় ব্যর্থ হইয়া ভ্যাবাচাকা খাইয়া গেল। সর্দ্দার মহাশয় তাহার মুখের কাছে পিস্তল ধরিয়া বলিলেন, "কথা কহিবে কি গুলী তোমার বুকে পড়িবে।" অন্যেরা অচিরাৎ খাটিয়ার সহিত তাহাকে দড়ী-বুনন করিয়া ফেলিল। ইহার পর এক জন পিস্তলধারীকে তাহার নিকটে এবং কয়েকজনকে বাহিরে পাহারায় রাখিয়া আমরা ৮ জনে দ্বার-প্রান্তে আসিয়া দাঁড়াইলাম। দ্বার দেখিলাম ভিতর হইতে অর্গলবদ্ধ। ভাঙ্গিবার উপক্রম করি-তেছি, এমন সময় দৈব আমাদের সহায় হইলেন, দ্বার ভাঙ্গিবার আর প্রয়োজন হইল না। ভিতর আঙ্গিনায় যে চাকর শুইয়া থাকিত—বাহিরের অস্পষ্ট গুঞ্জন শুনিতে পাইয়া, প্রভু আসিয়াছেন ভাবিয়া সে যেমন দরজা খুলিয়া দিল, অমনই আমরা কয়েকজন হুড়মুড় করিয়া গৃহে প্রবেশ করিলাম। চাকরটা "ডাকাত ডাকাত, সাবধান হও বাবু" বলিতে বলিতে দ্রুতপদে কোথা দিয়া কোথায় যে পলাইল, তাহাকে আর ধরা গেল না। লোহার সিন্দুক থাকে বাড়ীর ভিতরে অর্থাৎ অন্তঃপুরে, সে খবরও আমরা আগেই পাইয়া-ছিলাম। দরজায় চারিজনকে রাখিয়া, আমরা চারিজনে ভিতর-বাড়ীতে ছুটিলাম। পূর্ব্বেই

বলিয়াছি, শ্রীবাবু সেদিন বাড়ী ছিলেন না— তাঁহার বাবা, কাকা বা মামা এমনই কোন এক জন বৃদ্ধ একটি ছোট বাক্স লইয়া গুড়ি মারিয়া অন্দরের সুঁড়িপথ অতিক্রম করিবার চেষ্টা করিতেছিলেন, সর্দ্দার তাঁহার পিঠে আস্তে আস্তে বন্দুকের আগার দ্বারা দুই একটি টোকা লাগাইয়া সসম্মানে কহিলেন, "পালাবার পথ বন্ধ, বাক্সটি ফেলে দিতে আজ্ঞা হোক।" বৃদ্ধ মুখ তুলিয়া চাহিলেন, কি সে করুণ ভীতভাব! সভয়দৃষ্টি! সহযোগীর হাতের টর্চ্চলাইটের রঙ্গিন আলোক যেন শবের পাংশু মুখে নাচিয়া উঠিল। বৃদ্ধ কম্পিত হস্তে বাক্সটা ভূতলে রাখিয়া ক্রন্দনপরায়ণ হইয়া কহিলেন- "আমার তরঙ্গিণী এ বাক্স আমার কাছে গচ্ছিত রেখেছে। তার বিধবা মেয়ের গহনা। কি জবাবদিহি কর্‌ব তাকে ?"

"বল্‌বেন—তার ধন খুব সৎকার্য্যে লেগেছে; চাবির গোছাটা দিলেন না ত? ফেলে দিন ঠাকুমশায়।"

বৃদ্ধ ভাবিতেছিলেন, বাক্স ফেলিয়া দিলেই তিনি রেহাই পাইবেন, কিন্তু আমাদের আব্দার তাহাতেই নিবৃত্ত নহে দেখিয়া, অগত্যা চাবির গোছাটাও ফেলিয়া দিয়া একটু ক্ষীণ অভিমান প্রকাশ করিয়া কহিলেন, "এই নে বাবারা এই নে, দেখিস্ যেন কাউকে প্রাণে মারিস্‌নে।"

অতঃপর তিনি কাতরচিত্তে দুই হাঁটুর মধ্যে মাথা গুঁজিয়া সারসপক্ষীর ন্যায় অন্ধ সাজিয়া বসিয়া রহিলেন; আমরা আলমারি, সিন্দুক লণ্ডভণ্ড করিয়া মাল-সংগ্রহে প্রবৃত্ত হইলাম। স্ত্রীলোকরা ছেলে কোলে করিয়া ঘোমটা টানিয়া এক ঘর হইতে অন্য ঘরে চলিয়া যাইতে লাগিলেন, আমরা সম্মানভরে নমস্কারপূর্ব্বক সমকণ্ঠে বলিলাম—"যান মাঠাকুরুণরা যান, আপনাদের আমরা কিছুই বল্‌ব না কিন্তু—"

"কিন্তু দেশের কাযে কিছু ভিক্ষা দিয়ে যেতে হবে, বেশী কিছু নয়, হাতের অনন্ত দু'গাছি খুলে দিয়ে যান্।

"গলার হারগাছাও খুলে ফেলুন।"

"নথটাও বাদ রাখবেন না, আজকাল নথের ফ্যাসান একেবারেই উঠে গেছে- জানেন ত?"

"লোহাগাছি হাতে রেখে বালাজোড়া দিতে কি কষ্ট বোধ কর্চ্চেন? বাঙ্গালীর মেয়ে ত আপনারা; পুণ্যলাভের জন্য কোলের ছেলেকেও ত সাগরে ভাসিয়ে দিয়ে থাকেন। দিন মাঠাকুরুণ—দেশের কাযে দান দিয়ে পুণ্যলাভ করুন?"

ভয়ে কাঁপিতে কাঁপিতে সকলে অলঙ্কারহীন হইতে লাগিলেন, মাতাদের অলঙ্কারে দেশমাতাকে সাজাইবার মানসে আমরা উৎফুল্লভাবে সে দান গ্রহণ করিলাম।

মা'র অঞ্চলধারী একটি ছোট মেয়ে মুখোসগুলার দিকে চাহিতেছিল, আর কাঁদিয়া কাঁদিয়া উঠিতেছিল। এক জন তাহার হাত ধরিয়া বলিল, "এস ত লক্ষ্মী এ দিকে।" সে খুব জোরে চীৎকার করিয়া কাঁদিয়া উঠিল। এই সময় সহসা আমার মুখোসের দড়িটা খুলিয়া মুখোসটা আমার মুখ হইতে নামিয়া পড়িল। মেয়েটি ছুটিয়া আসিয়া আমার পা জড়াইয়া ধরিল, তাহার বোধ হয় মনে হইল, এই ভীষণ দৈত্যকুলে আমি প্রহ্লাদ, আমার নিকট হইতে করুণা পাইবে সে। সে ঠিকই আঁচিয়াছিল, আমার ইচ্ছায় কার্য্য হইলে, আমি তাহার গহনা লইতাম না; কিন্তু আমি এখন যন্ত্রমাত্র, সর্দ্দারের ইঙ্গিতচালনায় আমি তাহার হাত হইতে বালা দু'গাছি খুলিয়া লইলাম। একটা অনুতাপের তীব্র ঝাপটায় অন্তস্তল ভেদ করিয়া সে কাতর ক্রন্দনে আমার দিকে চাহিয়া রহিল। আমি বার বার "বন্দে মাতরম্" মন্ত্রের জপে সে আলোড়ন শান্ত করিয়া লইলাম।

অর্দ্ধঘণ্টাকাল মাত্র আমাদের কার্য্যের সময় নির্দ্দিষ্ট। তাহার মধ্যেই আমরা টাকা-কড়ি অলঙ্কারাদি যথেষ্ট বাঁধিয়া লইয়া থলি-স্কন্ধ সৈনিকবেশে সদর-দ্বারে উপনীত হইলাম।

এই সময় পলাতক ভৃত্যের সহিত কয়েকজন পাড়াপ্রতিবাসী এবং জন দুই চৌকিদার পুরুষ আমাদের কাছাকাছি আসিয়া পড়িল। সকলের হাতে বড় বড় লাঠী, কিন্তু তাহা চালনার অবসর তাহাদের ভাগ্যে আর ঘটিয়া উঠিল না। ঘন ঘন বন্দুকের আওয়াজে তাহাদিগকে চিত্রাঙ্কিতের ন্যায় দাঁড় করাইয়া রাখিয়া, চোরাই মালসহ আমরা তাহাদের পাশ দিয়াই বীরদর্পে বুক ফুলাইয়া চলিয়া গেলাম।

৩

ইহাই স্বদেশী ডাকাতী! এত সহজে এরূপ সর্বনাশা জয়লাভ এক বাঙ্গালাদেশেই সম্ভবে! আত্মরক্ষার জন্য একখানা খাঁড়া—অর্থাৎ বড় রকম দা ঘরে রাখিতেও বাঙ্গালীর অধিকার নাই। এই অবাধ জয়লাভে আত্মপ্রসাদ লাভ করিব কি, মন দুঃখ-গ্লানিতেই ভরিয়া উঠিল। বাঙ্গালার প্রকৃত অসহায় অবস্থা বেশ ভাল করিয়াই হৃদয়ঙ্গম করিলাম। তবুও যে এ দেশে ঘন ঘন ডাকাতী হয় না, রাজভয় তাহার প্রকৃত কারণ নহে, বাঙ্গালী জাতি যে কিরূপ শান্তিপ্রিয় নিরীহ প্রকৃতির লোক—ইহা হইতে তাহাই বুঝা যায়। হায় হায়! কত শৌর্য্যবীর্য্য মনুষ্যত্বের বিনিময়ে এই শান্তিটুকু আমরা কিনিয়াছি!

দ্বিতীয়বারে আমরা নৌকা-ডাকাতী করি। সেবারেও বেশ সহজে সিদ্ধিলাভ হইয়াছিল। কিন্তু তৃতীয়বারে আমরা নিরাপদে ফিরিতে পারি নাই। আমাদের কৃপায় ক্রমে লোকরাও সচেতন হইয়া উঠিতেছিল। এই মুমূর্ষু নির্জীব জাতিকে প্রাণবন্ত সজীব করিয়া তুলিলাম আমরা অঙ্গুলিগণ্য নগণ্য কয়েকজন বালক! ইহা কি আমাদের গৌরবের কথা নহে? রাজপুরুষগণও আমাদের ধরিতে না পারিয়া ত্রাহি ত্রাহি ডাক ছাড়িয়াছিলেন।

তৃতীয়বারেও নৌকাযোগে ডাকাতী করিতে যাই। ডাকাতীর পর মালপত্রসহ আমরা যখন নদীর প্রায় কাছাকাছি আসিয়া পড়িয়াছি, সপুলিস জমীদারের লোকজন দুই পাশ হইতে আমাদের আক্রমণ করিল। Fire করিতে অর্ডার পাইলাম পুলিসও বন্দুক ছুড়িল। তবে অন্ধকার রাত্রি - পুলিসের হ্যারিকান লণ্ঠনের আলো মাঝে মাঝে এক একবার এক একদিকে মাত্র আলোক নিক্ষিপ্ত করিতেছিল, সেই জন্য আত্মরক্ষার সুযোগ আমরা যথেষ্ট পাইয়াছিলাম। একটিমাত্র ছেলে বন্দুকের গুলীতে আহত হইয়া পড়িল, কিন্তু সে অবস্থায় তাহাকে নৌকায় তোলা সহজ নহে বুঝিয়া, সর্দ্দার তৎক্ষণাৎ তাহার মস্তক দেহবিচ্ছিন্ন করিয়া ফেলিলেন। দুই জন দেহ লইয়া গেল, ছিন্ন মস্তক তুলিয়া নদীতে নিক্ষেপের ভার পড়িল আমার উপর। একদিন আমার পাঁঠা কাটিতে কষ্টের সীমা ছিল না, আর আজ সেই আমিই সর্দ্দারের হুকুমে অনায়াসে বন্ধু বালকের ছিন্নমুণ্ড তুলিয়া লইয়া অন্ধকার পথে তীরের দিকে ছুটিলাম। সোজা পথে নৌকা ধরিতে গেলে ধরা পড়ার সম্ভাবনা, সকলেই আমরা ঘুরপথে যাত্রা করিলাম। পথ-ঘাট আগে হইতেই যদিও চেনা-জানা, তবুও অন্ধকারে আমি কেমন দিশাহারা হইয়া দলবিচ্ছিন্ন হইয়া পড়িলাম। নৌকায় উঠিবার যখন শেষ সঙ্কেত-ধ্বনি পড়িল, তখনও আমি তীরে পৌঁছিতে পারি নাই। ছুটিয়া ছুটিয়া পথ চলিয়া দু'মিনিটের মধ্যেই যদিও একটা আঘাটায় আসিয়া পৌঁছিলাম, কিন্তু নৌকা তখন প্রায় মধ্য-জলে সশব্দে বাহিত হইয়া চলিয়াছে; তাহার নিশানখানা অন্ধকারেও দুলিয়া দুলিয়া আমার পরিত্যক্ত অসহায় অবস্থা বেশ পূর্ণভাবেই ইঙ্গিত করিয়া জানাইল।

বিজন নদীতীরে তৃতীয় প্রহর নিশাকালে যূথভ্রষ্ট মেষসম আমি একা, না, ঠিক একা নহে—আমার সাথী হস্তে সেই ছিন্ন মুণ্ডটি! আমারি সমবয়সী বালক ছিল সে—কি ভালই বাসিতাম তাহাকে! মুণ্ডটি দুই হাতে ধরিয়া গভীর স্নেহভরে সেই মৃত মুখের দিকে চাহিয়া রহিলাম—নক্ষত্র জগতের সমস্ত কিরণ-কণা তাহার উপর কেন্দ্রীভূত হইয়া উঠিল,—কি প্রশান্ত কি প্রফুল্ল সে মৃতমুখ,—হসিভরা চোখ দুটি আমাকে যেন সান্ত্বনা প্রদান করিতে লাগিল, তবু কষ্টে চখে জল ভরিয়া উঠিল, আমি চক্ষু নিমীলিত করিলাম। কতক্ষণ এরূপে বসিয়া ছিলাম, জানি না—সহসা যেন পশ্চাতে পদশব্দ শুনিলাম, আর ত ভাবনা চিন্তার সময় নাই—আত্মরক্ষার সময় আসিয়া পড়িয়াছে। আমি তাড়াতাড়ি জলে নামিয়া দাঁড়াইয়া মুণ্ডটা নদীর গভীরতর প্রদেশে নিক্ষেপ করিলাম, পরে উঠিয়া অন্য স্থানে গিয়া দাঁড়াইলাম। তখন ভোরের আলোক ফুটিতে আরম্ভ হইয়াছে, দেখিলাম—পিরাণটা রক্তমাখা, তাড়াতাড়ি তাহা খুলিয়া জলে ফেলিয়া দিয়া, নদী-পাড়ের নীচে নীচে কভু বা বালু-পথে, কভু বা কাদা-পথে, কভু কাঁটা-ঝোঁপের মধ্যে দিয়া চলিতে লাগিলাম।

কি সে উৎকট ঔৎসুক্য! বলিয়া প্রকাশ করা যায় না। যিনি ভুক্তভোগী, তিনিই মাত্র আমার সে সময়ের নিদারুণ যন্ত্রণা বুঝিতে পারিবেন। একবার নিশ্বাস গ্রহণের জন্য একটা ঝোঁপের মধ্যে

বসিয়া পড়িলাম,—তখন ধুতীর উপরেও দুই এক স্থানে রক্তের দাগ লক্ষ্য করিলাম। কাপড়খানা কাচিতে আবার জলে নামিলাম।

ঐ, ঐ, আবার পদশব্দ! তাড়াতাড়ি উঠিয়া ঝোঁপের মধ্যে বসিলাম। পদশব্দ ক্রমশঃ সুস্পষ্ট হইয়া উঠিল, দীর্ঘকায় দুই জন লোক ঝোঁপের কাছাকাছি আসিয়া দাঁড়াইয়া জলের দিকে নামিল; আমি ধীরে ধীরে জ্বালাময় রুদ্ধ-নিশ্বাস ত্যাগ করিয়া দেখিলাম—তাহারা ধীবর, নৌকাখানা জলে টানিয়া দাঁড় বাহিয়া যখন তাহারা চলিয়া গেল—তখন মনে হইল, আমিও ত উহাদের সহিত যাইতে পারিতাম; নিশ্চয়ই বলিলে উহারা আমাকে লইয়া যাইত। কিন্তু হায়! তখন সময় চলিয়া গিয়াছে!

আবার পদশব্দ! উঁকি মারিয়া চাহিলাম—লালপাগড়ীর চূড়া নজরে পড়িল। আর রক্ষা নাই! গলা শুকাইয়া কাঠ হইয়া গেল; কিন্তু পাগড়ীধারী এদিকে আসিল না; অন্য পথে চলিয়া গেল; হাঁফ ফেলিয়া, ধীরে ধীরে উঠিয়া উজলে নামিলাম। কি তৃষ্ণা! যেন মুমূর্ষু ব্যক্তির পিপাসা! জলপান না করিতে পারিলে এখনই প্রাণ বাহির হইয়া যাইবে। অঞ্জলি ভরিয়া অমৃত পান করিলাম, দেহে বলসঞ্চার করিয়া চারিদিকে চাহিয়া দেখিলাম—তখনও সূর্য্যোদয় হয় নাই—পূর্ব্বগগন লাল হইয়া উঠিয়া—তাঁহারই উদয় অপেক্ষা করিতেছে,—এখনও নদীতীর নির্জ্জন, সবেমাত্র দুই এক জন বৃদ্ধা অনতিদূরে ঘাটে নামিতেছেন; দুই এক জন চাষা লাঙ্গলধারী বলদ লইয়া মাঠের দিকে চলিতেছে। জমীদারবাড়ীর ঘড়িতে ঢং ঢং করিয়া ছয়টা বাজিল। মাত্র দুই ঘণ্টা আমি এই তীরে ঘোরা-ফেরা করিতেছি; মনে হইল, এই দুই ঘণ্টার মধ্যে যুগ-যুগান্তর আমার মাথার উপর দিয়া চলিয়া গেছে! কোথায় লুকাই! কোথায় পালাই! হে ভগবান্, রক্ষা কর, পথ দেখাও; এই অসহায় বালককে আশ্রয় দাও।

আমি একমনে সেই বিপদের কাণ্ডারীকে ডাকিতে লাগিলাম। আবার পদশব্দ! উঠিবার শক্তি হারাইলাম। নিদারুণ ঔৎসুক্যে হৃৎপিণ্ড যেন ভাঙ্গিয়া পড়িবার উপক্রম হইল, আমি সকল শক্তি হারাইলাম! এ কষ্টের অপেক্ষা বন্দী হওয়া ত ভাল! ভগবান্ সে প্রার্থনা গ্রাহ্য করিলেন। দুই জন লোক হন্ হন করিয়া আমার নিকটেই এবার আসিতে লাগিল। এক জন বলিল, 'এই যে—এই যে! দেখ দেখি, ও কে এক জন ব'সে ওখানে?" মুহূর্ত্তমধ্যে উভয়েই আমার পাশে আসিয়া দাঁড়াইল, আমি বন্দী হইলাম।

* * * *

রাজনৈতিক বন্দীর যে কিরূপ অবস্থায় দিন কাটে—তাহার বিশদ বর্ণনা নিষ্প্রয়োজন। ভারতবর্ষের এক প্রান্ত হইতে অন্য প্রান্তে ইহা এখন আলোচ্য বিষয় হইয়া দাঁড়াইয়াছে! বস্তুতঃ এ জাতীয় জীবের অবস্থা করাত-মধ্যবর্ত্তী শম্বের ন্যায় শোচনীয়। একদিকে নির্জ্জন কারাবাসের মানসিক পীড়ন, অন্যদিকে স্বীকার-গৃহের শারীরিক পীড়ন। এই উভয়বিধ নৈষ্ঠুর্য্যই যে সূক্ষ্মাতি-সূক্ষ্ম হইতে বৃহত্তম মাহাত্ম্যে সুসভ্য-জাতির মহত্তম কীর্ত্তি ঘোষণা করিতেছে, তাহাতে সন্দেহমাত্র নাই। এই মহাপীড়ন সহ্য করিয়াও বন্দী বালকেরা যে বাঁচিয়া ফিরে, ইহাও কম আশ্চর্য্যের বিষয় নহে! তাহারা মহাপ্রাণ বা মহাপাষাণ!

ব্যাটারির আঘাতে হাত-পা ভাঙ্গে না; কিন্তু হাড়ে হাড়ে যে ভীষণ বেদনা অনুভূত হয়, তাহাতে মানুষকে পাগল করিয়া তোলে। ইহা ছাড়া আরও দুই একরূপ ভয়ঙ্কর পীড়ন আছে, তাহা লেখনীমুখে প্রকাশযোগ্য নহে। কেন যে দুর্ব্বলপ্রকৃতির লোক এই পীড়ন-মুখে approver হইয়া দাঁড়ায়, তাহা সহজেই বুঝা যায়। আমি কিন্তু এতদিনে বুঝিলাম—আমি কাপুরুষ নহি। নরম কথায় আমি যতই টলমল্ করি না কেন, পীড়ন-কষ্টে আমি অটল ছিলাম। তবে সে কষ্ট হইতে ক্ষণিক নিষ্কৃতিলাভের জন্য মিথ্যা কথা অজস্র বলিয়া যাইতাম। এ সব উপায়ে আগে হইতেই শিক্ষিত হইয়াছিলাম! পুলিসকে ধাঁধা দিবার জন্য স্বীকার উক্তিতে প্রায়ই অজানা-অচেনা এমন সব জমীদারপুত্রের নামোল্লেখ করিতাম যাহাদের ধরা-ছোঁয়াও সহজ নয় এবং বিদ্রোহিতা করাও সম্ভব নয়। কিন্তু আজকালকার কালে কি যে সম্ভব, কি যে অসম্ভব, তাহা ত বুঝা যায় না। পুলিস মহাজনরা সেই সব কল্পিত সহযোগীদের সন্ধানে শূন্যে ফাঁদ পাতিতে ছাড়িতেন না! একবার কিন্তু সত্য সত্যই বড় অনর্থ ঘটিয়াছিল। শান্তিপুরের জমীদারপুত্র শশধর আমাদের এক জন সহযোগী, এই খবরটা আমি পুলিসকে

দিই। অথচ কোথায় যে শান্তিপুর, তাহাও কখন দেখি নাই;—সেখানে জমীদার আছে কি নাই, তাহার পুত্রই বা কে, তাহাও জানি না। একদিন সত্যসত্যই পুলিস শান্তিপুর হইতে শশধরনামক একটি ছেলেকে আমার নিকট আনিয়া হাজির। এ জমীদারপুত্র নয়, তাহার শ্যালকপুত্র। তাহাতে কি আসে যায়! শশধর নামও সে ধরে আর স্কুলেও পড়ে। তার ঘরে কংগ্রেসওয়ালার দু'একখানা ছবি, দু' একখানা যুগান্তর, সর্ব্বোপরি গীতার ছোট্ট এডিসন পকেট-বুক দু'একখানাও নাকি পাওয়া গিয়াছে; প্রমাণ চূড়ান্ত! তবুও আমি কিন্তু তাহাকে চিনিলাম না। ইহার ফলে লাঠীর সামান্য গুঁতো খাইয়া সে বেচারা বিদায় লাভ করিল—কিন্তু আমার অদৃষ্টে যে পীড়ন লাভ হইল, তাহা এমনই ভীষণ হইতে ভীষণতর যে, অবশেষে তাহার নিবৃত্তি হইল কোথায়—তাহা আমার মনে নাই। কষ্টে যখন চোখ বুঝিলাম, তখন মনে হইল, যমদূত আমার শিয়রে দাঁড়াইয়া! কিন্তু আমার ত বাঁচিবার সাধ তখনও মিটে নাই! ধরণী কি সুন্দর! পিতার স্নেহ, পিসীমা'র আদর, বয়স্যপ্রীতি, শান্তার ভালবাসা সকলই কি সুন্দর! (পিতা যে লোকান্তরে, সে কথা ভুলিয়া গিয়া ছিলাম।) সর্ব্বোপরি সুন্দর আমার দেশ। তাহার বন্ধন এখনও ঘুচাইতে পারি নাই,—আমার কাযও ত ফুরায় নাই!

ঐ দেখা যাইতেছে, স্বাধীনতার উন্মুক্ত অমৃত-ভাণ্ডারদ্বার, দুই পদ অগ্রসর হইবামাত্র ব্যাকুল প্রাণের তৃষ্ণা দূর হইবে, অমৃতপানে জীবন অমর হইয়া উঠিবে,—পারিব না, আমি মরিতে পারিব না, আমার কায এখনও ফুরায় নাই, আমার দেশ-মাতৃকা এখনও অধীনতার শৃঙ্খলে বাঁধা!

চোখ খুলিয়া গেল! এ কি, কোথায় আছি! এ ত আমার সে কারাগৃহ বা পীড়নগৃহও নয়! পুলিসের লোকরাই বা কোথায়? আমি পাশ ফিরিলাম,—এ কি! কাহার স্নেহময় চক্ষু আমার মুখের উপর স্থাপিত? কেমিক্যাল সাহেব না? কেমিক্যাল সাহেব আমার কপালে হাত দিয়া আনন্দপূর্ণ কণ্ঠে বলিলেন, "ভাল আছ তুমি, নবকুমার?"

"হ্যাঁ ভালই আছি। এখানে কি ক'রে এলুম? আপনি এনেছেন?"

"এ হাসপাতাল। তোমার অসুখ করেছিল—তাই এখানে আছ। আর একটু ভাল হও, তখন বাড়ী যেতে পারবে। তুমি মুক্তি পেয়েছ।"

এ কথায় বিশ্বাস করিতে যেন সাহস হয় না। ক্ষীণকণ্ঠে অর্দ্ধস্ফুটস্বরে আনন্দ-বিস্ময়ে জিজ্ঞাসা করিলাম—"মুক্তি পেয়েছি?"

"হ্যাঁ, তুমি মুক্তি পেয়েছ। মিথ্যা-মিথ্যি পুলিস তোমাকে কষ্ট দিয়েছে—নিশ্চয়ই তুমি দোষী নও।"

কেমিক্যাল সাহেবের হাত ধরিয়া আনন্দকৃতজ্ঞতায় বালকের ন্যায়ই আমি কাঁদিতে লাগিলাম। বলা বাহুল্য, কেমিক্যাল সাহেবই আমার পক্ষে দাঁড়াইয়া আমি যে সুচরিত্র—এই প্রমাণে আমাকে পুলিসের হস্ত হইতে মুক্ত করিয়াছেন।

আশ্বিন মাস; বোধন বাদ্যের আগমনী-সঙ্গীতে চারিদিক্ আনন্দপূর্ণ হইয়া উঠিয়াছে—আমি মহাশক্তিকে ভক্তি জানাইতে গিয়া কেমিক্যাল সাহেবের প্রতিই ভক্তিনত হইয়া ভাবিলাম—"যদি ভারতে এইরূপ দশ বিশটাও কেমিক্যাল সাহেব থাকিতেন, তাহা হইলে ইংরাজ-রাজ্য আজ প্রেমরাজ্য হইয়া উঠিত।"

এখন আমি প্রকৃতই good boy, এণ্ট্রেন্স দিবার মানসে আবার স্কুলে ভর্ত্তি হইয়াছি, খুন ডাকাতী যে স্বাধীনতার পথ নয়, ইহা আমি বেশ বুঝিতে পারিয়াছি। কিন্তু তবুও—! তবুও আমার চিত্ত প্রশান্ত হয় না। অধীনতাবন্ধন ছেদন করিবার আকুলতাও এখনও নিবে নাই। যদি সময় আসে, যদি কোন পথ-প্রদর্শক কাম্যফল-লাভের উজ্জ্বলতর উৎকৃষ্টতর পথ দেখাইয়া দেন—তবে আমি যে সর্ব্বাগ্রে জীবন-মরণ-পণে পুনরায় তাঁহার নিশানতলে গিয়া দাঁড়াইব, তাহাতে সন্দেহমাত্র নাই।

কে বলিতে পারে, কেমিক্যাল সাহেবের ন্যায় কোন বিদেশী মহাপুরুষই তাঁহার হস্তের বিশাল মশাল-আলোকে আমাদের অন্ধকার পথ আলোকিত করিয়া তুলিবেন না? হিউম সাহেবও ত ছিলেন বিদেশী!

# গল্প-প্রবন্ধমঞ্জুষা

—*—

শ্রীমতী স্বর্ণকুমারী দেবী প্রণীত

ষষ্ঠ—৩১

# গল্প-প্রবন্ধমঞ্জুষা

---*---

## কান্তিবাবুর খোসনাম

শ্রীমান্ কান্তিচন্দ্র নবনামকরণে কবিব্যসন; লাই-ব্রেরী-ঘরে বসিয়া তিনি কবিতা লিখিতেছিলেন এবং দুই চারি ছত্র শেষ করিয়া, মনের আনন্দে তাহা আবৃত্তি করিয়া যাইতেছিলেন। কবিতাটি অদ্য সন্ধ্যার সময় তাঁহাদের নব-সাহিত্য-সভায় পঠিত হইবে।

"মরি আজ দখিণা হাওয়ায়
কোন্ কাননের বিদেশিনী কোন্ সুরে গান গায়?
কম্পিত থর-থর—পল্লব মর-মর,
হৃদয় হা-হুতাশে করে হায় হায়!
মরি দখিণা হাওয়ায়।
মধুর চাঁদিনী আজি
ফুটেছে ফুলের সাজি
যেন শুদ্ধ ভোজবাজি—
নিশার দিশায়!
মরি দখিণা হাওয়ায়।
আমার প্রাণের ফুলটি কেন—
শুকাইয়ে যায়!
ওরে বাতাস দে রে আশাস
দে রে রঙিন দোল,
মনকে আমার মদির রসে
মাতাইয়ে তোল।
কলি ফুটুক মুঞ্জরিয়া—
অলি উঠুক গুঞ্জরিয়া
নদী ছুটুক কল্লোলিয়া
প্রেমের মমতায়.
মরি দখিণা হাওয়ায়।
আয় বসন্ত আয় রে ভূমা
ছড়িয়ে দে রে রঙ্গে চুমা—
অঙ্গ আঙ্গিনায়,
ছল-ছলিয়ে কল-কলিয়ে
প্রাণের কলস দে ভরিয়ে
কাণায় কাণায়—.
মরি দখিণা হাওয়ায়।"

কান্তিচন্দ্রের দক্ষিণ হাওয়ার কবিতা দক্ষিণ হাওয়াতেই কিন্তু মিলাইয়া যায় নাই, আরও এক জনের কানের মধ্য দিয়া মরমে পশিতেছিল।

এখন সবেমাত্র বেলা দুইটা, কিন্তু পাশের খালি বাড়ীর মালীমহলে সন্ধ্যাবেলা আজ সুমিত্রা দাসীর নিমন্ত্রণ আছে। সেখানে আজ মালীরা সখের কৃষ্ণযাত্রা করিবে;—নামজাদা উড়ে কনসার্টওয়ালারাও সেখানে আসিয়া জুটিয়াছে—তাহারা যাত্রার পর্ব্বে পর্ব্বে হারমোনিয়ম-বেহালাতে গড়ের বাদ্য বাজাইবে, যাত্রা অপেক্ষা ইহা শুনিবার লোভই সুমিত্রার অধিক। তাই আজ বেলাবেলি সান্ধ্য-পাট শেষ করিবার অভিপ্রায়ে দাদাবাবুর ঘরের কিরোসিন-বাতিটা সে লইতে আসিয়াছিল। আসিয়া কবিতাপাঠ শুনিয়া—সুমিত্রা দরজার পাশে দাঁড়াইয়া গেল; পড়া থামিলে ঘরে ঢুকিয়া বলিল—"বড় ভাল লাগে মোর দাদাবাবুর গান—শুনিকিরি খালি কান্না পায়।" বলিয়া সে খিল-খিল করিয়া হাসিয়া উঠিল। সুমিত্রা উড়েনী, আধাবয়সী; কিন্তু সাজসজ্জার আড়ম্বরে বয়সটাকে একান্তই কাঁচাইয়া তুলিয়াছে সে। তাহার খাট চুলের ঝুঁটিটি শাড়ীর ছেঁড়া পাড় দিয়া অতি মনোমোহন-রূপে বাঁধা,—দুঃখের বিষয়, এই যত্ন-রচিত কেশ-বিন্যাস তাহার সচরাচর লোকের নজরে পড়ে না—মাথার কাপড়ের আড়ালে ঢাকা পড়িয়া যায়। কিন্তু সীঁতির দুই পাশ হইতে তাহার সম্মুখের কপালের উপর তেল-জব-জবে পেটে পাড়ান চুলের যে বাহার খুলিয়াছে, তদ্দর্শনে বৃদ্ধ কুণ্ডলিমালীর অন্ধ নয়নেও সহসা সৌন্দর্য্য-জ্ঞানের দিব্যদৃষ্টি ফুটিয়াছে। সুমিত্রাকে দেখিলেই সে তাহার মুখের দিকে চাহিয়া থাকে এবং গোপনে ও প্রকাশ্যেও বার

বার সেই মনমাতানো রূপ-সজ্জার তারিফ না করিয়া থাকিতে পারে না। সুমিত্রার পরণে লাল-পেড়ে শাড়ী, গলায় পুঁথির মালা, কানে সোনার চাকতি, নাকে খুঁটা মুক্তার নাকছাবি, হাতে রূপার বাউটি, এতদ্ব্যতীত বাকী অঙ্গপ্রত্যঙ্গ উল্‌কিভূষণে ভূষিত। সহসা সুমিত্রার আবির্ভাব উপলব্ধি করিয়া, চমকিয়া কান্তিচন্দ্র সেই দিকে চাহিয়া, ক্রুদ্ধস্বরে বলিল, "তুই এলি কোথা থেকে, চ'লে যা বল্‌ছি! আমাকে বিরক্ত করিস্ নে।" সুমিত্রা দাদাবাবুর বকুনিতে বিন্দুমাত্র না টলিয়া, উল্‌কির উপর রস-কলিকাটা 'চেপটা-চোপটা' মুখখানা দেরাজের উপর প্রতিষ্ঠিত আরসির প্রতিবিম্বে একবার দেখিয়া লইয়া হাসিয়া বলিল, "আহা মরি—সীতে ঠাকুরাণী অশোকবনে হায় হায় করুছেন—শুনি বুক ফাটি-কিরি উঠিছে।"

কান্তি আবার ক্রুদ্ধস্বরে বলিল্—"হাসি হচ্ছে দেখ না, চ'লে যা বল্‌ছি এখান থেকে!"

সুমিত্রা দমিবার পাত্রী নয়—বেশ সপ্রতিভ-ভাবেই উত্তর করিল, "হাস্‌ছি না দাদাবাবু—কান্নায় মোর বুক ফাটিকিরি যাউছি—হায় রে সীতে ঠাকরুণ জনমদুখিনী জনক-কন্যে!"

কান্তিচন্দ্র আবার তাহাকে একটা তাড়া দিল—তাড়া খাইয়া সে অনুরোধের স্বরে বলিল—"দাদা-বাবু গো, আর একবার গানটি বল না গো।"

এই সময় কান্তির একজন বয়স্য যদি না আসিয়া দেখা দিত, তবে আরও কতক্ষণ ধরিয়া এইরূপ অভিনয় চলিত, কে জানে। নবাগতকে দেখিয়া, খুঁটির উপরকার অঞ্চলটা মাথার উপরে আর একটু টানিয়া দিয়া, তেলের বাতিটা মেজের উপর হইতে তুলিয়া লইয়া সে চলিয়া গেল। গৃহের বাহিরে গিয়াই এমন অপরূপ স্বরে হাসিয়া উঠিল যে, তাহা হাসি বা কান্না, নিপুণ দার্শনিকই তাহা বলিতে পারেন।

বিনয় কান্তিবাবুর কাছে আসিয়া ঝুঁকিয়া টেবলের কাগজের দিকে দৃষ্টিপাত করিয়া বলিল, "লিখছ তা হ'লে? আমি তোমাকে তাড়া দিতে এসেছিলুম—বন্ধু!"

"এসেছে, বেশ করেছ—শোন দেখি, একবার—বল দেখি, কেমন লাগে?"

বিনয় বলি, "একবারে রাত্রেই শোনা যাবে; একটু কায আছে—এখনি যেতে হবে।" কান্তি চৌকি হইতে উঠিয়া—বন্ধুর হাত ধরিয়া তৈলমলিন-তায় প্রতিদ্বন্দ্বিপরায়ণ পাশের চৌকিখানার উপর তাহাকে বসাইয়া বলিল—"ছোট্ট কবিতা, বেশী সময় যাবে না, শুন্‌তেই হবে বিনদা? যদি তোমার ভাল লাগে, তবেই কম্‌পিটিসনে যেতে মন যাবে।"

কবিতাটি সে সুরে-লয়ে-তানে আবৃত্তি করিয়া বন্ধুবরকে শুনাইল। শুনিয়া বিনয় মাথা নাড়িয়া প্রশংসিতদৃষ্টিতে কহিল, "হ্যাঁ, হয়েছে ভাল, ছন্দটা ঠিক যেন রবিবাবুরই—আর অনেক কথাও এর মধ্যে তাঁর,—অথচ ঠিক অনুকরণও নয়—আজ সভা থেকে নিশ্চয়ই তুমি উপাধিভূষিত হবে: ভাল কথা, ভারতলক্ষ্মীর বিজ্ঞাপনটা কি দেখেছ?"

"না, সময় কই? কাগজখানাও ত আমি এখনও পাই নি।"

"প'ড়ে দেখিস্ তবে সুবিধামত। রেখে যাচ্ছি কাগজখানা—আমি এখন চল্লুম।"

বিনয় চলিয়া গেল, সগর্ব্বে সানন্দে কান্তি আর একবার কবিতাটা পড়িল—তাহার পর খাতাখানা যথাস্থানে রাখিয়া বলিল, "আচ্ছা, এইবার দেখা যাক, কি খুঁৎ ধরেন আমার বিদুষী ভগিনী—তাঁর কাছ থেকে ত এক দিনও একটু মনখোলা প্রশংসা পেলুম না। এণ্ট্রেন্স পাশ করেছেন তিনি ফার্ষ্ট ডিভিসনে, এই গরবেই গেলেন প্রশংসা যা কিছু সব যেন তাঁরই প্রাপ্য। আরে, কবিতা লেখা—আর পাশ করা কি এক কথা না কি? পাশ হচ্ছে ত লাখো লোক—আর কবিতা লিখতে পারে ক'জন। তিনিও কবিতা লিখতে সুরু করেছেন—তা যদিও বুঝতে পেরেছি—ছেঁড়াখোড়া দু' একটা কাগজের টুকরতে তার নমুনা পাওয়া গেছে, ভাঙ্গা টুকরিতে স্থান পাবারই তা জিনিষ বটে। যা হ'ক্, এটা যদি ভাল না বলে ত নিশ্চয় বুঝব Jealeusy! —সেরেফ Jealousy! তা ছাড়া আর কিচ্ছু নয়।"

২

শান্তির বিধবা মাতা শান্তিকে লইয়া ভ্রাতার বাড়ীতেই থাকেন। কান্তিচন্দ্র শান্তির মামাতো ভাই, উভয়ে প্রায় একই বয়সী, কান্তি বছরখানেকের মাত্র বড়। এণ্ট্রেন্স পরীক্ষা দিয়াছিল দুইজনে

একই সঙ্গে, কিন্তু শান্তি পাশ হইল প্রথম বিভাগে—আর কান্তিচন্দ্র টায়টোয়ে দুই চার নম্বর গ্রেসে—থার্ড ডিভিসনে পাশ-নাম রক্ষা করিল। পরীক্ষকদিগের একান্ত পক্ষপাতিতাবশতঃই যে এমনটা হইল, মেয়ে বলিয়াই যে শান্তি তাঁহাদের নেক্‌-নজরে পড়িয়াছে, ইহাতে কান্তিচন্দ্রের বা তাহার বন্ধুগণের বিন্দুমাত্র সন্দেহ রহিল না। এই উপলক্ষে কিছুকাল ধরিয়া প্রত্যেক পরীক্ষকের আদ্যশ্রাদ্ধের আলোচনায় কান্তিচন্দ্রের মজলিসঘরটি বেশ সরগরম হইয়া উঠিল। কিন্তু ইহার পর কান্তিবাবু যখন শুনিলেন, শান্তি এল্‌-এ পরীক্ষায় দাঁড়াইবারও সঙ্কল্প করিতেছে, তখন তাঁহার মন এতই খারাপ হইয়া গেল যে, বন্ধুদিগের খাস মজলিস এবং খোসগল্প কিছুই আর তাঁহাকে খুসী করিতে পারিল না। বে-ইজ্জৎ হইবার ভয়ে, স্কুল-কলেজের সহিত সম্পর্ক উঠাইয়া—গান্ধী মহারাজের জয়গানে মাতিয়া তিনি ননকোনিশান ধরিলেন।

পিতা অনুনয়-বিনয় করিয়া বলিলেন, "গান্ধী মহারাজার জয়গান গাচ্ছিস—গা বাবা, বেশ; আমরাও ত গাচ্ছি—বিশ্বসংসারশুদ্ধ সবাই গাচ্ছে, কিন্তু স্কুল-কলেজ ছাড়বি কেন বাবা, সে জন্য, ভদ্রলোকের ছেলে হয়ে শেষে গণ্ডমূর্খ হয়ে থাকবি।"

ছেলে উত্তর করিল, "গণ্ডমূর্খ হয়ে থাকা ত আমার উদ্দেশ্য না,—পড়াশুনা আমি ঘরেই করব, পরীক্ষা না দিলে কি আর লোকে বিদ্বান্ হয় না? রবিবাবু ত এতবড় বিদ্বান্ লোক, তিনি ক'টা পাশ করেছেন, বলুন ত ?"

কান্তিচন্দ্র পিতা-মাতার সবেধন নীলমণি! কি জানি, বেশী পীড়াপীড়ি করিলে যদি বা সে বিবাগী-ই হইয়া যায়, অতএব আর উচ্চবাচ্য না করিয়া ছেলের পড়ার জন্য ঘরে মাষ্টার রাখিয়া দিয়াই তিনি মনের ক্ষোভ নিবৃত্তি করিলেন।

এ দিকে দৈবনির্ব্বন্ধে, শান্তির ভাগ্যবলে,—হইতে পারে কান্তিরও অদৃষ্টজোরে - হঠাৎ শান্তির একটি ভাল বর জুটিয়া গেল, ফলে পাশের সংকল্পে তাহার এইখানেই ইতি পড়িল। কান্তিচন্দ্র হাঁফ ছাড়িয়া বাঁচিলেন! ননকোর কৈফিয়ৎ যতই টানুন না, তিনি বি এ, এম্‌-এ-ধারী বোনের পাশে এন্ট্রেন্স পাশ ভাই! কথাটা এমন বিশ্রী শুনাইত এ খর্ব্বতার হাত হইতে অব্যাহতি পাইয়া বন্ধুদের লইয়া বোটানিক্যাল গার্ডেনে গিয়া সে এক দিন পিক্‌নিক করিয়া আসিল।

পাশের পড়া ছাড়িল বলিয়া শান্তি কিন্তু লিখাপড়া ছাড়িল না। বিবাহের অল্পদিন পরেই ইঞ্জিনিয়ার হইবার মানসে স্বামী বিলাতে চলিয়া গেলেন—আর শান্তি স্বামীর মনের মত হইবার মানসে ঘরে বলিয়া যথাসম্ভব বিদ্যাবুদ্ধির পরিচালনায় প্রবৃত্ত হইল। ছেলেবেলা হইতেই শান্তির গল্পকবিতা লিখার দিকে ঝোঁক ছিল, . যত্ন পরিশ্রমে তাহার রচনা-প্রতিভা দিব্য ফুটিয়া উঠিতে লাগিল। মাঝে মাঝে দুই একটি গল্প কবিতা বেনামা সহীতে মাসিক পত্রিকার সম্পাদকগণের নিকট সে পাঠাইয়া দিত এবং পরে আনন্দ-বিস্ময়ে দেখিত, কোন কোনটি যথাসময়ে প্রকাশিত হইয়াছে। এ খবর কিন্তু শান্তি কান্তিবাবুকে কোন দিন জানায় নাই, কারণ, সে জানিত—দাদা এ কথা শুনিলে সন্তুষ্ট হইবেন না। হইলে কি হয়—সত্যের মহিমা স্বতঃ প্রকাশিত হইয়া পড়ে। পূর্ব্বেই বলা হইয়াছে, দুই একখানা ছেঁড়া কাগজের টুক্‌রা কান্তিবাবুর হাতে আসিয়া পড়ায় তিনি সন্দিগ্ধ হইয়া উঠিলেন,—মাথা নাড়িয়া ভাবিলেন, "শান্তি দেখছি পরীক্ষার পড়া ছেড়ে চুপচাপ ব'সে নাই—ভিতরে ভিতরে একটা কাণ্ডকারখানা বাধাবার চেষ্টায় আছে। যাক্, এ ক্ষেত্রে আমাকে হার মানাতে পারবে না। দেখা যাক্, তার বিদ্যার কত দৌড়।"

কান্তিচন্দ্রও স্কুল-কলেজ ছাড়িয়া কবিতা লিখিতে সুরু করিয়াছিলেন, এবার রীতিমত উদ্যমে লিখা আরম্ভ করিলেন। রবিবাবুর কাব্যগ্রন্থে তার সেল্ফ, আলমারী ভরিয়া গেল এবং অবিলম্বে সাহিত্য-সভার প্রতিষ্ঠা হইল। তাহার পিতা ভাবিলেন, ননকো দলে মিশিয়া পিকেটিং করিয়া কোন্ দিন ছেলে জেলে যাইত—তাহার অপেক্ষা ইহা ভালই হইয়াছে। কাশীরামের মহাভারত এবং কৃত্তিবাসের রামায়ণ তিনি এই সভায় দান করিলেন।

শান্তি তাহার লিখার কথা দাদার কাছে প্রকাশ করে নাই, কিন্তু কান্তি কবিতা লিখিয়াই সগর্ব্বে বোনকে শুনাইতে আসিত। এ ক্ষেত্রে যশোলাভের প্রত্যাশা সে বড় একটা করিত না; জানিত,

এ বড় কঠিন ঠাঁই, কিন্তু শেলি-বায়রণের ন্যায় তাহার কবিত্ব-প্রতিভা যে সমালোচনা এবং সমালোচকের বহু উর্দ্ধে, নিন্দা-প্রশংসার অতীত অমরশক্তির উপর প্রতিষ্ঠিত, ইহাই সে শান্তিকে অনুভব করাইতে আসিত।

কান্তি যখন শান্তির ঘরে ঢুকিল, তখন সে লিখিতেছিল। কান্তিকে দেখিয়া তাড়াতাড়ি কাগজপত্রগুলা দেরাজবন্দী করিল—কিন্তু দীর্ঘ কাগজের লিখা পৃষ্ঠাটা কান্তির নজর এড়াইল না। কান্তি হাসিয়া বলিল, "কি লিখা হচ্ছিল। আমাকে দেখেই অমনি ঢাক গুড়-গুড়! কাল বুঝি মেল-ডে?"

শান্তি হাসিয়া বলিল, "সে খবরটাও ত রাখ দেখছি।"

কান্তি বলিল, "তোর জন্যে রাখিনে- আমার টিটবিটটা আসে যে। কিন্তু কাল মেল আসবে—মেল যাবে ত সেই পরশু। বাস্ রে, কি বড় বড় চিঠি। ফেল করবি দেখছি তুই জামাইবাবুকে। কি যে মাথামুণ্ড এত লিখিস, আমি ত ভেবেই পাই নে!"

"আচ্ছা, তোমার সময় আসুক না, দেখা যাবে তখন তুমি কি কর।"

আমাকে এমন fool পাস্ নি। সে সময়টা কবিতা লিখলে আমার পরকালের কাজ হবে। একটা নতুন কবিতা লিখেছি—শোন্ দেখি!" ভাবসহযোগে কবিতা পাঠ করিয়া শান্তির মুখের দিকে চাহিয়া সে জিজ্ঞাসা করিল, "কেমন লাগলো?"

শান্তি বলিল, "বেশ।"

অপ্রত্যাশিতভাবেও কান্তি এই উত্তরই প্রত্যাশা করিতেছিল। শান্তি ঠেকিয়া শিখিয়াছে, দাদার কবিতার প্রশংসা করিতে পারে না—তাই দাদা এমন চটিয়াছে তাহার উপর যে, লাইব্রেরীর বই একখানা চাহিয়া আর সে পায় না। আত্মরক্ষার প্রবৃত্তি মানুষের সর্ব্বাপেক্ষা প্রবল, অতএব আজ আর সে অপ্রিয় সত্য কথা কহিল না; আরও এক কথা, তাহার পূর্ব্বের কবিতা হইতে ইহা অনেক ভাল।

কান্তি শান্তির প্রশংসালাভে অত্যন্ত আহ্লাদিত হইয়া বলিল, "বিনয়েরও এ কবিতাটা খুব ভাল লেগেছে।"

"সেই আসল কথা। আমি আর সত্যি কবিতার মর্ম্ম কি বুঝি। শুনে কি বল্লে বিনয়?"

"সে ত একেবারে মসগুল! বল্লে, ঠিক যেন রবি বাবুর কবিতাই সে শুনছে।"

এতটা বাড়াবাড়ি শান্তির সহ্য হইল না; বলিয়া ফেলিল, "তোমরা দশে মিলে দেখছি রবিবাবুর অস্তিত্বটাই লোপ ক'রে ফেল্বে।"

কান্তি কিন্তু এ কথায় রাগ না করিয়া প্রসন্ন-মুখেই বলিল, "কি যে বলিস্? তাঁর অনুকরণে তাঁকে ত আমরা বাড়িয়েই তুলছি।"

"তা সত্য! কাকের রব নইলে ত সূর্য্য প্রকাশ হয় না। আচ্ছা, তোমার সে কবিতাটা 'ভারতী কি নিয়েছে?"

"ভারতী? সে হ'ল মেয়ের কাগজ, হাড়হদ্দ পক্ষপাতি! যদি তোর নাম নিয়ে দিতুম, তা হ'লে হয় ত বা নিত"

শান্তি হাসিয়া বলিল, "কোনও এক সময়ে মেয়ের কাগজ ছিল বটে 'ভারতী', কিন্তু এখন ত তোমার স্বজাতিরাই 'ভারতীর সম্পাদক।"

"আমার স্বজাতিদের ত বিজাতির প্রতি আরও বেশী মায়া, 'ভারতী'র পৃষ্ঠায় আমাদের আশা-ভরসা বড়ই কম।" বলিতে বলিতে কান্তির হাতের কাগজখানা হঠাৎ নীচে পড়িয়া গেল, সে তুলিতে গিয়া দেখিল—আরও একখানা কাগজ সেখানে পড়িয়া আছে। শান্তির খাতা হইতে সেখানা নীচে পড়িয়া গিয়াছিল, শান্তি তাহা লক্ষ্য করে নাই। কাগজখানা হাতে লইয়া কান্তি বলিল, "এও যে কবিতা, তুইও দেখছি আমার দেখাদেখি কবিতা লিখতে ধ'রেছিস্—তা ভাল।"

শান্তি অনুনয় করিয়া কাগজখানা ফিরিয়া চাহিল, কান্তি না দিয়া পড়িতে আরম্ভ করিল—

"সত্য কহি সখি সত্য কহি,
চঞ্চল বায়ু আমি চপল নহি।
আমি—ভালবাসি ভালবাসাতে
ভালবাসি সবে হাসাতে
পুলক রঙ্গ ভাসাতে
আমি অধীরে বহি।
আমি কাহারও দুঃখ ভুলি না,
কাহারে কভু ত ছলি না,

কুসুমে ফোটাই গন্ধে
পাখীরে ডাকাই ছন্দে
তরঙ্গে নাচায়ে তটিনী
রসেতে ভরায়ে ধরণী
প্রমোদ-মত্ত রহি।
আমি প্রেমের নিপুণ সারথি,
চির-কৈশোরে চির-নিপুণগতি।
যৌবন-মদ-রঙ্গে, বরণ ফুটায়ে অঙ্গে
মিলনে বিরহ আনিয়া
সুখেতে দুঃখ টানিয়া
জীবন স্বপনে মোহি
কৌতুক-নট আমি কপট নহি।
সখি কপট নহি।"

পড়িয়া কান্তি বলিয়া উঠিল, "ভারী মজা ত। আমরা দুজনেই লিখেছি বাতাসের কবিতা। আচ্ছা, মজা করবি একটু, ভাই?"

"কি মজা?"

তোরটা আমার নামে—আর আমারটা তোর নামে 'ভারতী'তে পাঠান যাক্—দেখ, কোন্‌টা তাঁরা নেন্? নামের মাহাত্ম্যে তারা চলে কি না, এতেই বুঝতে পারবি।"

"বেশ! আমার তাতে আপত্তি নেই।"

রাত্রিতে সাহিত্য-সভায় দুই কবিতাই কান্তি তাহার বলিয়া পাঠ করিল। সভায় বাহবা রব পড়িয়া গেল এবং সাহিত্যিকরা মিলিয়া তাঁহার নামকরণ করিলেন, অমৃতাম্বুজনিধি কবিবাসন।

৩

ভারতলক্ষ্মী কাগজে কান্তি বিজ্ঞাপন দেখিল—একটি ভাল গল্পের জন্য ১০০৲ টাকা পুরস্কার!

এতদিন সে কবিতাই লিখিতেছিল—এইবার সে গল্প লিখিতে প্রবৃত্ত হইল। শুধু কবিতা লিখিয়া বাহিরে সে সাহিত্যিক নাম লাভ করিতে পারিবে না—গল্পও লিখিতে হইবে, ইহা সে বুঝিল কিন্তু গল্প লিখিতে বসিয়া সে দেখিল, কবিতা লিখা তাহার পক্ষে যতটা সহজ, গল্প লিখাটা সে রকম নয়। প্লটগুলি মাথায় যেমন আসে, কাগজে-কলমে লিখিতে গেলেই অন্যরকম হইয়া যায়, একের মুণ্ড অন্যের ধড়ে গিয়া পড়ে। অনেক কষ্টে একটি গল্প শেষ করিয়া সে বিনয়কে শুনাইল; কিন্তু এ হেন বন্ধু বিনয়—যে তাহার কবিতা চোখ বুজিয়া শুনিয়া আহা উহু করে; সে-ও কিন্তু আজ কান্তির গল্পের প্রশংসা করিতে পারিল না। অগত্যা কান্তি আর একটা লিখিল, খ্যাতনামা লেখকদিগের রচনাংশ বাজেয়াপ্ত করিয়া লইয়া নিজের আখ্যানটি কোন রকমে সাজাইয়া তুলিল। তাহার বার বার মনে হইতে লাগিল, শান্তি যদি গল্পটি দেখিয়া শুনিয়া তাহার মনের মত করিয়া লিখিয়া দেয়—তবে ইহার শ্রী ফিরিতে পারে। কিন্তু তাহা হইলে ত শান্তির কাছে ন্যূনতা স্বীকার করিতে হয়! তবে দায়ে পড়িয়া মানুষ কি না করে! অনিচ্ছা সত্ত্বেও গল্পটা হাতে লইয়া সে শান্তির ঘরে গেল। গিয়া দেখিল, শান্তি ঘরে নাই—টেবলের উপর তাহার অসমাপ্ত একখানা চিঠি পড়িয়া আছে। বুঝিল— লিখিতে লিখিতে সে কোথাও গিয়াছে, এখনি আসিবে। চিঠিটা সে পড়িতে আরম্ভ করিল—

"প্রিয়তম"

এ কি রকম সম্বোধন? বন্ধু বিনয় তার স্ত্রীর নিকট হইতে যে সব চিঠি পায়—তাহাতে সম্বোধনের কি চমৎকার ঘটা।—প্রাণ আমার, প্রাণের প্রাণ, আত্মার আত্মা, হৃদয়সর্ব্বস্ব, এইরূপ কত অপরূপ মনমাতান ডাকে ভরা সে চিঠি! আর শান্তি লিখিতেছে শুধু—ছোট্ট একটি প্রিয়তম শব্দ! "ছি!" নিমিষের মধ্যে এইরূপ ভাবিয়া লইয়া আবার সে পড়িতে আরম্ভ করিল—

"প্রতি সপ্তাহে তোমার চিঠিখানির জন্য কিরূপ আকুল-আগ্রহে অপেক্ষা ক'রে থাকি, তা কি বুঝতে পার না তুমি? নিশ্চয়ই তা পার না। পারলে হাজার কাযের মধ্যেও একটু সময় ক'রে নিয়ে দু'লাইনও লিখতে। কেন বল দেখি, গত মেলে চিঠি পেলুম না? অসুখ করে নি ত? কত রকম ভাবনাই যে হচ্ছে। আসছে মেলে যদি চিঠি না পাই ত কি যে করব জানি না। মিস ক্রিষ্টিকে তা হ'লে চিঠি লিখব। হয় ত বা তার সঙ্গেই তুমি আমোদ ক'রে কোথাও বেড়াতে গেছ—আর আমি এ দিকে ভেবে মরছি। তা যদি শুনি, তা হ'লে কিন্তু ভয়ানক রাগ করব।

"আগের চিঠিতে লিখেছিলে, টাকার টানাটানি পড়েছে তোমার। বাড়ী থেকে যত টাকা

পাবার আশা করেছিলে, তা পাও নি। টাকা পেলে কি না, জানার জন্য খুবই উৎসুক হয়ে আছি! আমি যদি তোমাকে এই সময় কিছু পাঠাতে পারতুম! বার বার সেই কথাই ভাবছি। ভাবছি শুধু তা নয়—প্রাণপণ চেষ্টাও করছি।

"আমার ছোট গল্পগুলি সংগ্রহ ক'রে পাঠালে 'বসুমতী' ছাপতে রাজি আছেন, কিন্তু তার সঙ্গে দু'একটা নতুন গল্পও দিতে হবে। একটা শেষ ক'রে ফেলেছি। আজ রাতে দু'টা পরিচ্ছেদ লিখে ফেলতে পারলে আরও একটা শেষ হয়ে যাবে! আমি তা হ'লে কালই সমস্তগুলা একসঙ্গে ডাকে দিতে পারব। গল্পগুলা পেলেই তাঁরা আমাকে তিনশ' টাকা পাঠাবেন বলেছেন। তোমার জন্মদিনে শ্রীচরণে সে উপহার গিয়ে পৌঁছিবে। ভাবতেও এত আনন্দ হচ্ছে।

"ভাল কথা, 'ভারতী' খানা পেয়েছ কি না, লিখলে না ত? তোমার কেমন লাগলো, জান্‌বার জন্য আমি যে এ দিকে ছটফট করছি—"

এই পর্য্যন্ত লিখিয়া পিয়নের হাঁকে তাড়াতাড়ি শান্তি নীচে মেল-চিঠি আনিতে গিয়াছিল। পদশব্দ শুনিয়া, সে গৃহে ফিরিবার আগেই কান্তি সরিয়া পড়িল। যাইতে যাইতে ভাবিল—"বাহা রে মেয়ে! তলে তলে কত কাণ্ডই করছ তুমি,—পুরুষদের হার মানালে দেখছি। এবার আমাদেরই হাতাবেড়ি নিয়ে রান্না-ঘরে গিয়ে বসতে হবে—আর তোমরা নিখিলকাব্যের ম্যানেজারি করবে। সেটি কিন্তু হঠাৎ করতে দিচ্ছিনে, ঠাকরুণ।"

* * * *

"ও সুমিত্রা, বলি ও সুমিত্রা রাণি, কোথায় যাওয়া হচ্ছে?"

সুমিত্রা দাদাবাবুর এই আদরের ডাকে গলিয়া গিয়া হাসিয়া বলিল—"দিদিমণির চিঠিপত্র ডাকে দিতে যাউছি, দাদাবাবু।"

"কি চিঠিপত্র দেখি,।" এই বলিয়া সুমিত্রার হাতের কাগজপত্রগুলা কান্তি নিজের হাতে উঠাইয়া লইল।

সুমিত্রা ফিস ফিস করিয়া বলিল—"দিদিমণি রাগ করবে দাদাবাবু, বলো না—তুমি দেখিছ চিঠিপত্তর।"

"তা কেন বলব; সুমিত্রারাণীকে কি আমি বকুনি খাওয়াতে পারি।"

গল্পগুলি হাতে পাইয়া কান্তির হৃদয় আশানন্দে কাঁপিয়া উঠিল, সে বলিল, "তা তুমি আর কেন যাবে, আমিই ত ডাকঘরে যাচ্ছি—অমনি এগুলো-ও ডাকে দিয়ে দেব।"

"তা দিও দাদাবাবু, দিদিমণিকে বলিব, মুই ডাকে দিউছি। মালী ডাকছি কেন, শুনিকিরি আসি।"

কম্পাউণ্ড হইতে ঘরে আসিবার সময় কান্তি আকাশপথে চিঁহি চিঁহি কাতর ক্রন্দনধ্বনি শুনিল। উপরে চাহিয়া দেখিল, উড়ন্ত চিলের মুখে একটা মুরগীর বাচ্ছা? তাহার বক্ষে একটা করুণ কম্পন উঠিয়া মুহূর্ত্তমধ্যে তাহা মিলাইয়া গেল!

* * * *

শান্তি হা-প্রত্যাশা করিয়া দিন গণিতে লাগিল, সপ্তাহ কাটিল—মাস যায়, কই, 'বসুমতী'র নিকট হইতে ত কোন উত্তর পাওয়া গেল না। স্বামীর জন্মদিন আসিতেও ত আর বেশী বিলম্ব নাই—শান্তি সম্পাদককে আর একখানি পত্র লিখিল। উত্তর আসিল—লেখিকা শান্তিবালার কোন গল্পই আফিসে পৌঁছে নাই। শান্তির বুকের পাঁজরাখানা যেন ভাঙ্গিয়া পড়িল।

কিছুদিন পরে ভারতলক্ষ্মীতে প্রকাশিত "চৌর্য্য-মাহাত্ম্য" নামে একটি গল্পের প্রশংসা নানা কাগজে বাহির হইতে লাগিল। আর কোন গল্প যদি লেখক না-ও লিখেন—এই গল্পটিতেই তিনি সাহিত্য জগতে অমরনাম লাভ করিবেন, এমন কথাও কেহ কেহ বলিয়াছে। ভারতলক্ষ্মী একখানা কিনিয়া শান্তি গল্পটি পড়িল, এ কি! এ যে তাহারই গল্প, কেবল নামের বদল—এবং স্থানে স্থানে দুই চারিটা কথার পরিবর্ত্তন।—লেখক স্বনামধন্য শ্রীকমলাকান্ত মর্ম্মমস্থিত অমৃতাম্বুজকণ্ঠ কবি-ব্যসন।

# সাহিত্যে দেশবন্ধু

১

দেশবন্ধু চিত্তরঞ্জনের মৃত্যুতে সমগ্র দেশ শোকাভিভূত। সকলেরই অন্তরে গভীর বেদনা এবং মুখে মর্ম্ম-উথলিত ভাষা—"সর্ব্বনাশ হইল!" দেশের নরনারী তাঁহার প্রতি কিরূপ নির্ভরপরায়ণ ছিল, অকৃত্রিম হিতকামী বন্ধুবিশ্বাসে তাঁহাকে কতদূর শ্রদ্ধাভক্তি করিত, তাহা তাঁহার মৃত্যুর পর আবালবৃদ্ধবনিতার শোকাঞ্জলিদান হইতে অতি সুস্পষ্ট হইয়া উঠিয়াছে। চিত্তরঞ্জন মহাত্মা গন্ধীর ভক্ত হইয়া অসহযোগব্রত গ্রহণ করেন, কিন্তু ভক্তির এমনই প্রভাব যে, দেশবন্ধুর চিতাহুতির দিন মহাত্মা স্বয়ং তাঁহারই প্রবর্ত্তিত কাউন্সিল-গ্রহণের সহায়তা করিবেন বলিয়া প্রতিশ্রুতি দান করিয়াছেন।

সত্য কখনও মরে না। তাহার প্রভাব চিরস্থায়ী। দেশবন্ধুর নশ্বর দেহ বিনষ্ট হইলেও তাঁহার কার্য্যপ্রভাব চিরশ্রস্মিরূপে ভারতে চির-বিরাজমান রহিল। মৃত্যুতে তিনি আমাদের নবজীবন লাভের শক্তি দান করিয়া গেলেন। আমরা যদি এই শক্তি গ্রহণ করিতে পারি, তবেই সে দানের সার্থকতা। শোক করিবার দিন ফুরাইয়া আসিল। এখন যদি তাঁহার অনুদ্‌যাপিত দেশমঙ্গলব্রত উদ্‌যাপনে আমরা যথাসাধ্য শক্তি অর্পণ করি, তবেই তাঁহাকে প্রকৃত সম্মান দান করা হইবে। তাঁহার সম্মানরক্ষার অর্থই আত্মসম্মানরক্ষা। শয়নে স্বপনে যে চিন্তা পলে পলে তাঁহাকে মরণের পথে টানিয়া লইয়া চলিয়াছিল, তাহা তাঁহার নিজের স্বার্থচিন্তা নহে। লক্ষ লক্ষ লোকের স্বার্থের মধ্যে তাঁহার ক্ষুদ্র স্বার্থ জলবুদ্‌বুদের ন্যায় বিলীন হইয়া পড়িয়াছিল। সমগ্র দেশের মঙ্গলই তিনি আত্মমঙ্গল বলিয়া জানিয়াছিলেন। কেবল জানেন নাই—প্রাণ, মন, দেহ দিয়া সেই জ্ঞান কার্য্যে পরিণত করিবার চেষ্টায় ছিলেন।

ভগবান্ আমাদের প্রয়োজনমত যুগে যুগে নেতা প্রেরণ করেন। চিত্তরঞ্জন ছিলেন, ভগবৎ-প্রেরিত শক্তিমান্ দেশপ্রেমিক, ভারতবর্ষের স্বরাজ-নেতা। মহাত্মা গন্ধী বলিয়াছেন,—দেশবন্ধু স্বরাজের জন্যই বাঁচিয়া ছিলেন এবং স্বরাজের জন্যই দেহপাত করিয়াছেন। অতএব এমন যদি কোন দিন আসে—যে দিন আমরা পৃথিবীস্থ অন্যান্য স্বাধীন দেশের নরনারীর সঙ্গে সমকক্ষভাবে মাথা তুলিয়া দাঁড়াইতে পারিব, সেই দিনই আমাদের দেশবন্ধুর অপূর্ণ আশা আকাঙ্ক্ষা পূর্ণ হইবে এবং একমাত্র ইহাতেই তাঁহার স্বর্গগত আত্মা পরিতৃপ্তি লাভ করিবে।

চিত্তরঞ্জন যে দেশের কি ছিলেন, কি গুণে যে তিনি সমগ্র দেশের অন্তঃকরণ অধিকার করিয়া গিয়াছেন—কত বড় বড় লোক ইহার ব্যাখ্যানিরত হইয়া ভাষার দৈন্য অনুভব করিতেছেন, এমনই বিরাট অপূর্ব্ব ছিল তাঁহার দেশপ্রেম, মাহাত্ম্যময় ছিল তাঁহার আত্মত্যাগ এবং কর্ম্মশক্তি। তবে আমি আর এ সম্বন্ধে বেশী কথা কি লিখিব? আমি শুধু বলিতে পারি, তাঁহার কবিতার সম্বন্ধে দুই চারিটি কথা। সাহিত্যের দিক হইতে তাঁহাকে যেন ভাল করিয়া আমাদের এখনও দেখা হয় নাই। আশা করি, অতঃপর সাহিত্য-মন্দিরেও তাঁহার যথাযোগ্য আসন নির্দ্দিষ্ট হইবে।

তিনি যে বেশী কবিতা রচনা করিয়াছেন, তাহা নহে; ক্ষুদ্রায়তন চারি পাঁচখানি পুস্তকের মধ্যে তাঁহার কবিতার সমষ্টিসংখ্যা এক শতের অধিক হইবে কি না সন্দেহ। কিন্তু এক চন্দ্রও তমোহরণ করেন; একটি বিদ্যুৎ-কণিকার মধ্যেও বজ্রতেজ নিহিত। সংখ্যাবহুলদানে তিনি সাহিত্যভাণ্ডার সাজাইতে না পারিলেও ভাবসম্পদে তিনি তাহা অলঙ্কৃত করিয়াছেন। তাঁহার সকল কবিতাই তাঁহার অন্তর্নিহিত ভাবের যেন সাধনা—তাঁহার জীবনেরই যেন রহস্যময় ভবিষ্যদ্বাণী,—যে মহাপ্রেম তাঁহার জীবনকে চিরদিন আচ্ছন্ন, অভিভূত, ব্যথিত-আকুল করিয়া রাখিয়াছিল—তাহারই যেন মূর্ত্তিমন্ত বহির্বিকাশ। তাঁহার এই ছন্দোময়ী ভাষার মধ্য দিয়া তাঁহার অন্তরতম মানুষটিকে আমরা স্পষ্ট করিয়া দেখিতে পাই বলিয়াই এ কবিতাগুলি এত মূল্যবান্। তাঁহার অন্তরব্যাপী আদর্শ মহাপ্রেমকে ধরিবার জন্য তাঁহার যে আকুলতা, 'মালা'গ্রন্থের "প্রেম ও প্রদীপে" তাহা সুস্পষ্টরূপে অভিব্যক্ত।—সে কবিতা এইরূপ—

আজি এ সন্ধ্যার মাঝে তব বাতায়নে
কেন রাখিয়াছ ওগো ! প্রদীপ জ্বালিয়া ?
তোমার ও প্রদীপের কনক-কিরণে
আমার সকল মন উঠে উজলিয়া !
কেন রাখিয়াছ আহা ! সুখ-বাতায়নে
সোহাগে স্বহস্তে ওই প্রদীপ জ্বালিয়া ?
আপনারে কেহ কভু পারে কি রাখিতে
আলোকের অন্তরালে গোপন করিয়া ?
তোমার লাবণ্য-মূর্ত্তি পড়ে না আঁখিতে
ছায়া তার পড়িয়াছে দেয়াল ভরিয়া !
অসংখ্য আকাঙ্ক্ষা জাগে দেখিতে দেখিতে
কেন রাখিয়াছ, ওগো ! প্রদীপ জ্বালিয়া ?

২

অন্ধকার-ঘেরা এই সন্ধ্যার মাঝারে
কেন গো জ্বালিলে দীপ, খুলিলে দুয়ার—
কেন গো এমন ক'রে ডাকিছ আমারে
সমস্ত পরাণ ভ'রে—পরাণ-মাঝারে !
আমি অশ্রুজল লয়ে—শুধু চেয়ে থাকি
আমি ত জ্বালিনি দীপ, কি করিবা ডাকি ?

৩

তবু মনে হয়, তুমি শুনেছ আমার
অন্তরের আর্ত্তস্বর—অন্তর-মাঝারে !
নিবাও প্রদীপ তব, বন্ধ কর দ্বার,
এস ভেসে স্বপ্ন-সম অন্তর-আঁধারে।
জ্বাল গো প্রদীপ জ্বাল অন্তরে আমার
অন্ধকার-ঘেরা এই সন্ধ্যার মাঝার !

৪

তোমার চঞ্চল দীপ আলোক বন্ধন ;
ব্যথিছে সকল মন সর্ব্বাঙ্গ আমার !
কত না অশান্ত সুখ অজানা ক্রন্দন
ঝাপটিছে গরজিছে অন্তরে আমার !
হে মোর নিষ্ঠুরা ! কি যে বেদনা-বন্ধনে
টানিতেছ সর্ব্ব হৃদি তব সন্নিধানে !
কি ব্যাকুল বাসনার আকুল ক্রন্দনে
ভরিয়া গিয়াছে চিত্ত তোমারি সন্ধানে !
প্রজ্বলিত হৃদিমাঝে, শূন্য সব ঠাঁই !
হে প্রেমনিষ্ঠুরা ! আমি যে তোমারে চাই।
—প্রেম ও প্রদীপ।

মাঝে মাঝে তাঁহার কবিতায় তাঁহার প্রেম-সাধনার মধ্যে একটি গভীর নিরাশা দেখা যায়। অতীতের একটি শুভমুহূর্ত্তে তাঁহার দেবী তাঁহার হৃদয়ে যে প্রদীপ জ্বালাইয়াছিলেন, পরমুহূর্ত্তে যেন তাহা নির্ব্বাপিত হইয়া গেল। আকাঙ্ক্ষাময় ও অতৃপ্তিময় মহাশূন্যের মধ্যে তাঁহাকে ভাসাইয়া তিনি অদৃশ্য হইয়া পড়িলেন। তখন হাহাকার করিয়া তিনি বলিয়া উঠিতেছেন,—

জীবন, জীবন কোথা ?—যেন নিরবধি,
মরণ নিশ্বাস বহে অতৃপ্তি লইয়া,
যেন চুপি চুপি ওই—কাঁদাইছে হৃদি,
অতীত সে জীবনের প্রতিধ্বনি দিয়া।
জীবন, জীবন কোথা ?—ভ্রান্তি স্বপনের,
দৃপ্ত সুরা পান ক'রে শুধু ভুলে থাকা !
এ কিহাসি ! এ কি কান্না ! শুধু ব'সে ব'সে
ভবিষ্যের চিত্রপটে অতীতের আঁকা।
মহান্ মুহূর্ত্ত এক জীবনে পশিয়া
ভাসাইয়া ল'য়ে গেছে—গ্রাসিছে সকল !
কোথা তুমি কোথা আমি, গেছে হারাইয়া
রয়েছে অনন্ত ব্যথা হৃদয়-সম্বল।
সে ব্যথা বাজিছে আজো ; আমার জীবন
তারি যেন প্রতিধ্বনি, আর কিছু নয় !
যত হাসি যত অশ্রু যাতনা স্বপন,
করেছে জীবন যেন মহাশূন্যময়।
—মহাশূন্য।

কিন্তু মহাজন ও মহাপ্রেমিক চিরদিন কল্পিত শূন্যতা লইয়া থাকিতে পারেন না। কার্য্যশক্তির দ্বারা তাহাকে তাঁহারা পরাজয় করিতে চাহেন। তাই কবিকে যখন মহাশূন্য ঘিরিয়া ফেলিল, তখন তিনি বলিয়া উঠিলেন,—

মোছ আঁখি, মনে কর এ বিশ্ব-সংসার
কাঁদিবার নহে শুধু বিশাল প্রাঙ্গণ,
রাবণের চিতাসম যদিও আমার
জ্বলিছে জ্বলুক প্রাণ, কেন গো ক্রন্দন ?
অপরের দুঃখ-জ্বালা হবে মিটাইতে
হাসি-আবরণ টানি দুঃখ ভুলে যাও,
জীবনের সরবস্ব অশ্রু মুছাইতে,
বাসনার স্তর ভাঙ্গি বিশ্বে ঢেলে দাও।

হায় হায় জনমিয়া যদি না ফুটালে
একটি কুসুমকলি—নয়ন কিরণে
একটি জীবন-ব্যথা যদি না জুড়ালে
বুকভরা প্রেম ঢেলে,—বিফল জীবনে।
আপনা রাখিলে, ব্যর্থ জীবন সাধনা
জনম বিশ্বের তরে—পরার্থে কামনা।

- মালা।

তিনি আঁখি মুছিয়া কার্য্যে নামিলেন, কিন্তু কার্য্যে নামিয়াও তৃপ্তি লাভ করিতে পারিতেছেন না। কবি যেমন শতচ্ছন্দ গাঁথিয়াও মনে করেন, তাঁহার অনেক ভাবই প্রকাশ করা হইল না,—সেই-রূপ যিনি মহাকর্ম্মী, তিনি শত কর্ম্ম সম্পন্ন করিয়াও মনে করেন, তাঁহার ঈপ্সিত কর্ম্ম অসম্পূর্ণ রহিয়া গেল। তাই কবির কর্ম্মহৃদয় বিফলতা-নিপীড়িত হইয়া বলিয়া উঠিল,—

ওরে রে পাগল!
জ্বলিছে নয়নে তব কি নব বাসনা,
কি গীত রয়েছে বাকি;—কি নব বাজনা?
উচ্চারিত হয় নাই কি প্রেম-মন্তর,
কোন্ পূজা লাগি তব আকুল অন্তর?
আমি ত দিয়াছি যা' কিছু আছিল সার
ওরে রে পাগল, ওরে পাগল আমার!
নিবিড় নয়ন হ'তে দিয়াছি দরশ,
এ শুভ্র দেহের আমি দিয়াছি পরশ,
পরাণের প্রীতি-পুষ্প, প্রতি হাসি গীত,
জীবন-যৌবন-ভরা সকল সঙ্গীত,
তোমারে করেছি দান! কি চাহ আবার,
ওরে রে পাগল, ওরে পাগল আমার!
তোমারে করেছি পূজা, দেবতা সমান,
প্রভাতে মধ্যাহ্নে গাহি সুমঙ্গল গান;
সন্ধ্যায় প্রদীপ জ্বালি, ধুপ ধুনা দিয়া
আরতি করেছে মোর প্রেমপূর্ণ হিয়া!
আর কি করিব দান, কি আছে আবার।
ওরে রে পাগল, ওরে পাগল আমার।
সন্ধ্যাশেষে পুনর্ব্বার করেছি বরণ
সমস্ত রজনী ভ'রে করেছি স্মরণ,
তোমারে, তোমারে শুধু; হাসিয়া প্রভাতে
আনিয়াছি পুষ্পাঞ্জলি ভরিয়া দু'হাতে।
আর কি আনিতে পারি কি আছে আমার—
ওরে রে পাগল, ওরে পাগল আমার!
সকল ঐশ্বর্য্যে আমি সাজায়েছি ডালি,
পরিপূর্ণ প্রাণে মোর করিয়াছি খালি,
আরো যে চাহিছ তুমি! কি দিব গো আনি,
চাও যদি ল'য়ে যাও শূন্য প্রাণখানি।
তবে কি মিটিবে আশ, চাহিবে না আর?
ওরে রে পাগল, ওরে পাগল আমার!

—মালা।

তাঁহার কর্ম্মজীবনের নিরাশ মুহূর্ত্তে তিনি ভগবানের প্রসাদ ভিক্ষা করিয়া আবার বললাভ করিতেছেন।—

এ পথেই যাব বঁধু! যাই তবে যাই!
চরণে বিঁধুক কাঁটা তাতে ক্ষতি নাই!
যদি প্রাণে ব্যথা লাগে, চোখে আসে জল,
ফিরিয়া ফিরিয়া তোমা ডাকিব কেবল।
পথের তুলিব ফুল কাঁটা ফেলি দিব।
মনে মনে সেই ফুলে তোমা সাজাইব!
গুন গুন গাহি গান পথ চলি যাব—
মনে মনে সেই গান তোমারে শুনাব!
দরশন নাই দিলে কাছে কাছে থেকো!—
যদি ভয় পাই বঁধু! মাঝে মাঝে ডেকো!

—অন্তর্য্যামী।

এই রূপে আমরা দেখিতে পাই, তাঁহার সমস্ত কবিতাই একটি মহাপ্রেমের ভাব-প্রেরণা। এই ভাবে তিনি কখন হাসিতেছেন, কখনও কাঁদিতেছেন। সেই প্রেমকে কখনও কর্ম্মরূপে, কখনও ধর্ম্মরূপে, কখনও বা প্রিয়ারূপে পাইতেছেন, কখনও বা হারাইয়াও ফেলিতেছেন। যেমন তাঁহার কার্য্যের মধ্যে, তেমনই তাঁহার কবিতার মধ্যেও ভাব ও ভক্তি, জ্ঞান ও শক্তি, চিন্তা ও কল্পনা—এ সকলে একটি আশ্চর্য্য সামঞ্জস্য আমরা দেখিতে পাই।

মৃত্যুর বহুপূর্ব্বে তিনি মৃত্যুঞ্জয়ী ঈপ্সিত রূপিণীর দর্শন লাভে আনন্দের উচ্ছ্বাসভরে বলিতেছেন:—

আমি যে তোমারে চাই, সন্ধ্যার মাঝারে
তোমার ও প্রদীপের আলো-অন্ধকারে;
সকল সুখের মাঝে, সর্ব্ব-বেদনায়!
কর্ম্মক্লান্ত দিবাশেষে চিত্ত ছুটে যায়

ওই তব প্রদীপের আলো-অন্ধকারে
কোথা তুমি লুকাইয়া, তাই খুঁজিবারে!
হে মোর লুকান ধন! হে রহস্যময়ি!
আজি জীবনের শেষ আজো তুমি জয়ী!
তোমারে খুঁজেছি আমি আলোকে আঁধারে
সারাটি জীবন ধরি; মরণ-মাঝারে—
সকল সুখের মাঝে সর্ব্ব-সাধনায়!
আজি শ্রান্ত জীবনের ধূসর-সন্ধ্যায়
হে মোর লুকান ধন! আজো তুমি জয়ী!
আজো খুঁজিতেছি তোরে হে রহস্যময়ি!
একই সন্ধ্যা আমাদের পরে
ঢালিয়াছে ঘন ছায়া তার!
আমাদের দু'জনের তরে
পাতিয়াছে মহা অন্ধকার!
আর কিছু নাই—কেহ নাই
আছি আমি · আছে অন্ধকার,
আছ তুমি, আর কেহ নাই
আছে শুধু সাঁজের আঁধার!
হাসি কহে প্রদীপ তোমার
আমি আছি—কোথা অন্ধকার?
—প্রেম ও প্রদীপ।

ইচ্ছা করিতেছে তাঁহার সব কয়খানি গ্রন্থ হইতেই দুই চারিটি করিয়া কবিতা এখানে তুলিয়া দিই। কিন্তু স্থানের স্বল্পতা বশতঃ তাহা পারিলাম না। যদি সুবিধা ও সুযোগ হয়, তবে ভবিষ্যতে বিশদ ভাবে তাঁহার গ্রন্থ-সমালোচনা করিবার অভিপ্রায় রহিল। এই স্থানে আর একটিমাত্র কবিতা উদ্ধৃত করিয়া প্রবন্ধ শেষ করিব। এই কবিতার মধ্যে দেখিতে পাই, এতদিন তিনি কর্ম্মের গোলক-ধাঁধার মধ্যে ঘুরিয়া যে পথটি সন্ধান করিয়া বেড়াইতে ছিলেন, হঠাৎ যেন তাহা আবিষ্কার করিয়া ফেলিয়াছেন।—

সব তার ছিঁড়ে গেছে! একখানি তার
প্রাণমাঝে দিবানিশি দিতেছে ঝঙ্কার!
সব আশা ঘুচে গেছে! একটি আশায়
ভূলুণ্ঠিত প্রাণলতা আকাশে দোলায়!
সব শক্তি সব ভক্তি যা কিছু আমার
এক সুরে প্রাণ-মাঝে কাঁদে বার বার!
সব কর্ম্ম-শেষে আজ, মন একতারা
বাজিতেছে সেই সুরে অন্ধ দিশাহারা!
সেই পথ লাগি আজ মন পথ-বাসী
সেই পথখানি মোর গয়া গঙ্গা কাশী!

ইহাই কি স্বরাজের পথ? ধন্য তুমি দেশবন্ধু! তোমার আত্মীয় স্বজন তোমাতে ধন্য! আর তোমার দেশবাসী আমরাও তোমাকে বন্ধুরূপে পাইয়া ধন্য!

## ইংরাজের সহিত
# সুরেন্দ্র-প্রসঙ্গ

কিছু কাল পূর্ব্বে দেশনায়ক সুরেন্দ্রনাথকে লইয়া এক জন ইংরাজের সঙ্গে আমার বেশ একটু বচসা হইয়াছিল।

ইংরাজ-মণ্ডলী আজকাল সুরেন্দ্র বাবুকে মডারেট বলিয়া খাতির করেন। কিন্তু তখনকার দিনে ইঁহাদের মতে তিনি ছিলেন এক জন ঘোর Extremist, এমন কি, ইঁহাকেই তাঁহারা বিদ্রোহিতার প্রধান প্রবর্ত্তক বলিয়া মনে করিতেন। সে দিন সে ইংরাজটির তৎপ্রতি বিদ্বেষ-বিষবর্ষিত বাক্যে আমার সর্ব্বাঙ্গ জ্বলিয়া উঠিয়াছিল. অথচ তাঁহার সেই জ্বালাময় সমালোচনার মধ্যে বেশ একটু কৌতুকও অনুভব করিয়াছিলাম। তখন আমি 'ভারতীর' সম্পাদক ছিলাম। সম্ভবতঃ কোনও এক দিন এই বাদানুবাদ 'ভারতী'রই কাযে লাগিয়া যাইবে, এই মনে করিয়া সে দিনের কাহিনী তখন খাতায় টুকিয়া রাখিয়াছিলাম, কিন্তু পরে আর তাহা ছাপাইবার অবসর ঘটিয়া উঠে নাই। আজ এত দিন পরে দেখিতেছি, সে কথা প্রকাশের ঠিক সময় আসিয়াছে। ভারতে জাতীয়তা উদ্বোধনের যিনি আদিগুরু, তাঁহার স্মৃতিকল্পে শ্রাদ্ধতর্পণস্বরূপ সেই কাহিনী আজ নিম্নে বিবৃত করিতেছি।

সেই সময় মাণিকতলার বিদ্রোহী দলের বিচার চলিতেছিল। খুদিরামের সবেমাত্র ফাঁসী হইয়া গিয়াছে। সেই বিপ্লবযুগে আমি এক দিন এক জন ইংরাজ-মহিলার বাটীতে চা-পানের নিমন্ত্রণ রক্ষা করিতে গিয়াছিলাম। তাঁহার স্বামী ছিলেন এক-খানি সচিত্র পাক্ষিক কাগজের প্রোপ্রাইটর। আমার ছোট ছোট গল্প মধ্যে মধ্যে তাঁহাদের কাগজে প্রকাশিত হইত। সেই সূত্রেই তাঁহাদের সহিত আমার আলাপ-পরিচয়।

চা-পানের পর মিসেস্ পি সদ্যপ্রকাশিত কাগজ-খানা আমাকে দেখিতে দিলেন। প্রথম পাতাখানা উল্টাইবামাত্র দেখিতে পাইলাম, খুদিরামের ছবি। ছবিখানি দেখিয়া অসতর্কভাবে হঠাৎ বলিয়া উঠি-লাম, "খুব ত ভালমানুষী নরম চেহারা! আহা, দেখিলে মায়া করে!"

মিঃ পি বলিলেন, "কিন্তু কায যা করেছে, তা ত একটুও নরম নয়।"

আমি। তা সত্য। তবে স্ত্রীহত্যার অভিপ্রায়ে সে কিন্তু এ কায করে নাই। কিংবা তার হাতেই যে খুনটা হয়েছে, এমনও প্রমাণ পাওয়া যায়নি। তা ছাড়া যে রকম তার কচি বয়স, এই বিবেচনায় গভর্ণমেণ্ট যদি তাকে ফাঁসী না দিয়ে নির্ব্বাসন-দণ্ড দিতেন, তবে আমার বিশ্বাস, ভবিষ্যতে তার জীব-নের ধারা একেবারেই উল্টে যেত।

মিঃ পি বলিলেন, "আমার মতে সঙ্গে সঙ্গে দলপতিদের লট্‌কে দিলেই ঠিক হ'ত। এ সকল কার্য্যের জন্য আসলে দায়ী তারাই।"

আমি তাঁহার কথার কোন উত্তর না দিয়া পাতাগুলি উল্টাইয়া যাইতে লাগিলাম। দুই এক-খানা পাতার পরই নজরে পড়িল সুরেন্দ্র বাবুর ছবি। সবিস্ময়ে বলিয়া উঠিলাম, "এ কি! সুরেন্দ্র বাবুও যে এখানে?"

মিঃ পি। তিনিই ত যত নষ্টের গোড়া! তিনিই ত ছেলেদের এ সকল কাযে উত্তেজিত করে তুলেছেন।

আমি উত্তেজিতভাবে বলিয়া উঠিলাম, "কি বল্‌ছেন আপনি? তিনি ছেলেদের দেশানুরাগধর্ম্ম শিখিয়েছেন বটে, কিন্তু বোমা ফেল্‌তে বা গুপ্তহত্যা কর্‌তে ত শেখান নি! বিদ্রোহিতার পক্ষপাতী তিনি একেবারেই নন। তিনি একান্তই মডারেট।"

মিঃ পি অবিশ্বাসের হাসি হাসিয়া কহিলেন, "মডারেট! তিনি পাকা Extremist। যখন বিপিন পালের দল তাঁকে ছাড়িয়ে উঠলো, তখনই তিনি Moderate সাজলেন। লোকটা ভারী চালাক (clever)।"

আমি। মডারেট বা Extremist দলের মধ্যে বিশেষ কি প্রভেদ, তা আমি জানি না। তবে দেশাত্মবোধ প্রচার করাই যদি চরমপন্থীবাদ হয়, তবে ইঁহাকেই যথার্থ আদিগুরু বলা যায়। আর খুন-জখম করাই যদি চরমপন্থীর কায হয়, তা হ'লে ইনি একান্তই মডারেট।

কিন্তু মিঃ পি কিছুতেই তাঁহার ধুয়া ছাড়িলেন না। খুব জোরের সহিত বলিলেন, "নিশ্চয়ই তিনি extremist. Extra extremist দলের আবি-র্ভাবেই এখন তিনি মডারেট নাম নিয়েছেন। যেমন ইংলণ্ডে প্রথমে Liberal নামধেয় দলকে যারা ছাড়িয়ে উঠলো, তারা দাঁড়াল Radical; এ শুধু একটা নামের ঘোরফের। আসলে সব হাঙ্গামার মূল হচ্ছেন ইনি—এই সুরেন্দ্র ব্যানার্জ্জি! বরিশালের যে গোলযোগ ঘটে, সেও এঁরই জন্য। ইনি ছেলেদের ক্রমাগত এই শিক্ষা দিচ্ছেন যে, সমস্ত বাধাবিঘ্ন

পদদলিত ক'রে চলো ( trample under your foot )।"

আমি বলিলাম, "বাধাবিঘ্ন দলিত করার অর্থ ইংরাজদলন নয়। দেশের মঙ্গল করতে হ'লে বাধা-বিঘ্নের উপর দিয়ে চলতেই হবে। এ একটা সহজ সত্য। আপনাদের "হেপেনি" ( Half-a-penny ) বুকের উপদেশ।"

মিঃ। তা নয়, আপনি ওকে জানেন না, ও-কথার গুপ্ত অর্থ নিশ্চয়ই ইংরাজ-দলন। জানেন না কি,—উঁহাকে যে বাঙ্গালার রাজা ক'রে তুলেছে। ( He was crowned as the King of Bengal )

আমি বলিলাম, "এখানে রাজা অর্থে গুরু। তিনিই কি না প্রথমে দেশানুরাগ শিক্ষা দেন।"

মিঃ পি। গুরুকে কি ছাতা ধরে ? তাঁর মাথায় যে এ ছেলেরা ছাতা ধরেছিল।

মনে মনে হাসিয়া ভাবিলাম, হায় রে, তোমরাই ভারতের হর্ত্তাকর্ত্তা-বিধাতা। প্রকাশ্যে কহিলাম, "হাঁ, শিষ্যরা গুরুর মাথায় ছাতা ধরে বৈ কি। আপনারা কি দেখেননি, অনেক সময় শিষ্যরা গুরুর মাথায় ছাতা ধ'রে রাস্তায় শোভাযাত্রা ক'রে চলেছে।"

মিঃ পি। তা জানি আর নাই জানি, এটা ত ঠিকই জানি যে, মিঃ ব্যানার্জ্জিই ছেলেদের বয়কট শিখিয়েছেন।

আমি। তাতে দোষ হয়েছে কি ? দেশোন্নতি-চেষ্টা ত রাজার বিরুদ্ধাচরণ নয়। দেশের শিল্প-বাণিজ্যের উন্নতি করতে গেলেই স্বদেশী পণ্যগ্রহণে বদ্ধপরিকর হ'তে হবে।

মিঃ পি। ওঃ, আপনি বলছেন স্বদেশীর কথা। কিন্তু স্বদেশী ও বয়কট, এ দুটো ত এক জিনিষ নয়।

আমি। এক বৈ কি ! স্বদেশী পণ্য গ্রহণ করতে গেলেই বিদেশী বর্জ্জন অনিবার্য্য।

মিঃ পি আপনি দেখছি, তা হ'লে ভাল ক'রে বেঙ্গলী কাগজখানা পড়েন না। কাগজখানা তলিয়ে পড়লেই বুঝা যায়, ইংরাজ-বিরুদ্ধে বিদ্রোহিতা জাগানই সম্পাদকের মনোগত অভিপ্রায়। তবে সেয়ানা ছেলে এখন সুর বদলাচ্ছেন।

আমি। আপনারাই ভুল। এ রকম Idea আমাদের দেশেরই নয়। যদি কেউ বিদ্রোহিতা শিক্ষা দিয়া থাকে, ত আপনারাই—

মিঃ পি। "আমরা ?" এইরূপে বিস্ময় প্রকাশ করিয়া একটু থামিয়া বলিলেন, "হ্যাঁ মিস্ নোবল্ অনেকটা mischief করেছেন, আমি জানি। কিন্তু আপনি জানেন, গভর্ণমেণ্ট সে জন্যে তাঁকে সরিয়ে দিয়েছেন ?"

আমি বিস্ময় প্রকাশ করিয়া কহিলাম, "সত্যি না কি ? আমি তা ত জানি না।"

মিঃ পি বলিলেন, "খুব সত্যি। এ দেশে গভর্ণমেণ্ট তাঁকে আর আসতে দেবেন না।"

তাঁর স্ত্রী এতক্ষণ নির্ব্বাক্ ভাবে আমাদের কথা-বার্ত্তা শুনিয়া যাইতেছিলেন। এইবার তিনি বলিয়া উঠিলেন, "মিস্ নোবল এখন এলেই আমার স্বামীর সঙ্গে তাঁর ভয়ানক ঝগড়া হ'ত। এ দেশের বিরুদ্ধে কোনও কথা বল্লেই মিস্ নোবল্ রেগে উঠে বলতেন, 'তোমার স্বামী native-hater, আমি আর এর মুখদর্শন করব না' আমি চল্লুম, আর কখনও তোমা-দের বাড়ী আসব না। আমি তখন তাঁকে অন্য ঘরে নিয়ে গিয়ে ফলটল খাইয়ে ঠাণ্ডা করতুম।' কিছু পরে তিনি আবার জল হয়ে যেতেন।"

মিঃ পি বলিলেন, "ও কথাটা কিন্তু এক-বারেই ঠিক নয়। আমি মোটেই native-hater নই। আমি nativeদের সত্যিই ভালবাসি। এ সকল idea তাদের পক্ষেই ক্ষতিজনক। তিলক ত স্পষ্ট করেই বোমা-হত্যার প্রশংসা করেছেন।"

আমি উত্তেজিত স্বরে কহিলাম, "সে ত অনু-বাদের কথা। মূল লেখা থেকে ত তাঁর বিচার হয় নি ! আজকাল কথায় কথায় তিলকে তাল ক'রে তুলে sedition প্রমাণের চেষ্টা হচ্ছে। এ policyটা গভর্ণমেণ্টের পক্ষেই ক্ষতিজনক। অনেক ছোটখাটো কথা গভর্ণমেণ্ট নোটীশ নিলেই বড় হয়ে যায়। ছেলেদের বন্দে মাতরম্ নিয়ে ফুলার যদি ও রকম গোলমাল না করতেন, তা হ'লে এ সব অনর্থ কিছুই হ'ত না। বন্দে মাতরম্ যে গভর্ণমেণ্টের বিরুদ্ধ কথা, এ আমাদের লোকের মাথাতেই ছিল না।"

মিঃ পির কথার সুর হঠাৎ বদলিয়া গেল। বলিলেন, "দেশের লোক যদি গভর্ণমেণ্টের বিরুদ্ধ-ভাবই মনে পোষণ করে, তাতেই বা দোষ কি ? দেশটা হ'ল তাদের নিজের। যদি বিদেশীদের তাড়িয়ে তারা স্বাধীন হবার ইচ্ছা ও চেষ্টা করে, সে, প্রশংসারই কথা।"

বেচারী মিসেস্ এই কথা শুনিয়া ভারী ভীত হইয়া পড়িলেন, পাছে আমি তাঁহার কথার ফাঁদে পড়িয়া যাই। তিনি আমাকে সতর্ক করিয়া দিবার অভিপ্রায়ে তাড়াতাড়ি বলিয়া উঠিলেন, "আমার স্বামী তামাসা করছেন।"

মিঃ পি একটু অবজ্ঞার সুরে কহিলেন, "তামাসা

কেন, আমি ত সত্যই মনে করি, এরা যদি স্বাধীন হ'তে পারে ত হোক্। তবে কথা হচ্ছে এই যে, তোমাদের এক কড়ার সামর্থ্য নেই ।ঘরে একটা অস্ত্র রাখবার পর্য্যন্ত অধিকার নেই, আর দু'একটা বোমা ছুড়ে দেশ উদ্ধার করতে চাও তোমরা, তা ত আর হ'তে পারে না। যদি সত্য লড়তে পার ত লড়, তাতে কারও কিছু বলবার নাই। কৃতকার্য্যতাতে পাপস্পর্শ করতে পারে না, কিন্তু এরূপ গুপ্তহত্যার উপদ্রব নিতান্তই নির্ব্বুদ্ধিতা ( Silliness )।"

আমি বলিলাম, "আপনি বলছেন নির্ব্বুদ্ধিতা —কেন না, তাদের হাতে অস্ত্র-শস্ত্র নাই,--কিন্তু আমার মতে তারা নির্ব্বোধ, কেন না, এরূপ অধর্ম্ম আচরণকে তারা দেশমুক্তির উপায় স্বরূপ মনে করছে। কিন্তু আমি ত আগেই বলেছি, খুন-জখম ত আমাদের দেশের idea নয়, এটা হচ্ছে আপনাদের দেশের আদর্শ। দেখেছেন ত, যারা এ সব কাযে লিপ্ত, তারা সকলেই প্রায় ছেলে-ছোকরা। আলিপুরের বিচারাধীনে ১০।১৫ বছরের ছেলে পর্য্যন্ত আছে। এ রকম বাচ্ছাদের কাছ থেকে দূরদর্শিতা বা বিবেচনা প্রত্যাশা করা যায় না। দেশমঙ্গলের ইচ্ছা ভূতের মত তাদের পেয়ে বসেছে। এই উত্তেজনার আবেগে তারা কি করছে বা না করছে, তা নিজেই তারা জানে না।"

মিঃ। কিন্তু ছেলেরা যে শুধু উপলক্ষ মাত্র। এখানে বুড়োলোকেই ত তাদের উত্তেজিত ক'রে তুলছে। আমি যদি গভর্ণমেণ্ট হতুম, তা হ'লে এ দেশের ধরণেই এ দেশের বিচার করতুম। অর্থাৎ বিচারের কোন আড়ম্বর না ক'রে যেখানেই sedition এর সন্দেহ, সেইখানেই লটকে দেবার হুকুম চালাতুম। যেমন এ দেশে আগে মুসলমান সম্রাটরা করতেন।

কথাটা অত্যন্ত অসহ্য হইয়া উঠিল। আমি ইতঃপূর্ব্বেই বিদায় লইয়া উঠিয়া দাঁড়াইয়াছিলাম চলিতে চলিতে বলিলাম, "ঈশ্বরকে ধন্যবাদ যে, আপনি সম্রাট নন। তবে আপনি রাজা হ'লে আপনার রাজ্য যে স্থায়ী হ'ত না, এটা ধ্রুব নিশ্চয়। অত্যাচারবশতঃই মুসলমান্-রাজত্ব লোপ পেয়েছে।"

আশা ছিল, এ কথার পর তিনি আর কিছু বলিবেন না। কিন্তু তাঁহার ঘাড়েও তখন ভূত চাপিয়াছিল। আত্মসংবরণে তিনি সম্পূর্ণ অক্ষম। আমাকে গাড়ী পর্য্যন্ত পৌঁছাইয়া দিবার সেই স্বল্প সময়টুকুর একটি মুহূর্ত্তও অপব্যয় না করিয়া চলিতে চলিতে বলিলেন, "তা কেন? আমি চূড়ান্ত শাস্তির বিধানে চূড়ান্তভাবে সমস্ত crime এর উচ্ছেদসাধন করতুম।"

আমি বলিলাম, "কিন্তু পৃথিবী তাতে স্বর্গ হয়ে উঠতো মনে হয় না। বরঞ্চ মানুষের আর্ত্তনাদ নরকের ভীষণতাকেও ছাপিয়ে উঠতো। সে যাই-হোক্, গভর্ণমেণ্ট যদি আপনার উপদিষ্ট নীতি অনুসারে চলেন, আমিও তাতে আপত্তি দেখি না। আমরা অযোগ্য হ'লে আমাদের নিধনই শ্রেয়ঃ। যোগ্যের রক্ষাই জগতে প্রার্থনীয়।"

কোচম্যান গাড়ী চালাইয়া দিল। আমার কথার উত্তরে তিনি যদি আরও কিছু বলিয়া থাকেন, তাহা আর শুনিতে পাইলাম না।

ইহার পর তাঁহাদের সহিত আমি আর কোন সম্পর্ক রাখি নাই।

# কবিতা-পারিজাতহার

—*—

## ক্ষণিক ভুলে

কবির ক্ষণিক ভুলে—
লেখাভরা তাঁর পাতাটি খাতার
লুটায় তরুর মূলে।
উপর হইতে ফুলের পাঁপড়ি
কালির আখর হেরি,
হাসিয়া ঢলিয়া ভুরু বাঁকাইয়া
বলে—"কি রূপেরি ছিরি।"
সুগম্ভীর স্বরে খাতার আখর
পাতার কুসুমে কয়—
"হেস না, হেস না, গরবিণি এত—
গরব ভাল ত নয়।
দু'দণ্ডের রূপ চেয়ে না দেখিতে
চকিতে তোমার ঝরে;
তখন, বল ত গুণ-কীর্ত্তনে
কে রাখে অমর ক'রে?"
"তুমি সেই জন! পেনু দরশন—
ভাগ্য আমার ভাল;"—
নমি বলে ফুল, বিস্ময়ে আকুল
"কালো যে জগৎ-আলো।"

---

## নমামি ত্বাং

### মিশ্র-বেহাগ—কাশ্মীরী খেমটা।

নমামি ত্বাং ভারতি, হৃদয়-কমলদলবাসিনি!
নমামি ত্বাং বাণি, রাগ-রাগিণী-বিকাশিনি!
নমামি ত্বাং নন্দননন্দিতাং সুরনরবন্দিতাং
বীণাপাণি।
তব প্রেম-পরশরস-রাগে—
পুলকিত, মোহিত চিত নিত জাগে—
গীত অনুরাগে;
নমামি বাগ্‌বাদিনী সরস্বতি! ভক্তচিত্তে
দিব্যজ্যোতির্বিভাসিনী।

---

সত্যেন্দ্র কবির

## অমরা-প্রয়াণ

১

গুরু গুরু গর্জ্জনে বারি-ধারা বহে,
কি জানি প্রমত্ত ত্বানে কি কথা সে কহে।
এমন বর্ষণ-ক্ষণে, বিরহী যক্ষের মনে,
যে ছন্দ উঠিল জাগি তাহা ত এ নহে।

২

উন্মত্ত মাতন এ যে ভৈরব-নর্ত্তন,
বিশ্ব-বীণা-যন্ত্র-তন্ত্রে ঝঙ্কৃত প্লাবন।
মূর্চ্ছনায় মুচ্ছনায়, বিদ্যুৎ চমকি যায়,
অশনি-মৃদঙ্গ-তালে চলে প্রভঞ্জন।

৩

গাছে গাছে উন্মাদন-শিহরণ দোলা,
তরঙ্গিণী রঙ্গ-ভঙ্গে নটী চঞ্চলা।
মেঘে মেঘে কোলাকুলি, শিখী নাচে পুচ্ছ তুলি,
নৃত্য-শ্রান্ত দিগ্‌ভ্রান্ত আষাঢ়ান্ত বেলা।

৪

সহসা পশ্চিম নভে আরক্তিম রবি,
স্তব্ধ বরষার নৃত্য! স্তব্ধ দিক্‌ছবি!
ধূ ধূ চিতা জ্বলে তীরে, নর-নারী ভাসে নীরে,
মর্ত্ত্য ত্যজি স্বর্গধামে চলেছেন কবি!

---

# সত্যেন্দ্র-স্মৃতি

১

'বিলাপ কাকলী-হীন, অশ্রু-হীন হোক—
তবু এ যে বুক-ফাটা জ্বালাময় শোক!
সত্য আর সত্য নাই!
কি কথা শোনালে, ভাই?
আপনার হ'তে সে যে আপনার লোক!

২

ছিল না সে একা মোর, ছিল বিশ্বজন;—
যখনি ডেকেছি তবু পেয়েছি দর্শন!
আজ এ ব্যাকুল ডাকে
আকুল না করে তাকে!
এ দুঃখ হায় রে প্রাণে বড় অসহন!

৩

কি সুন্দর নম্র-মূর্ত্তি প্রশান্ত আনন।
সত্যে ধ্রুবচিত্ত, প্রীতি-প্রফুল্ল নয়ন!
হাসিমাথা ওষ্ঠাধরে
ধীর স্নিগ্ধ বাক্য ঝরে;
লভিলে প্রশংসা তা'র—সার্থক রচন!

৪

আজ ধরিয়াছি গান দুঃখ-মন্দ্র সুরে;
কোথা তুমি? শুনিছ কি দাঁড়াইয়া দূরে?
আমার হৃদয় হায়!
তৃপ্তি নাহি মানে তায়?
দরশ-হরষ লাগি পরাণ যে ঝুরে!

৫

ছেড়ে গেছে সত্য; আজি অমর্ত্ত্যের তুমি!
হাহাকারে ভ'রে গেছে সারা বঙ্গ-ভূমি!
স্তন্য-সুধা চাপি বুকে
বাণী-মাতা মৌন মুখে—
কাতরে নাড়েন তব ছন্দ-ঝুমঝুমি!

৬

তব স্মৃতি তব প্রীতি হে কাব্য-প্রেমিক!
অমর্ত্ত মূর্ত্তিতে আজি ছেয়েছে চৌদিক!
তোমার কবিত্ব-রসে—
ত্রিকালে বেঁধেছে যশে—
মৃত্যুঞ্জয় তুমি ওহে কবি পৌরাণিক?

---

# খেয়াযাত্রীর শেষ কথা

১

এখনো ত নাহি এল
পারের পিতম নেয়ে!
দয়া কর ভোলা ভায়া—
নিয়ে চল খেয়া বেয়ে!
ঐ যে গো আঘাটায়,
সারাবেলা অপিথায়
ব'সে আছে ম্লান মুখে
দাদু মোর কচি-মেয়ে!
রবি ঐ ডোবে ডোবে—
রাখাল ফিরিছে গেয়ে,
দয়া কর দয়া কর—
চল জোরে জোরে বেয়ে!

২

ওর যে কেহই নাই,
হায় দাদা আমি ছাড়া!
যখন দুধের মেয়ে
তখন মা-বাপ-হারা।
নাহি যাব যতক্ষণ,
খাবে না ত ততক্ষণ
থালে বাড়া তপ্ত ভাত
হয়ে যাবে পান্তা পারা।
সাঁঝের দীপটি জ্বেলে
রহিবে সে পথ চেয়ে!
চল ভাই দয়া কর—
চল জোরে জোরে বেয়ে!

৩

জানিস্ ত তোরেও সে
কত ভালবাসে ভোলা।
ভোলে না দেখিলে কভু
দিতে মুড়ি ভাজা-ছোলা।
ঐ কি উঠিছে ধ্বনি
বড় যে প্রমাদ গণি!
সমুখের গ্রামখানি
ধোঁয়ায় দেখি যে ঘোলা!
ঐ বুঝি ঝড় আসে!
কাঁদে বাছা ভয় পেয়ে,
চল ভাই দয়া কর
চল্ চল্ জোরে বেয়ে।

৪

ঐ যে হাঁসের সার
উড়ে চলে কালো মেঘে !
দমকি পবন বয়
ঢেউ ছোটে রেগে, বেগে !
টান্ টান্ জোরে টান্,
আমারে দে দাঁড় খান,—
দুটো দিনো ভগবান্—
না দিলি রে তারি নেগে।
কে তবে দেখিবে তায় !
বলি দাদা ধরি পায়
তুলে নিস্ হাত ধ'রে
অশ্রু-জল মুছাইয়ে।

---

## নববর্ষে

হে ভারতি হৃদয়ের অধিষ্ঠাত্রী-রাণি !
নববর্ষে দাও বর, শোনাও মা সুখকর
সৌভাগ্যসূচিত মহাবাণী !
অয়ি দেবি অনাদি প্রবীণা,
কালাতীত ত্রিকাল নবীনা,
ছাড়ি দীনা তপস্বিনী-সাজ,
কিরীটিনী রূপ ধর আজ,
ভূপতিতা বীণা তুলি করে
ত্রিলোকনন্দন সুরে স্বরে —
গাও নব রাগিণী কল্যাণী
যুগে যুগে লও পূজা দেবি বীণাপাণি !

---

## অনাদি মন্ত্র

আকাশে কি উঠে গীতি বাতাসে কি ভাব বয় ?
কি মন্ত্র অনাদি যন্ত্রে ধ্বনিত নিখিল ময় ?
"ভালবাসা ভালবাসা—
বিশ্ব বাঁধা প্রেমবলে—"
নীরবে মহান্ রবে
এই কথা সবে বলে।
এ ধ্রুব পরম সত্য
খণ্ডিবারে যে বা চায়,—
সেই শুধু মিথ্যাবাদী
সেই ব্যর্থ দুনিয়ায়।

---

## হায় রে অভিমানী !

ও আমার সূর্য্যমুখী
ও গো কুসুমরাণী,
শুধাই তোরে চুপে চুপে গোপন একটি বাণী।
এমন তোমার রূপের ঘটা !
এমন বর্ণ এমন ছটা !
লুকাও তুমি কিসের তরে
মধুর গন্ধখানি ?
কমলিনী আকুল হেসে,
গোলাপ দোদুল গন্ধে ভেসে
প্রেমিক অলি শুনায় এসে
সুখের গুন্‌গুনানি।
কার অযতন কাহার ভুলে
তুমি আনন শূন্যে তুলে,
সাঁঝ না হ'তে পড় ঢুলে
হায় রে অভিমানী !

---

## ৺দ্বিজেন্দ্রনাথ ঠাকুর

(পূজনীয় বড়দাদা)

ওহে ভ্রাতঃ ! আমার ত ছিলে না একার,
বিশ্বপ্রেমে বাঁধা তুমি দাদা সবাকার ;
যে এসেছে কাছাকাছি,
ছোট বড় নাহি বাছি,
আলিঙ্গিয়া ধরিয়াছ বক্ষের মাঝার।
পশু-পক্ষী ভয়হীন,
তব বন্ধু চিরদিন,
চড়ে কোলে, উঠে শিরে অপূর্ব্ব ব্যাপার।
ওহে দ্বিজোত্তম কবি,
কলি ধন্য তোমা লভি,
প্রণমি তোমারে স্মরি বার বার, বার ॥
স্বভাব সরস জ্ঞানী কি সৌম্য মুরতি ;
বরপুত্র কবিতার কল্পনা-সারথী।
"স্বপ্ন-প্রয়াণে' তব দেখালে কি অভিনব
অপরূপ ছন্দোময়ী বাণী মূর্ত্তিমতী ॥
কুসুম দুলিল ছন্দে ! বিহঙ্গ কূজিয়া বন্দে !
তরঙ্গ-বিক্ষেপে তালে তাণ্ডব যতি !
মর্ত্ত্যে উঠে জয়কার !
চমৎকার ! চমৎকার !!
রবি-শশী স্বর্গে করে আনন্দ আরতি !!
তোমার মহিমা গানে, মনপ্রাণ ধন্য মানে,
লহ শোক-পুষ্পাঞ্জলি সাশ্রু প্রণতি ॥

---

সম্পূর্ণ